নজরুল-রচনাবলী

জন্মশতবর্ষ সংস্করণ

দ্বিতীয় খণ্ড

কাজী নজরুল ইসলাম



বাংলা একাডেমী ঢাকা

বাএ ৪৯১৮

প্রথম সংস্করণ : ৯ই ফাল্গুন ১৩৭৬/২১শে ফেব্রুয়ারি ১৯৭০। দ্বিতীয় প্রকাশ : শ্রাবণ ১৩৮৩/আগস্ট ১৯৭৬। তৃতীয় প্রকাশ : ১লা পৌষ ১৩৯১/১৬ই ডিসেম্বর ১৯৮৪। নতুন সংস্করণ : ১১ই জ্যৈষ্ঠ ১৪০০/২৫শে মে ১৯৯৩। প্রথম পুনর্মুদ্রণ (নতুন সংস্করণের) : ১১ই জ্যৈষ্ঠ ১৪০৩/২৫শে মে ১৯৯৬। নজরুল-জন্মশতবর্ষ সংস্করণ (দ্বিতীয় খণ্ড) : ফাল্গুন ১৪১৩/ফেব্রুয়ারি ২০০৭। প্রথম পুনর্মুদ্রণ (জন্মশতবর্ষ সংস্করণ) : জ্যৈষ্ঠ ১৪১৮/মে ২০১১। প্রকাশক : শাহিদা খাতুন, পরিচালক, প্রাতিষ্ঠানিক, পরিকল্পনা ও প্রশিক্ষণ বিভাগ [পুনর্মুদ্রণ সেল], বাংলা একাডেমী, ঢাকা ১০০০। মুদ্রক : সমীর কুমার সরকার, ব্যবস্থাপক, বাংলা একাডেমী প্রেস। প্রচ্ছদ : ধ্রুব এষ। মুদ্রণ সংখ্যা : ২২৫০ কপি। মূল্য : ২০০.০০ টাকা।

---

Abdul Quadir (ed.), NAZRUL RACHANABALI [*works of Kazi Nazrul Islam*], Vol. II. First edition : February 21, 1970. New edition : May 25, 1993. Nazrul Birth Centenary edition [Vol–II] : February 2007. First Reprint (Birth Centenary edition) : May 2011. Published by Shahida Khatun, Director, Establishment, Planning & Training Division, Bangla Academy, Dhaka 1000, Bangladesh.. Price : Taka 200.00 only.

ISBN 984-07-4926-9

# নজরুল-রচনাবলী

জন্মশতবর্ষ সংস্করণ

দ্বিতীয় খণ্ড

সম্পাদনা-পরিষদ

রফিকুল ইসলাম
সভাপতি

মোহাম্মদ মাহ্‌ফুজউল্লাহ্‌
সদস্য

আবুল কালাম মনজুর মোরশেদ
সদস্য

আবদুল মান্নান সৈয়দ
সদস্য

আবুল কাসেম ফজলুল হক
সদস্য

# নজরুল-রচনাবলী

**প্রথম সংস্করণের সম্পাদক**

**আবদুল কাদির**

**নতুন সংস্করণের (১৯৯৩) সম্পাদনা-পরিষদ**

আনিসুজ্জামান
সভাপতি

মোহাম্মদ আবদুল কাইউম
সদস্য

রফিকুল ইসলাম
সদস্য

মোহাম্মদ মাহ্‌ফুজউল্লাহ্‌
সদস্য

মোহাম্মদ মনিরুজ্জামান
সদস্য

মনিরুজ্জামান
সদস্য

আবদুল মান্নান সৈয়দ
সদস্য

করুণাময় গোস্বামী
সদস্য

সেলিনা হোসেন
সদস্য-সচিব

# প্রসঙ্গ-কথা : নজরুল-রচনাবলীর জন্মশতবর্ষ সংস্করণ

'নজরুল-রচনাবলী'র তিনটি খণ্ড নজরুল বিশেষজ্ঞ কবি আবদুল কাদিরের সম্পাদনায় কেন্দ্রীয় বাঙলা-উন্নয়ন-বোর্ড থেকে প্রথম প্রকাশিত হয়। কেন্দ্রীয় বাঙলা-উন্নয়ন-বোর্ড বাংলা একাডেমীর সঙ্গে একীভূত হয় ১৯৭২ সালে। তৎকালীন বাঙলা একাডেমী থেকে অবশিষ্ট চতুর্থ খণ্ড ১৯৭৭ এবং পঞ্চম খণ্ডের প্রথমার্ধ ও দ্বিতীয়ার্ধ ১৯৮৪ সালে প্রকাশিত হয়। ১৯৮৪ সালে কবি আবদুল কাদির পরলোকগমন করেন। তাঁর মৃত্যুর পর ১৯৯৩ সালে নতুন সম্পাদকমণ্ডলীর সম্পাদনায় বাংলা একাডেমী থেকে 'নজরুল-রচনাবলী' সংশোধিত ও পরিবর্ধিত নতুন সংস্করণ চার খণ্ডে প্রকাশিত হয়। এই সংস্করণ পাঠকসমাজে বিপুলভাবে আদৃত হয়। অতি অল্প সময়ের মধ্যে এই সংস্করণের সমুদয় কপি নিঃশেষিত হয়ে যায়। ফলে সংস্করণটি পুনর্মুদ্রণ করা হয়। ব্যাপক চাহিদার কারণে পুনর্মুদ্রণের পরও 'নজরুল-রচনাবলী'র চাহিদা শেষ হয়নি। তবে ইতোমধ্যে বিভিন্ন রচনার পাঠ-সমস্যা, প্রুফ-ত্রুটি ইত্যাদি সনাক্ত করা হয়। বিভিন্ন উৎস থেকে নজরুলের নতুন কিছু রচনারও সন্ধান পাওয়া যায়। উদ্ভূত পরিস্থিতিতে চার খণ্ডে প্রকাশিত নজরুল-রচনাবলী পুনরায় সম্পাদনা করার প্রয়োজন দেখা দেয়। এ-সব কারণে দীর্ঘ সময় অতিবাহিত হলেও 'নজরুল-রচনাবলী' পুনর্মুদ্রণ করা সম্ভব হয়ে ওঠেনি।

'নজরুল-রচনাবলী'র বিশুদ্ধ ও নির্ভরযোগ্য পাঠ প্রস্তুত করা সময়ের দাবি হয়ে দাঁড়ায়। এই পরিপ্রেক্ষিতে বাংলা একাডেমী ২০০৫ সালের অক্টোবরে নজরুল-জন্মশতবর্ষে পরিমার্জিত ও পরিবর্ধিত সংস্করণ প্রকাশের উদ্যোগ গ্রহণ করে। নজরুল-বিশেষজ্ঞ ও ভাষাবিদদের সমন্বয়ে পাঁচ সদস্যবিশিষ্ট একটি সম্পাদনা পরিষদ গঠন করা হয়।

সম্পাদনা পরিষদ নজরুলের অপ্রকাশিত রচনার অন্তর্ভুক্তি, বাদ-পড়া ও আবিষ্কৃত অংশ সংযোজন, তুলনামূলক পর্যালোচনায় পাঠ প্রমিতকরণ ইত্যাদির মাধ্যমে 'নজরুল-রচনাবলী'র একটি প্রামাণ্য সংস্করণ প্রকাশ করার চেষ্টা করছেন।

কবি আবদুল কাদির সম্পাদিত নজরুল-রচনাবলী, বাংলা একাডেমী থেকে প্রফেসর আনিসুজ্জামানের সভাপতিত্বে গঠিত সম্পাদনা-পরিষদের তত্ত্বাবধানে চার খণ্ডে প্রকাশিত নজরুল-রচনাবলীর প্রথম সংস্করণ, পশ্চিমবঙ্গ বাংলা আকাদেমি থেকে প্রকাশিত কাজী নজরুল ইসলামের রচনাসমগ্র, নজরুলের বিভিন্ন গ্রন্থের প্রথম সংস্করণ ও কবির জীবদ্দশায় প্রকাশিত তাঁর গ্রন্থের বিভিন্ন সংস্করণের পাঠ পর্যালোচনার পরই সম্পাদকমণ্ডলী পাণ্ডুলিপি প্রস্তুত করেন। এই সংস্করণে শুদ্ধ পাঠ

নির্ণয়ের দিকে লক্ষ্য রাখা হয়েছে। যুগোপযোগী করার প্রয়াস হিসেবে প্রমিত বাংলা বানান রীতি অনুসরণ করা হয়েছে।

'নজরুল-রচনাবলী'র দ্বিতীয় খণ্ডে অন্তর্ভুক্ত গীতিসংকলন, কাব্যগ্রন্থ, কথাসাহিত্য ও প্রবন্ধসমূহের মধ্যে কবির সঙ্গীত-প্রতিভা এবং কবিতা ও গদ্যরচনায় নজরুলের রাজনৈতিক ও সামাজিক সচেতনতার পরিচয় পাওয়া যায়।

সম্পাদনা-পরিষদের সদস্যবৃন্দ নজরুল-বিশেষজ্ঞ প্রফেসর রফিকুল ইসলাম, কবি ও প্রাবন্ধিক মোহাম্মদ মাহ্ফুজউল্লাহ্, ভাষাবিদ প্রফেসর আবুল কালাম মনজুর মোরশেদ, প্রাবন্ধিক প্রফেসর আবুল কাসেম ফজলুল হক, এবং কবি ও প্রাবন্ধিক আবদুল মান্নান সৈয়দ নিষ্ঠা ও ধৈর্যসহকারে যেভাবে 'নজরুল-রচনাবলী'র দ্বিতীয় খণ্ডের পাণ্ডুলিপি তৈরি করেছেন সে জন্যে তাঁদের প্রতি আমরা কৃতজ্ঞ। পাণ্ডুলিপি প্রস্তুতের কাজে সংকলন উপবিভাগের কর্মকর্তা জনাব ফারহানা খানম সম্পাদনা পরিষদকে সহযোগিতা করেছেন। গবেষণা, সংকলন ও ফোকলোর বিভাগের সাবেক পরিচালক জনাব নূরুল ইসলাম সম্পাদনা পরিষদের সদস্য-সচিবের দায়িত্ব পালন করেন। প্রকাশনার সাথে সংশ্লিষ্ট সবাইকে ধন্যবাদ জানাই।

বাংলা একাডেমী, ঢাকা
ফাল্গুন ১৪১৩॥ ফেব্রুয়ারি ২০০৭

**মঈনুল হাসান**
ভারপ্রাপ্ত মহাপরিচালক

## নজরুল-জন্মশতবর্ষ সংস্করণ প্রসঙ্গে

'নজরুল-রচনাবলী'র তিনটি খণ্ড প্রখ্যাত কবি, সমালোচক ও নজরুল-বিশেষজ্ঞ আবদুল কাদিরের সম্পাদনায় 'কেন্দ্রীয় বাঙলা উন্নয়ন বোর্ড' থেকে প্রথম প্রকাশিত হয় যথাক্রমে ১৯৬৬, ১৯৬৭ এবং ১৯৭০ সালে। বাংলাদেশের স্বাধীনতা অর্জনের পর ১৯৭২ সালে 'কেন্দ্রীয় বাঙলা উন্নয়ন বোর্ড' একীভূত হয় 'বাংলা একাডেমী'র সঙ্গে। সরকার কর্তৃক এই পরিবর্তন ও ব্যবস্থা গ্রহণের পর বাংলা একাডেমী থেকে 'নজরুল-রচনাবলী'র চতুর্থ খণ্ড ১৯৭৭ সালে এবং পঞ্চম খণ্ড দুই ভাগে ১৯৮৪ সালে (প্রথমার্ধ জুনে ও দ্বিতীয়ার্ধ ডিসেম্বরে) কবি আবদুল কাদিরের সম্পাদনায়ই প্রকাশিত হয়। 'নজরুল-রচনাবলী'র প্রথম খণ্ডের পরিবর্ধিত দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হয় ১৯৭৫ সালে এবং তা পুনর্মুদ্রিত হয় ১৯৮৩ সালে। দ্বিতীয় খণ্ডের দ্বিতীয় ও তৃতীয় সংস্করণ প্রকাশিত হয় যথাক্রমে ১৯৭৬ এবং ১৯৮৪ সালে। ১৯৮৪ সালেই প্রকাশিত হয় তৃতীয় খণ্ডের দ্বিতীয় সংস্করণ। আগেই বলেছি, চতুর্থ খণ্ড প্রথম প্রকাশিত হয় ১৯৭৭ সালে এবং পঞ্চম খণ্ড ১৯৮৪ সালে দুই ভাগে। চতুর্থ খণ্ড পুনর্মুদ্রিত হয় ১৯৮৪ সালে। কবি আবদুল কাদিরের জীবদ্দশায়, তাঁর সম্পাদিত 'নজরুল-রচনাবলী'র সব খণ্ডেরই নতুন সংস্করণ এবং পুনর্মুদ্রণ হয়েছে সম্পাদকের তত্ত্বাবধানে ও তাঁর লেখা 'সম্পাদকের নিবেদন'সহ।

'নজরুল-রচনাবলী'র ব্যাপক চাহিদা থাকায় অল্পকালের মধ্যেই রচনাবলী-র সব খণ্ড বিক্রি ও নিঃশেষ হয়ে যায়। এই পটভূমিতেই 'নজরুল-রচনাবলী' পুনঃপ্রকাশের প্রয়োজনীয়তা দেখা দেয়। এই উদ্দেশ্যে এবং মরহুম কবি আবদুল কাদিরের সম্পাদিত 'নজরুল-রচনাবলী'র সুলভ ও পরিমার্জিত সংস্করণ প্রকাশের জন্য ১৯৯২ সালে 'বাংলা একাডেমী' নয় সদস্য বিশিষ্ট সম্পাদনা-পরিষদ গঠন করে এবং এই পরিষদের সম্পাদনায় ১৯৯৩ সালে চার খণ্ডে 'নজরুল-রচনাবলী'র পরিমার্জিত ও পরিবর্ধিত নতুন সংস্করণ প্রকাশিত হয়। ব্যাপক চাহিদার ফলে 'নজরুল-রচনাবলী'র এই নতুন সংস্করণও যথারীতি নিঃশেষ হয়ে যায়। এই নতুন সংস্করণের প্রতিটি খণ্ড একাধিক-বার পুনর্মুদ্রণের পরও 'নজরুল-রচনাবলী'র চাহিদা শেষ হয়নি। ২০০১ থেকে ২০০৫ সাল বাংলা একাডেমী প্রকাশিত 'নজরুল-রচনাবলী'র নতুন সংস্করণ (১৯৯৩) একাধিকবার পুনর্মুদ্রিত হওয়া সত্ত্বেও, নজরুল-জন্মশতবার্ষিকীর সময় থেকে 'নজরুল-রচনাবলী'র অধিকতর সংশোধিত, পরিমার্জিত ও পরিবর্ধিত সংস্করণ প্রকাশের প্রয়োজনীয়তা অনুভূত হলে বাংলা একাডেমী 'নজরুল-রচনাবলী'র জন্মশতবর্ষ সংস্করণ প্রকাশের সিদ্ধান্ত গ্রহণ এবং একটি

নতুন সম্পাদনা পরিষদের ওপর এই কাজের দায়িত্ব অর্পণ করে। এই নতুন সম্পাদনা পরিষদ অদ্যাবধি ঢাকা ও কলকাতা থেকে প্রকাশিত নজরুল-রচনাবলী-র বিভিন্ন সংস্করণ এবং নজরুলের বিভিন্ন গ্রন্থের আদি বা পরবর্তী সংস্করণসমূহে সন্নিবেশিত প্রতিটি রচনা পুঙ্খানুপুঙ্খভাবে মিলিয়ে বর্তমান সংস্করণের পাণ্ডুলিপি চূড়ান্ত করেন।

নজরুল-রচনাবলী দ্বিতীয় খণ্ডে ছায়ানট, চিত্তনামা, সাম্যবাদী, পুবের হাওয়া, সর্বহারা, বুলবুল, চোখের চাতক, রিক্তের বেদন, মৃত্যু-ক্ষুধা, দুর্দিনের যাত্রী ও রুদ্রমঙ্গল গ্রন্থ সংকলিত হলো। নজরুল-রচনাবলী'র এই নজরুল-জন্মশতবর্ষ সংস্করণের প্রতিটি খণ্ডের শেষে নজরুলের সংক্ষিপ্ত জীবনপঞ্জি এবং তাঁর গ্রন্থাবলীর কালানুক্রমিক সূচি অন্তর্ভুক্ত করা হয়েছে। পরিশিষ্ট নজরুলের গানের বই এবং আদি গ্রামোফোন রেকর্ডে বিবৃত গানের বাণীর পাঠান্তর যথাসম্ভব নির্দেশ করার চেষ্টা করা হয়েছে। 'নজরুল-রচনাবলী'র বিভিন্ন সংস্করণে মুদ্রণজনিত ত্রুটির দরুন এবং অন্যান্য কারণে যেসব বিচ্যুতি ঘটেছে, বর্তমান সংস্করণে সেগুলো সংশোধনের যথাসাধ্য চেষ্টা করা হয়েছে।

'নজরুল-রচনাবলী'র এই সংস্করণে নজরুলের সুস্থাবস্থায় প্রকাশিত গ্রন্থসমূহের কালানুক্রম বজায় রাখার চেষ্টা করা হয়েছে, তবে কবির অসুস্থতার পর সংকলিত এবং প্রকাশিত রচনাবলী তথ্যসূত্রের অভাবে কালানুক্রমিকভাবে প্রকাশ করা প্রায় অসম্ভব। এই বাস্তবতায় 'নজরুল-রচনাবলী' : নজরুল-জন্মশতবর্ষ সংস্করণকে যথাসম্ভব প্রামাণিক করার চেষ্টা ও শ্রম সম্পাদনা-পরিষদ আন্তরিকভাবেই করেছেন। এতদ্‌সত্ত্বেও নজরুলের সমস্ত রচনা এ-সংস্করণে সংকলিত—এমন দাবি করা যাবে না। কারণ, আমাদের বিশ্বাস, এই রচনাবলীর বিভিন্ন খণ্ডের অন্তর্গত রচনাসমূহের বাইরেও নজরুলের কিছু রচনা থাকা সম্ভব—যা এখনও জানা বা সংগ্রহ করা যায়নি। বস্তুত, 'নজরুল-রচনাবলী' সম্পাদনা ও প্রকাশ একটি চলমান প্রক্রিয়া ; ভবিষ্যতে নজরুলের দুষ্প্রাপ্য কোনো কোনো রচনা সংগৃহীত হলে সেগুলোকে 'নজরুল-রচনাবলী'র পরবর্তী সংস্করণে অন্তর্ভুক্ত করা যাবে। আমরা এ-পর্যন্ত সংগৃহীত নজরুলের রচনাসমূহ সংকলন করার যথাসম্ভব চেষ্টা করেছি। তবু হয়তো কিছু রচনা বাদ পড়ে গিয়ে থাকতে পারে। এই অনিচ্ছাকৃত ত্রুটির জন্য আমরা ক্ষমাপ্রার্থী।

উল্লেখযোগ্য যে, 'নজরুল-রচনাবলী' সম্পাদনার পথিকৃৎ কবি আবদুল কাদির। 'নজরুল-রচনাবলী'র শুধু প্রথম সংস্করণই নয়, পরে প্রকাশিত সব সংস্করণ আবদুল কাদির-সম্পাদিত 'নজরুল-রচনাবলী'র ভিত্তিতেই করা হয়েছে। সব সংস্করণেই সম্পাদক হিসাবে মুদ্রিত রয়েছে তাঁর নাম, অন্তর্ভুক্ত হয়েছে তাঁর লেখা প্রতিটি সংস্করণের 'সম্পাদকের নিবেদন'। সুতরাং, কবি আবদুল কাদিরের প্রয়াণের পর প্রকাশিত বিভিন্ন সংস্করণ নতুন সম্পাদনা-পরিষদ কর্তৃক পরিমার্জন এবং পরিবর্ধন করা হলেও 'নজরুল-রচনাবলী'র আদি ও মূল সম্পাদক আবদুল কাদির।

[নয়]

বাংলা একাডেমী 'নজরুল-রচনাবলী' : নজরুল-জন্মশতবর্ষ সংস্করণ প্রকাশের উদ্যোগ গ্রহণ করে একটি জাতীয় দায়িত্ব সম্পাদন করলেন। এই সংস্করণের 'সম্পাদনা পরিষদ'-এর পক্ষ থেকে আমরা বাংলা একাডেমীর ভারপ্রাপ্ত মহাপরিচালক মঈনুল হাসান, সংশ্লিষ্ট কর্তৃপক্ষ, কর্মকর্তা ও কর্মচারীদের সর্বাত্মক সহযোগিতার জন্য আন্তরিক ধন্যবাদ জানাই।

ঢাকা
চৈত্র ১৪১৩ ॥ মার্চ ২০০৭

**রফিকুল ইসলাম**
সম্পাদনা-পরিষদের সভাপতি

# দ্বিতীয় খণ্ডের প্রথম সংস্করণের সম্পাদকের নিবেদন

কেন্দ্রীয় বাঙলা-উন্নয়ন-বোর্ডের সুনির্ধারিত পরিকল্পনা অনুযায়ী নজরুল-রচনাবলীর দ্বিতীয় খণ্ড প্রকাশিত হলো। এই খণ্ডে নজরুল ইসলামের সাহিত্য-জীবনের দ্বিতীয় যুগের রচনাসমূহ অন্তর্ভুক্ত হয়েছে। অবশ্য 'সংযোজন'-বিভাগের প্রথম তিনটি কবিতা তার সাহিত্য-জীবনের প্রথম যুগে রচিত ; এগুলি রচনাবলীর প্রথম খণ্ডে সংযোজিত হলেই কালানুক্রম রক্ষিত হতো। প্রথম খণ্ডের 'নিবেদন'-এ বলা হয়েছিল যে, সে খণ্ডের 'সংযোজন'-বিভাগে যে সকল লেখা সংকলিত হয়েছে তাছাড়াও সে সময়কার পত্র-পত্রিকাগুলি খুঁজলে কবির আরো কিছু লেখা পাওয়া যাবে—যা গ্রন্থবদ্ধ হয়নি, এবং সেরূপ কোনো লেখা পাওয়া গেলে তা পরবর্তী খণ্ডে পরিবেশন করা হবে। বলাবাহুল্য যে, উক্ত তিনটি কবিতা রচনাবলী প্রথম খণ্ড প্রকাশের অব্যবহিত পরে আমাদের লক্ষ্যগোচর হয়েছে। 'প্রবন্ধ' বিভাগের শেষ দুটি নিবন্ধ কবির সাহিত্য-জীবনের চতুর্থ অর্থাৎ শেষ যুগে রচিত। সে যুগে কবির সম্পাদিত দৈনিক 'নবযুগ'-পত্রে তাঁর স্বাক্ষরিত এরূপ বহু সম্পাদকীয় নিবন্ধ প্রকাশিত হয়েছিল। সে-সকল দুর্লভ লেখা সংগ্রহ করা সম্ভবপর হলে চতুর্থ খণ্ডে সন্নিবেশিত হবে।

নজরুল তাঁর সাহিত্য-জীবনের দ্বিতীয় যুগের সূচনায় যে মতবাদের প্রবক্তা হন, তা প্রত্যক্ষতঃ গণতান্ত্রিক সমাজবাদ (ডেমোক্রেটিক সোস্যালিজ্‌ম)। তাঁর পরিচালিত 'লাঙলে' হয়েছিল তারই কালোপযোগী কর্ষণা। 'লাঙল' ছিল 'শ্রমিক-প্রজা-স্বরাজ-সম্প্রদায়ের সাপ্তাহিক মুখপত্র' ; ১লা পৌষ ১৩৩২ মুতাবিক ১৬ই ডিসেম্বর ১৯৫২ তারিখে তার প্রথম (বিশেষ) সংখ্যাতেই সে-সম্প্রদায়ের উদ্দেশ্য' ও 'চরম দাবি' বিবৃত করে নজরুল এক ইশ্‌তেহারে বলেন :

'নারী-পুরুষ-নির্বিশেষে রাজনৈতিক, সামাজিক ও অর্থনৈতিক সাম্যের উপর প্রতিষ্ঠিত ভারতের পূর্ণ-স্বাধীনতা-সূচক স্বরাজ্য লাভই এই দলের উদ্দেশ্য। * * *

আধুনিক কল-কারখানা, খনি, রেলওয়ে, টেলিগ্রাফ, ট্রামওয়ে, স্টীমার প্রভৃতি সাধারণের হিতকরী জিনিস, লাভের জন্য ব্যবহৃত না হইয়া, দেশের উপকারের জন্য ব্যবহৃত হইবে এবং এতৎসংক্রান্ত কর্মিগণের তত্ত্বাবধানে জাতীয় সম্পত্তিরূপে পরিচালিত হইবে।

ভূমির চরম স্বত্ব আত্ম-অভাব-পূরণ-ক্ষম স্বায়ত্তশাসন-বিশিষ্ট পল্লী-তন্ত্রের উপর বর্তিবে—এই পল্লী-তন্ত্র ভদ্র শূদ্র সকল শ্রেণীর শ্রমজীবীর হাতে থাকিবে।'

ডেমোক্রেটিক সোস্যালিজ্‌মের প্রতি নজরুলের মনের প্রগাঢ় অনুরাগ তাঁর 'সাম্যবাদী' 'সর্বহারা' ও ফণি-মনসা'র বহু কবিতা ও গানে সুপরিস্ফুট। তাঁর 'মৃত্যুক্ষুধা' উপন্যাসের 'আনসার'-চরিত্র এই আদর্শবাদের আলোকে বিকশিত।

কিন্তু সেদিন কবি প্রবল আবেগ নিয়ে দেশের গণ-আন্দোলনের পুরোধায়ী চারণ হয়েছিলেন, তাতে ভাটা পড়লো দুটি কারণে। প্রথম কারণ : ১৯২৬ খ্রিস্টাব্দের ২রা এপ্রিল শুক্রবার থেকে কলকাতায় রাজরাজেশ্বরী মিছিল উপলক্ষে সাম্প্রদায়িক সংঘর্ষের সূত্রপাত। দ্বিতীয় কারণ : ১৯২৬ খ্রিস্টাব্দের ২২শে মে কৃষ্ণনগরে বঙ্গীয় প্রাদেশিক সম্মেলনে কংগ্রেস-কর্মী-সংঘের সদস্যদের উদ্যোগে 'হিন্দু-মুসলিম প্যাক্ট' নাকচ করে প্রস্তাব গ্রহণ। নজরুল কৃষ্ণনগর সম্মেলনের উদ্বোধন করেছিলেন 'কাণ্ডারী হুশিয়ার' গেয়ে, কিন্তু কাণ্ডারিদের কানে তাঁর আবেদন পৌঁছলো না। অগত্যা নজরুল আত্মরতির সন্ধান করলেন 'মাধবী-প্রলাব' ও 'অনামিকা'র রোমান্টিক রূপ-জালে-ক্রমে আত্মমগ্ন হলেন 'বুলবুল' ও 'চোখের চাতক'-এর সুর-লোকে। কিন্তু সেই রূপ ও সুরের মোহন মায়াজাল ভেদ করেও বারবার তাঁর কানে বেজেছে নিপীড়িত মানবতার কাতর আর্তনাদ ; তিনি নিরাসক্ত শিল্পীর আনন্দময় আসন ছেড়ে এসে রুদ্র কণ্ঠে গেয়েছেন 'সন্ধ্যা', 'প্রলয়-শিখা', 'চন্দ্রবিন্দু'র বেদনার্ত গাথা-গান।

'মৃত্যু-ক্ষুধা' উপন্যাসের 'আনসার' একস্থানে বলেছেন, 'নীড়হারাদের সাথী আমি। ওদের বেদনায়, ওদের চোখের জলে, পরিপূর্ণরূপে দেখতে পাই। ... আমার রাজনৈতিক মত বদলে গেছে।' এই আনসারের কণ্ঠে সেদিন পরোক্ষ ফুটেছে নজরুলেরই অন্তরের বাণী। বস্তুত তাঁর সাহিত্যের দ্বিতীয় স্তরে যে তাঁর রাজনৈতিক মতামত পরিবর্তিত হয় এবং তাঁর সাহিত্যধারা নূতন খাতে প্রবাহিত হয়, তা বর্তমান খণ্ডের লেখাগুলো এক্‌ত্রে পড়ে নিঃসন্দেহে হৃদয়ঙ্গম হবে বলেই আমাদের নিশ্চিত ধারণা।

এই খণ্ডে অন্তর্ভুক্ত 'সিন্ধু-হিন্দোল' ও 'জিঞ্জীর' বহুদিন বাজারে নাই। এ দুটি কাব্যের দ্বিতীয় সংস্করণও হয় নাই। ইতিমধ্যেই 'বুল্‌বুল' হয়েছে দুর্লভ। 'সর্বহারা', 'ফণি-মনসা' ও 'চক্রবাক' নূতন সংস্করণে অনেক অদল-বদল হয়েছে। এই খণ্ডের জন্য 'বুল্‌বুল'-এর গানগুলি আমাকে নকল করে পাঠিয়েছেন হুগলি থেকে শ্রীপ্রাণতোষ চট্টোপাধ্যায়। 'সিন্ধু-হিন্দোল' দেখতে দিয়েছেন অধ্যাপক আবদুল কাইউম। 'চক্রবাক' প্রথম সংস্করণ সংগ্রহ করেছি 'আল ইসলাহ্‌' সম্পাদক জনাব মোহাম্মদ নূরুল হকের সৌজন্যে সীলহেটে কেন্দ্রীয় সাহিত্য-সংসদের পাঠাগার থেকে। 'গ্রন্থ-পরিচয়' লিখতে কিছু তথ্য সরবরাহ করেছেন অধ্যাপক রফিকুল ইসলাম। এরাও নজরুল-সাহিত্যের প্রচারকামী ; অতএব আমার কাছে কৃতজ্ঞতা দাবি করেন না।

এ-খণ্ডেরও 'গ্রন্থ-পরিচয়' অসম্পূর্ণ ; তারও কারণ আমাদের হাতে মাল মশলার অভাব। তবে নজরুল-সাহিত্যের আলোচনা ক্রমশ যেরূপ বিস্তারিত হচ্ছে তাতে খুবই আশা করা যায় যে, নবীন গবেষকদের কল্যাণে কবির সকল লেখারই প্রথম প্রকাশকাল ও উপলক্ষ সম্পর্কে আবশ্যক তথ্যাদি পাঠকদের পরিজ্ঞাত হতে বেশি বিলম্ব ঘটবে না।

ঢাকা
২৫শে ডিসেম্বর ১৯৬৭

আবদুল কাদির

# নতুন সংস্করণের প্রসঙ্গ-কথা

জাতীয় কবি কাজী নজরুল ইসলামের ৯৪তম জন্ম-বার্ষিকীর প্রাক্কালে তাঁর রচনাবলী একসঙ্গে প্রকাশ করতে পেরে আমরা অত্যন্ত আনন্দিত। ইতঃপূর্বে বাংলা একাডেমী থেকে কবি আবদুল কাদিরের সম্পাদনায় *নজরুল-রচনাবলী* পাঁচ খণ্ডে প্রকাশিত হয়েছিল। জনাব আবদুল কাদির যখন কবির রচনাবলী সংকলন ও সম্পাদনার কাজ শুরু করেন তখন নজরুলের গ্রন্থাবলীর বিভিন্ন সংস্করণ ও ধারাবাহিকভাবে নজরুলের সমস্ত রচনা পাওয়া ছিল বেশ দুরূহ ব্যাপার। ফলে তাঁর সম্পাদিত রচনাবলী পূর্ণাঙ্গ ও ত্রুটিমুক্ত নয়। কিন্তু *নজরুল-রচনাবলী* সংকলন ও সম্পাদনার ক্ষেত্রে তাঁর অবদান ও অগ্রযাত্রীর ভূমিকা আমরা চিরকাল শ্রদ্ধার সঙ্গে স্মরণ করব।

বর্তমান রচনাবলী বাংলা একাডেমী প্রকাশিত কবি আবদুল কাদির সম্পাদিত উক্ত *নজরুল-রচনাবলী*রই আরো সংহত, পূর্ণাঙ্গ, কালানুক্রমিক ও পরিমার্জিত রূপ। এই সংস্করণটির সংকলন ও সম্পাদনার দায়িত্ব অত্যন্ত নিষ্ঠার সঙ্গে পালন করেছেন বাংলা একাডেমীর কার্যনির্বাহী পরিষদ-মনোনীত দেশের বরেণ্য নজরুল-বিশেষজ্ঞগণ।

কাজী নজরুল ইসলামের সাহিত্য এদেশের মানুষকে তাঁদের আন্দোলনে ও সংগ্রামে, কার্য ও ভাবনায় উজ্জীবিত ও অনুপ্রাণিত করে আসছে, ভবিষ্যতেও করবে। নজরুল-সাহিত্য সুলভে এদেশের ঘরে ঘরে পৌঁছে দেবার ইচ্ছা আমাদের মন্ত্রণালয়ের অর্থানুকূল্য ব্যতীত এই প্রত্যাশা পূরণ সম্ভব ছিল না। এ-প্রসঙ্গে এই মন্ত্রণালয়ের—বিশেষভাবে মাননীয় প্রতিমন্ত্রী অধ্যাপিকা জাহানারা বেগমের ব্যক্তিগত উৎসাহ এবং আগ্রহের কথা আমরা কৃতজ্ঞতার সঙ্গে স্মরণ করছি।

এই রচনাবলীর সংকলন, সম্পাদনা, মুদ্রণ ও প্রকাশের সঙ্গে সংশ্লিষ্ট সকলের প্রতি কৃতজ্ঞতা জ্ঞাপন করি।

আমাদের এই প্রয়াস যদি নজরুল-অনুরাগ বৃদ্ধিতে সহায়ক হয় এবং রচনাবলীর এই নতুন সংস্করণ আদৃত হয় তাহলে আমাদের শ্রম সার্থক হয়েছে বলে মনে করব।

ঢাকা
১১ জ্যৈষ্ঠ ১৪০০ ॥ ২৫ মে ১৯৯৩

মোহাম্মদ হারুন-উর-রশিদ
মহাপরিচালক
বাংলা একাডেমী, ঢাকা

# নতুন সংস্করণের মুখবন্ধ

বিশিষ্ট কবি, সমালোচক ও নজরুল–বিশেষজ্ঞ আবদুল কাদিরের সম্পাদনায় পাঁচ খণ্ডে নজরুল–রচনাবলী প্রকাশিত হয় সুদীর্ঘ আঠারো বছর ধরে। কেন্দ্রীয় বাঙলা–উন্নয়ন–বোর্ড থেকে এর প্রথম তিনটি খণ্ড প্রকাশ লাভ করে যথাক্রমে ১৯৬৬, ১৯৬৭ ও ১৯৭০ সালে। ১৯৭২ সালে কেন্দ্রীয় বাঙলা–উন্নয়ন–বোর্ড একীভূত হয় বাংলা একাডেমীর সঙ্গে। তারপর বাংলা একাডেমী থেকে নজরুল–রচনাবলী চতুর্থ খণ্ড ১৯৭৭ সালে এবং পঞ্চম খণ্ড দুই ভাগে ১৯৮৪ সালে (প্রথমার্ধ জুনে ও দ্বিতীয়ার্ধ ডিসেম্বরে) প্রকাশিত হয়। প্রথম খণ্ডের দ্বিতীয় পরিবর্ধিত সংস্করণ মুদ্রিত হয় ১৯৭৫ সালে, তৃতীয় খণ্ড পুনর্মুদ্রিত হয় ১৯৭৬ সালে এবং দ্বিতীয় ও চতুর্থ খণ্ড পুনর্মুদ্রিত হয় ১৯৮৪ সালে। কিন্তু অল্পকালের মধ্যেই মুদ্রিত গ্রন্থের ভাণ্ডার নিঃশেষ হয়ে যায়।

*নজরুল–রচনাবলী* পুনঃপ্রকাশের প্রয়োজনীয়তা দেখা দিলে তার একটি নতুন সংস্করণ প্রকাশের পরিকল্পনা গৃহীত হয় এবং বাংলাদেশ সরকার এজন্যে বিশেষ অর্থ মঞ্জুরি প্রদান করেন। অন্যদিকে একথাও উপলব্ধ হয় যে, আবদুল কাদিরের গভীর পাণ্ডিত্য ও বিপুল শ্রমের স্বাক্ষরবহ হওয়া সত্ত্বেও তাঁর সম্পাদিত *নজরুল–রচনাবলীর* বিন্যাসে কিছু যৌক্তিক পরিবর্তন করা প্রয়োজন এবং এর পাঁচ খণ্ডে যেসব রচনা অন্তর্ভুক্ত হয়নি, এখন তার সন্ধান পাওয়া যাওয়ায়, সেসবও এতে সন্নিবেশিত হওয়া দরকার। এই উদ্দেশ্যে ১৯৯২ সালে বাংলা একাডেমী নয় সদস্যবিশিষ্ট সম্পাদনা–পরিষদ গঠন করে *নজরুল–রচনাবলীর* সুলভ ও পরিমার্জিত সংস্করণ সম্পাদনার দায়িত্ব তাঁদের উপর অর্পণ করেন।

এই নতুন সংস্করণে যেসব পরিবর্তন করা হয়েছে, তা এই :

১. কবির সুস্থাবস্থায় প্রকাশিত বইগুলি যথাসম্ভব কালানুক্রমিকভাবে বিন্যস্ত হয়েছে। যেমন আগে *অগ্নি–বীণার* পরে *বিষের বাঁশী* এবং তারপরে *দোলন–চাঁপা* বিন্যস্ত হয়েছিল। নতুন সংস্করণে ক্রম হয়েছে *অগ্নি–বীণা, দোলন–চাঁপা, বিষের বাঁশী*। এসব বইয়ের ক্ষেত্রে কবির সুস্থাবস্থায় প্রকাশিত সর্বশেষ সংস্করণের পাঠ তাঁর অভিপ্রেত পাঠ বলে গণ্য করে তা অনুসরণ করা হয়েছে।

২ কবির অসুস্থাবস্থায় প্রকাশিত বইগুলিও কালানুক্রমিকভাবে সন্নিবেশিত হয়েছে। এসব বইয়ের ক্ষেত্রে প্রথম সংস্করণের পাঠ যথাসম্ভব অনুসরণ করা হয়েছে।

৩. গ্রন্থাকারে অপ্রকাশিত রচনা কোনো কোনো খণ্ডে 'সংযোজন' শিরোনামে *রচনাবলী*তে মুদ্রিত হয়। আবার পঞ্চম খণ্ডে এ ধরনের কিছু কিছু রচনা একেক নামের গ্রন্থরূপে সন্নিবেশিত হয়। যেমন, *সঙ্গীতাঞ্জলি, সন্ধ্যামণি, নবরাগমালিকা*। কিন্তু ওসব নামে কোনো গ্রন্থ কখনো প্রকাশিত না হওয়ায় অনুরূপ বিন্যাস আমরা সংগত বিবেচনা করিনি। ওসব শিরোনামের অন্তর্গত রচনা এবং সংযোজন পর্যায়ের রচনা 'গ্রন্থাকারে অপ্রকাশিত রচনা'র পর্যায়ভুক্ত করা হয়েছে।

৪. নজরুল ইসলামের বিভিন্ন সংগীতগ্রন্থের গান বর্তমান সংস্করণে গৃহীত হয়েছে, তবে স্বরলিপি মুদ্রিত হয়নি। আমরা মুদ্রিত গানের পাঠ অনুসরণ করেছি, রেকর্ডে ধারণকৃত বা স্বরলিপিতে বিধৃত গানের পাঠে ভেদ থাকলে তা নির্দেশ করা হয়নি।

৫. নজরুল ইসলামের নামে প্রকাশিত যেসব গ্রন্থের সন্ধান আগে পাওয়া যায়নি কিংবা যেসব গ্রন্থ *নজরুল-রচনাবলী* প্রকাশের পর বেরিয়েছে, সেগুলো বর্তমান সংস্করণে অন্তর্ভুক্ত হয়েছে। এ-ধরনের অনেক গ্রন্থে নজরুলের পূর্বপ্রকাশিত গ্রন্থের উপকরণ গ্রহণ করা হয়। সেক্ষেত্রে আমরা একই রচনা দুবার মুদ্রণ না করে গ্রন্থপরিচয়ে তার উল্লেখ করেছি।

৬. আবদুল কাদির-প্রদত্ত গ্রন্থপরিচয় অক্ষুণ্ন রেখে 'পুনশ্চ' শিরোনামে গ্রন্থ-সম্পর্কিত অতিরিক্ত তথ্য সন্নিবেশিত হয়েছে।

৭. নজরুল ইসলামের প্রকাশিত গ্রন্থে বানানের সমতা নেই। সেজন্যে আমরা আধুনিক বানানপদ্ধতি অনুসরণ করার চেষ্টা করেছি। অবশ্য বইয়ের নামের বানান অপরিবর্তিত রাখা হয়েছে, যেমন *বিষের বাঁশী* কিংবা *পূবের হাওয়া*। তবে দ্বিত্ব বর্জিত হয়েছে, যেমন *সর্বহারা*। যেসব ক্ষেত্রে বানানের কোনো বিশেষত্ব অক্ষুণ্ন রাখা সংগত মনে হয়েছে, সেখানে আমরা কবির সুস্থাবস্থায় প্রকাশিত সংস্করণের বানান বজায় রেখেছি।

৮. পাঁচ খণ্ডের জায়গায় চার খণ্ডে এবারে *নজরুল-রচনাবলী* প্রকাশিত হলো বলে বিভিন্ন খণ্ডের বিন্যাসের বড় রকম পরিবর্তন ঘটেছে। আবদুল কাদির প্রত্যেক খণ্ডের একটা ভাবগত সামঞ্জস্যের কথা ভেবেছিলেন। তা যে সর্বত্র রক্ষা করা যায়নি, সেকথাও তিনি স্বীকার করেছিলেন। নতুন সংস্করণে প্রথম খণ্ডে ১৯২২ থেকে ১৯২৯ সাল পর্যন্ত প্রকাশিত নজরুল ইসলামের সকল গ্রন্থ এবং দ্বিতীয় খণ্ডে ১৯৩০ থেকে ১৯৪১ সাল পর্যন্ত, অর্থাৎ তাঁর সুস্থাবস্থায় প্রকাশিত বাকি সব বই সন্নিবেশিত হয়েছে। তৃতীয় খণ্ডে সন্নিবিষ্ট হয়েছে কবির অসুস্থাবস্থায় প্রকাশিত কাব্য ও গীতি-গ্রন্থ এবং গ্রন্থাকারে অপ্রকাশিত কবিতা ও গান। চতুর্থ খণ্ডে আছে কবির অসুস্থাবস্থায় প্রকাশিত গদ্য ও নাট্যগ্রন্থ, গ্রন্থাকারে অপ্রকাশিত গদ্য ও নাট্যরচনা এবং চিঠিপত্র। এই দুই খণ্ডের রচনাবিন্যাসে কালক্রম রক্ষা করা সম্ভবপর হয়নি।

৯. কবির নির্বাচিত কবিতার সংগ্রহ *সঞ্চিতা* এই রচনাবলীর অন্তর্ভুক্ত হয়নি, তবে *সঞ্চিতার* প্রকাশ সম্পর্কিত তথ্য ও সূচি প্রথম খণ্ডের গ্রন্থপরিচয়ে দেওয়া হয়েছে।

১০. *মক্তব-সাহিত্য* বইটির একটি কীটদষ্ট কপি নজরুল ইন্সটিটিউটে রক্ষিত আছে। কীটদষ্ট অংশের পাঠ উদ্ধার করা সম্ভবপর না হওয়ায় *রচনাবলীর* দ্বিতীয় খণ্ডের পরিশিষ্টে *মক্তব-সাহিত্যের* উদ্ধারযোগ্য অংশ সন্নিবিষ্ট হলো।

*নজরুল-রচনাবলীর* সুলভ ও পরিমার্জিত সংস্করণের পাঠ-নির্ধারণের বিষয়ে সম্পাদনা-পরিষদের সদস্যেরা যে শ্রম ও সময় ব্যয় করেছেন, তার জন্যে আমি তাঁদের সকলকে ধন্যবাদ জানাই। এই কাজে কবির রচনার বিভিন্ন সংস্করণ দিয়ে সাহায্য করেছেন নজরুল ইন্সটিটিউট-কর্তৃপক্ষ। তাছাড়া অধ্যাপক মোহাম্মদ আবদুল কাইউমের কাছ থেকে আমরা বিভিন্ন গ্রন্থের দুষ্প্রাপ্য সংস্করণ দেখার সুযোগ পেয়েছি। অধ্যাপক রফিকুল ইসলাম ও জনাব মোহাম্মদ মাহ্‌ফুজউল্লাহ্‌র ব্যক্তিগত সংগ্রহও আমরা ব্যবহার করেছি। সম্পাদনা-পরিষদের সদস্য-সচিব সেলিনা হোসেনের উদ্যম ও মোবারক হোসেনের পরিশ্রমের কথা উল্লেখ না করলে অন্যায় হবে। বাংলা একাডেমীর মহাপরিচালক অধ্যাপক মোহাম্মদ হারুন-উর-রশিদ সকল পর্যায়ে আমাদের উৎসাহ ও সহযোগিতা দিয়েছেন। আমি এঁদের সকলের প্রতি কৃতজ্ঞতা জ্ঞাপন করি।

*নজরুল-রচনাবলীর* সম্পূর্ণ ও বিশুদ্ধ সংস্করণ প্রকাশ করা একটি দুরূহ কর্ম। বিশিষ্ট কবি, সমালোচক ও নজরুল-বিশেষজ্ঞ আবদুল কাদির এই কাজে অগ্রসর হয়ে আমাদের কৃতজ্ঞতাভাজন হয়েছেন। নতুন সংস্করণে আমরা কিছু উন্নতিবিধানের চেষ্টা করেছি। তবে এটিই চূড়ান্ত নয়। আমরা আশা করব, ভবিষ্যতে গবেষকরা *নজরুল-রচনাবলীর* আরো শুদ্ধ ও আরো সম্পূর্ণ সংস্করণ-প্রকাশে উদ্যোগী হবেন।

ঢাকা
১১ই জ্যৈষ্ঠ ১৪০০॥ ২৫শে মে ১৯৯৩

**আনিসুজ্জামান**
সম্পাদনা-পরিষদের সভাপতি

## সূচিপত্র

### কবিতা

## গান

## গল্প



## উপন্যাস

চব্বিশ

**প্রবন্ধ**



ফেজ টুপি পরিহিত নজরুল



১৯২৮ সালে সিলেটে গুণগ্রাহীদের সঙ্গে নজরুল



তিন বন্ধু : অধ্যাপক হেমন্তকুমার সরকার, হবীবুল্ল্যাহ্ বাহার ও নজরুল



চট্টগ্রামের সীতাকুণ্ড পাহাড়ে নজরুল



চট্টগ্রামের কর্ণফুলী নদীতে সাম্পানে নজরুল



১৯২৯ সালে রাজশাহির মুসলিম ছাত্রাবাসে (চৌধুরীর দালান) নজরুল। বাম থেকে দণ্ডায়মান : মুহম্মদ ইয়াসিন, বিএ ক্লাসের জনৈক ছাত্র, আবদুল কাদের, শামসুদ্দোহা, মুহম্মদ লতিফুর রহমান, অজ্ঞাত, মিজান আলী চৌধুরী, মুঃ মমতাজউদ্দীন, সিরাজুল ইসলাম। উপবিষ্ট : মোহাম্মদ জালালউদ্দীন, মোহাম্মদ আবুল কাসেম, নজরুল, ফজলুল হক (হেড পণ্ডিত, মাদ্রাসা) ও জিয়াদুর রহিম

সর্ব্বহারা



কাজী নজরুল ইসলাম

প্রচ্ছদ : সর্ব্বহারা



# লাঙল


প্রধান পরিচালক
কাজী নজরুল ইসলাম

[ শ্রমিক-প্রজা-স্বরাজ-সম্প্রদায়ের মুখপত্র ]

সম্পাদক—
শ্রীমণিভূষণ মুখোপাধ্যায়


শুনহ মানুষ ভাই—
সবার উপরে মানুষ সত্য
তাহার উপরে নাই।

—চণ্ডীদাস—


| | | |
|---|---|---|
| প্রথম খণ্ড | বুধবার, ১লা পৌষ, ১৩৩২ | বিশেষ সংখ্যা |


## "লাঙল"

—:o:—

যেখানে দিন দুপুরে ফেরিওয়ালা মাথায় ক'রে মাটি বিক্রী করে, সেই পাষাণ শহর কলিকাতায় "লাঙল" চালাবার দুঃসাহস যারা করে, তাদের সকলেই নিশ্চিত পাগল মনে করবেন। কিন্তু এই পাষাণ শহরেই আমরা "লাঙল" নিয়ে বেরুলাম। এই পাষাণের বুক চিরে আমরা সোনা ফলাতে চাই। ব্রহ্মপুত্র স্রোত হিমালয় আটকে রেখে ছিলো, হলধর লাঙলের আঘাতে পাহাড় চিরে সেই স্রোতকে ধরায় নামিয়ে ছিলেন। সেই জল কত প্রান্তর শ্যামল ক'রে কত তৃষিত কণ্ঠের পিপাসা মিটিয়ে ধরণীকে বাঁচিয়ে রেখেছে। "লাঙলবন্ধ" আজ বাংলার তীর্থ। মহাত্মাগণের আন্দোলন আজ নেতাদের পাষাণ-পাত্র-পারিষদে আটকে গেছে—তাই আজ আবার হলধরের ডাক পড়েছে।

পাশ্চাত্য সভ্যতার প্রয়োজনে শহরের সৃষ্টি হ'য়ে পল্লীমুখী বাংলার সভ্যতা ও সাধনা লোপ পেতে বসেছে। শাসন এবং শোষণের সহায়তার মধ্যরূপে ভদ্র-সম্প্রদায় আত্মবিক্রয় ক'রে শহরে উঠে এসেছেন। গ্রামের আনন্দ উৎসব রোগ-শোকের চাপে লুপ্ত হয়ে গেছে। শহরের বেকার বাঙালী আজ বুঝছে গ্রাম ছেড়ে এসে তার কি নিরুপায় অবস্থাই হয়েছে। জমিদার আজ গ্রামের সকল কর্মের প্রাণরূপে উপস্থিত নন—তিনি শহরে এসে বাস ক'রে ঘর-বাগান মেয়েমানুষ-মোটর-বাগান এই পঞ্চ-মকারের সাধনায় নিযুক্ত আছেন। নায়েব গোমস্তার অত্যাচারে প্রজার প্রাণ ওষ্ঠাগত। মহাজনের হাতে জমির সব চ'লে যাচ্ছে। গৃহহীন ভূমিহীন লক্ষ লোক সমাজের অভিশাপ নিয়ে শহরের দিকে ছুটছে—কলকারখানায় কতক ঢুকে নিজেদের সর্বনাশ করছে—আর কতক নানা হীন উপায়ে জীবিকা নির্বাহের চেষ্টা করছে। দেশে চুরি, ডাকাতি ও বলাৎকারের সংখ্যা দিন দিন বেড়েই চলেছে।

'লাঙল' পত্রিকার প্রথম পৃষ্ঠা

নিশি ভোর হ'ল জাগিয়া, পরান-পিয়া!
কাঁদে পিউ কাঁহা পাপিয়া, পরান-পিয়া॥
ভুলি' বুলবুলি-সোহাগে কত ফুলবধূ জাগে
রাতি গুলশানে যাপিয়া, পরান-পিয়া॥
জেগে রয় আমার সাথী— দূরে চাঁদ, শিয়রে বাতি,
কাঁদি ফুল-শয়ন পাতিয়া, পরান-পিয়া॥
কত যার সাধের ডালা বাসি হয় নিতি যে মালা,
কত দূর যাব ভাসিয়া, পরান-পিয়া॥
গেয়ে গান চেয়ে কাহারে জেগে রই কবি এপারে,
দিলি দান কাহারে হিয়া, পরান-পিয়া॥

নজরুলের হস্তলিপি

উৎসর্গ

আমার শ্রেয়তম রাজলাঞ্ছিত বন্ধু
মুজফ্‌ফর আহ্‌মদ
ও
কুতুবউদ্দীন আহ্‌মদ
করকমলে—

## বিজয়িনী

হে মোর রানি ! তোমার কাছে হার মানি আজ শেষে।
আমার বিজয়-কেতন লুটায় তোমার চরণ-তলে এসে॥

আমার সমর-জয়ী অমর তরবারি
দিনে দিনে ক্লান্তি আনে, হয়ে ওঠে ভারি,
এখন এ ভার আমার তোমায় দিয়ে হারি,
এই হার-মানা-হার পরাই তোমার কেশে॥

ওগো জীবন-দেবি !
আমায় দেখে কখন তুমি ফেললে চোখের জল,
আজ বিশ্ব-জয়ীর বিপুল দেউল তাইতে টলমল !

আজ বিদ্রোহীর এই রক্ত-রথের চূড়ে
বিজয়িনী ! নীলাম্বরীর আঁচল তোমার উড়ে,
যত তূণ আমার আজ তোমার মালায় পুরে,
আমি বিজয়ী আজ নয়ন-জলে ভেসে॥

কুমিল্লা
অগ্রহায়ণ ১৩২৮

## কমল-কাঁটা

আজকে দেখি হিংসা-মদের মত্ত বারণ-রণে
জাগছে শুধু মৃণাল-কাঁটা আমার কমল-বনে॥

উঠল কখন ভীম কোলাহল,
আমার বুকের রক্ত-কমল
কে ছিঁড়িল—বাঁধ-ভরা জল
শুধায় ক্ষণে ক্ষণে।
ঢেউএর দোলায় মরাল-তরী নাচবে না আনমনে।।

কাঁটাও আমার যায় না কেন, কমল গেল যদি।
সিনান-বধূর শাপ শুধু আজ কুড়াই নিরবধি।

আসবে কি আর পথিক-বালা?
পরবে আমার মৃণাল-মালা?
আমার জলজ-কাঁটার জ্বালা
জ্বলবে মোরই মনে?
ফুল না পেয়েও কমল-কাঁটা বাঁধবে কে কঙ্কণে?

কলিকাতা
আশ্বিন ১৩৩১

## চৈতী হাওয়া

১

হারিয়ে গেছ অন্ধকারে—পাইনি খুঁজে আর,
আজকে তোমার আমার মাঝে সপ্ত পারাবার!
আজকে তোমার জন্মদিন—
স্মরণ-বেলায় নিদ্রাহীন
হাতড়ে ফিরি হারিয়ে-যাওয়ার অকূল অন্ধকার!
এই-সে-হেথাই হারিয়ে গেছ কুড়িয়ে পাওয়া হার!

২

শূন্য ছিল নিতল দিঘির শীতল কালো জল,
কেন তুমি ফুটলে সেথা ব্যথার নীলোৎপল?

আঁধার দিঘির রাঙলে মুখ,
নিটোল ঢেউএর ভাঙলে বুক,—
কোন পূজারী নিল ছিঁড়ে? ছিন্ন তোমার দল
ঢেকেছে আজ কোন দেবতার কোন সে পাষাণ-তল?

৩

অস্ত-খেয়ার হারামানিক-বোঝাই করা না'
আসছে নিতুই ফিরিয়ে দেওয়ার উদয়-পারের গাঁ।
ঘাটে আমি রই বসে,
আমার মানিক কই গো সে?
পারাপারের ঢেউ-দোলানি হানছে বুকে ঘা!
আমি খুঁজি ভিড়ের মাঝে চেনা কমল-পা!

৪

বইছে আবার চৈতী হাওয়া, গুমরে ওঠে মন,
পেয়েছিলাম এমনি হাওয়ায় তোমার পরশন।
তেমনি আবার মহুয়া-মউ
মৌমাছিদের কৃষ্ণা-বউ
পান করে ওই ঢুলছে নেশায় দুলছে মহুল-বন!
ফুল-শৌখিন দখিন-হাওয়ায় কানন উচাটন!

৫

পড়ছে মনে টগর চাঁপা বেল চামেলি জুঁই,
মধুপ দেখে যাদের শাখা আপনি যেত নুই।
হাসতে তুমি দুলিয়ে ডাল,
গোলাব হয়ে ফুটত গাল!
থলকমলি আঁউরে যেত তপ্ত ও-গাল ছুঁই!
বকুল-শাখা ব্যাকুল হতো, টলমলাত ভুঁই!

৬

চৈতী রাতের গাইত গজল বুলবুলিয়ার বর,
দুপুর বেলায় চবুতরায় কাঁদত কবুতর!

ভুঁই-তারকা সুন্দরী
সজনে ফুলের দল ঝরি
থোপা থোপা লাজ ছড়াত দোলন-খোঁপার 'পর,
ঝাঁজাল্ হাওয়ায় বাজত উদাস মাছ্‌রাঙার স্বর !

৭

পিয়াল-বনায় পলাশ ফুলের গেলাস-ভরা মউ
খেতো বঁধুর জড়িয়ে গলা সাঁওতালিয়া বউ !
লুকিয়ে তুমি দেখতে তাই,
বলতে, 'আমি অমনি চাই !'
খোঁপায় দিতাম চাঁপা গুঁজে, ঠোঁটে দিতাম মউ !
হিজল শাখায় ডাকত পাখি 'বউ গো কথা কও !'

৮

ডাকত ডাহুক জল-পায়রা, নাচত ভরা বিল,
জোড়া ভুরু ওড়া যেন আসমানে গাঙ-চিল !
হঠাৎ জলে রাখতে পা,
কাজ্‌লা দিঘির শিউরে গা—
কাঁটা দিয়ে উঠত মৃণাল ফুটত কমল-ঝিল।
ডাগর চোখে লাগত তোমার সাগর-দিঘির নীল !

৯

উদাস দুপুর কখন গেছে, এখন বিকাল যায়,
ঘুম জড়াল ঘুম্‌তি নদীর ঘুমুর-পরা পায়।
শঙ্খ বাজে মন্দিরে,
সন্ধ্যা আসে বন ঘিরে,
ঝাউএর শাখায় ভেজা আঁধার কে পিজেছে, হায়।
মাঠের বাঁশি বন-উদাসী ভীমপলাশী গায়।

১০

বউল আজি বাউল হলো আমরা তফাতে।
আম-মুকূলের গুঁজি-কাঠি দাও কি খোঁপাতে ?

ডাবের শীতল জল দিয়ে
মুখ মাজো কি আর প্রিয়ে?
প্রজাপতির ডানা-ঝরা সোনার টোপাতে
ভাঙা ভুরু দাও কি জোড়া রাতুল শোভাতে?

১১

বউল ঝরে ফলেছে আজ থোলো থোলো আম,
রসের-পীড়ায়-টসটসে-বুক ঝুরছে গোলাবজাম।
কামরাঙারা রাঙল ফের
পীড়ন পেতে ঐ মুখের
স্মরণ করে চিবুক তোমার, বুকের তোমার ঠাম—
জামরুলে রস ফেটে পড়ে, হায়, কে দেবে দাম!

১২

করেছিলাম চাউনি চয়ন নয়ন হতে তোর,
ভেবেছিলুম গাঁথব মালা—পাইনে খুঁজে ডোর!
সেই চাহনি নীল-কমল
ভরল আমার মানস-জল,
কমল-কাঁটার ঘা লেগেছে মর্ম-মূলে মোর
বক্ষে আমার দুলে আঁখির সাতনরী-হার লোর!

১৩

তরী আমার কোন কিনারায় পাইনে খুঁজে কূল,
স্মরণ-পারের গন্ধ পাঠায় কমলা নেবুর ফুল।
পাহাড়তলির শালবনায়
বিষের মতো নীল ঘনায়!
সাঁঝ পরেছে ঐ দ্বিতীয়ার-চাঁদ-ইহুদি-দুল!
হায় গো, আমার ভিন্ গাঁয়ে আজ পথ হয়েছে ভুল!

১৪

কোথায় তুমি কোথায় আমি চৈতে দেখা সেই,
কেঁদে ফিরে যায় যে চৈত—তোমার দেখা নেই!

কণ্ঠে কাঁদে একটি স্বর—
কোথায় তুমি বাঁধলে ঘর?
তেমনি করে জাগছ কি রাত আমার আশাতেই?
কুড়িয়ে-পাওয়া-বেলায় খুঁজি হারিয়ে-যাওয়া খেই।

১৫

পারাপারের ঘাটে প্রিয় রইনু বেঁধে না',
এই তরীতে হয়তো তোমার পড়বে রাঙা পা।
আবার তোমার সুখ-ছোঁওয়ায়
আকুল দোলা লাগবে নায়,
এক তরীতে যাব মোরা আর-না-হারা গাঁ,
পারাপারের ঘাটে প্রিয় রইনু বেঁধে না'॥

হুগলি
চৈত্র ১৩৩১

## বেদনা-অভিমান

ওরে আমার বুকের বেদনা!
ঝন্‌ঝা-কাতর নিশীথ রাতের কপোত সম রে
আকুল এমন কাঁদন কেঁদো না॥

কখন সে কার ভুবন-ভরা ভালোবাসা হেলায় হারালি,
তাই তো রে আজ এড়িয়ে চলে সকল স্নেহে পথে দাঁড়ালি।
ভিজে ওঠে চোখের পাতা তোর,
একটি কথায়—অভিমানী মোর!
ডুকরে কাঁদিস বাঁধন-হারা, 'ওগো, আমার বাঁধন বেঁধো না'॥

বাঁধন গৃহের সইল না তোর,
তাই বলে কি মায়াও ঘরের ডাক দেবে না তোকে?

অভিমানী গৃহ-হারা রে !
চললে একা মরুর পথেও
সাঁঝের আকাশ মায়ের মতন ডাকবে নত চোখে,
ডাকবে বধূ সন্ধ্যাতারা যে !

জানি ওরে, এড়িয়ে যারে চলিস তারেই পেতে চলিস পথে।
জোর করে কেউ বাঁধে না তাই বুক ফুলিয়ে চলিস বিজয়-রথে।

ওরে কঠিন ! শিরিষ-কোমল তুই !
মর্মর তোর মর্মে ছাপা বেল কামিনী জুঁই !
বুক-পোরা তোর ভালোবাসা, মুখে মিছে বলিস 'সেধো না'।
আমার বুকের বেদনা।।

দৌলতপুর
কুমিল্লা
জ্যৈষ্ঠ ১৩২৮

## নিশীথ-প্রীতম্

হে মোর প্রিয়,
হে মোর নিশীথ-রাতের গোপন সাথী !
মোদের দুইজনারেই জনম ভরে কাঁদতে হবে গো—
শুধু এমনি করে সুদূর থেকে, একলা জেগে রাতি।।

যখন ভুবন-ছাওয়া আঁচল পেতে নিশীথ যাবে ঘুম,
আকাশ বাতাস থমথমাবে, সব হবে নিঝ্‌ঝুম,
তখন দেবো দুঁহু দোঁহার চিঠির নাম-সহিতে চুম !
আর কাঁপবে শুধু গো,
মোদের তরুণ বুকের করুণ কথা আর শিয়রে বাতি।।

মোরা কে যে কত ভালোবাসি কোনোদিনই হবে না তা বলা,
কভু সাহস করে চিঠির বুকেও আঁকব না সে কথা ;
শুধু কইতে-নারার প্রাণ-পোড়ানি রইবে দোঁহার ভরে বুকের তলা।
শুধু চোখে চোখে চেয়ে থাকার—
বুকের তলায় জড়িয়ে রাখার
ব্যাকুল কাঁপন নীরব কেঁদে কইব কি তার ব্যথা !

কভু কি কথা সে কইতে গিয়ে হঠাৎ যাব থেমে,
অভিমানে চারটি চোখেই আসবে বাদল নেমে !
কত চুমুর তৃষায় কাঁপবে অধর, উঠবে কপোল ঘেমে !
হেথা পুরবে নাকো ভালোবাসার আশা অভাগিনী,
তাই দলবে বলে কলজেখানা রইনু পথে পাতি॥

কুমিল্লা
অগ্রহায়ণ ১৩২৮

## অবেলায়

বৃথাই ওগো কেঁদে আমার কাটল যামিনী।
অবেলাতেই পড়ল ঝরে কোলের কামিনী—
ও সে শিথিল কামিনী॥

খেলার জীবন কাটিয়ে হেলায়
দিন না যেতেই সন্ধেবেলায়
মলিন হেসে চড়ল ভেলায়
মরণ-গামিনী।
আহা একটু আগে তোমার দ্বারে কেন নামিনি !
আমার অভিমানিনী॥

ঝরার আগে যে কুসুমে দেখেও দেখি নাই,
ও যে বৃথাই হাওয়ায় ছড়িয়ে গেল, ছোট্ট বুকের একটু সুরভি,

আজ তারি সেই শুকনো কাঁটা বিঁধচে বুকে ভাই—
আহা সেই সুরভি আকাশ কাঁদায় ব্যথায় যেন সাঁঝের পূরবী।

জানলে না সে ব্যথাহতা
পাষাণ-হিয়ার গোপন কথা,
বাজের বুকেও কত ব্যথা
কত দামিনী!
আমার বুকের তলায় রইল জমা গো—
না-কওয়া সে অনেক দিনের অনেক কাহিনী।
আহা ডাক দিলি তুই যখন, তখন কেন থামিনি!
আমার অভিমানিনী॥

দৌলতপুর
কুমিল্লা
বৈশাখ ১৩২৮

## হার-মানা-হার

তোরা কোথা হতে কেম্‌নে এসে
মণি-মালার মতো আমার কণ্ঠে জড়ালি!
আমার পথিক-জীবন এমন করে
ঘরের মায়ায় মুগ্ধ করে বাঁধন পরালি॥

আমায় বাঁধতে যারা এসেছিল গরব করে হেসে
তারা হার মেনে হায় বিদায় নিল কেঁদে,
তোরা কেমন করে ছোট্ট বুকের একটু ভালোবেসে
ঐ কচি বাহুর রেশমি ডোরে ফেললি আমায় বেঁধে!
তোরা চলতে গেলে পায়ে জড়াস,
'না' 'না' বলে ঘাড়টি নড়াস,
কেন ঘর-ছাড়াকে এমন করে
ঘরের ক্ষুধা স্নেহের সুধা মনে পড়ালি॥

ওরে চোখে তোদের জল আসে না—
চমকে ওঠে আকাশ তোদের
চোখের মুখের চপল হাসিতে।
ঐ হাসিই তো মোর ফাঁসি হলো,
ওকে ছিঁড়তে গেলে বুকে লাগে,
কাতর কাঁদন্ ছাপা যে ও হাসির রাশিতে !

আমি চাইলে বিদায় বলিস, 'উঁহু,
ছাড়ব নাকো মোরা',
ঐ একটু মুখের ছোট্ট মানাই এড়িয়ে যেতে নারি।
কত দেশ-বিদেশের কান্না-হাসির
বাঁধন-ছেঁড়ার দাগ যে বুকে পোরা ;
তোরা বসলি রে সেই বুক জুড়ে আজ,
চিরজয়ীর রথটি নিলি কাড়ি।
ওরে দরদিরা ! তোদের দরদ
শীতের বুকে আনলে শরৎ,
তোরা ঈষৎ ছোঁয়ায় পাথরকে আজ
কাতর করে অশ্রুভরা ব্যথায় ভরালি।।

দৌলতপুর
কুমিল্লা
বৈশাখ ১৩২৮

## লক্ষ্মীছাড়া

আমি নিজেই নিজের ব্যথা করি সৃজন।
শেষে সে-ই আমারে কাঁদায়, যারে করি আপ্‌নারি জন।।

দূর হতে মোর বাঁশির সুরে
পথিক-বালার নয়ন ঝুরে,
তার ব্যথায়-ভরাট ভালোবাসা হৃদয় পুরে গো !

তারে যেমনি টানি পরানপুটে
অমনি সে হায় বিষিয়ে উঠে
তখন হারিয়ে তারে কেঁদে ফিরি সঙ্গীহারা পথটি আবার নির্জন॥

মুগ্ধা ওদের নেই কোনো দোষ, আমিই ওগো ধরা দিয়ে মরি,
প্রেম-পিয়াসী প্রণয়-ভুখা শাশ্বত যে আমিই তৃপ্তিহারা ;
ঘর-বাসীদের প্রাণ যে কাঁদে
পর-বাসীদের পথের ব্যথা স্মরি,
তাই তো তারা এই উপোসির ওষ্ঠে ধরে ক্ষীরের থালা,
শান্তি-বারি-ধারা !

ঘরকে পথের বহ্নি-ঘাতে
দগ্ধ করি আমার সাথে,
লক্ষ্মী ঘরের পলায় উড়ে এই সে শনির দৃষ্টিপাতে গো !
জানি আমি লক্ষ্মীছাড়া
বারণ আমার উঠান মাড়া,
আমি তবু কেন সজল চোখে ঘরের পানে চাই ?
নিজেই কি তা জানি আমি ভাই ?
হায় পরকে কেন আপন করে বেদন পাওয়া,
পথেই যাহার কাটবে জীবন বিজন ?
আর কেউ হবে না আপন যখন, সব হারিয়ে চলতে হবে
পথটি আমার নির্জন !
আমি নিজেই নিজের ব্যথা করি সৃজন॥

কলিকাতা
ভাদ্র ১৩২৮

## শেষের গান

আমার বিদায়-রথের চাকার ধ্বনি ঐ গো এবার কানে আসে।
পুবের হাওয়া তাই কেঁদে যায় ঝাউএর বনে দীঘল শ্বাসে॥

ব্যথায় বিবশ গুলঞ্চ ফুল
মালঞ্চে আজ তাই শোকাকুল,
মাটির মায়ের কোলের মায়া ওগো আমার প্রাণ উদাসে।।

অঙ্গ আসে অলস হয়ে নেতিয়ে-পড়া অলস ঘুমে,
স্বপন-পারের বিদেশিনীর হিম-ছোঁওয়া যায় নয়ন চুমে।
হাতছানি দেয় অনাগতা,
আকাশ-ডোবা বিদায়-ব্যথা
লুটায় আমার ভুবন ভরি বাঁধন-ছেঁড়ার কাঁদন-ত্রাসে।।

মোর বেদনার কর্পূর-বাস ভরপুর আজ দিগ্বলয়ে,
বনের আঁধার লুটিয়ে কাঁদে হরিণটি তার হারায় ভয়ে।
হারিয়ে-পাওয়া মানসী হায়
নয়ন-জলে শয়ন তিতায়,
ওগো, এ কোন জাদুর মায়ায় দু'চোখ আমার জলে ভাসে।।

আজ আকাশ-সীমায় শব্দ শুনি অচিন পায়ের আসা-যাওয়ার,
তাই মনে হয় এই যেন শেষ আমার অনেক দাবি-দাওয়ার।
আজ কেহ নাই পথের সাথী,
সামনে শুধু নিবিড় রাতি,
আমায় দূরের বাঁশি ডাক দিয়েছে, রাখবে কে আর বাঁধন-পাশে।।

কলিকাতা
শ্রাবণ ১৩২৮

## নিরুদ্দেশের যাত্রী

নিরুদ্দেশের পথে যেদিন প্রথম আমার যাত্রা হলো শুরু,
নিবিড় সে কোন বেদ্‌নাতে ভয়-আতুর এ-বুক কাঁপল দুরু-দুরু।।

মিটল না ভাই চেনার দেনা, অমনি মুহুর্মুহু
ঘরছাড়া ডাক করলে শুরু অথির বিদায়-কুহু—
উহু উহু উহু !
হাতছানি দেয় রাতের শাঙন,
অমনি বাঁধে ধরল ভাঙন,
ফেলিয়ে বিয়ের হাতের কাঁঙন—
খুঁজে বেড়াই কোন আগুনে কাঁকন বাজে গো !
বেরিয়ে দেখি ছুটছে কেঁদে বাদলি হাওয়া হু হু !
মাথার উপর দৌড়ে টাঙন, ঝড়ের মাতন,
দেয়ার গুরু-গুরু ॥

পথ হারিয়ে কেঁদে ফিরি, 'আর বাঁচিনে ! কোথায় প্রিয়,
কোথায় নিরুদ্দেশ ?'
কেউ আসে না, মুখে শুধু ঝাপটা মারে নিশীথ-মেঘের
আকুল চাঁচর কেশ।

'তাল-বনা'তে ঝন্‌ঝা তাথৈ হাততালি দেয়, বজ্রে বাজে তূরী,
মেখলা ছিঁড়ি পাগলি মেয়ে বিজলি-বালা নাচায় হীরের চুড়ি
ঘুরি ঘুরি ঘুরি
ও সে সকল আকাশ জুড়ি !
থামল বাদল রাতের কাঁদা,
হাসল, আমার টুটল ধাঁধা,
হঠাৎ ও কার নূপুর শুনি গো ?
থামল নূপুর, ভোরের তারা বিদায় নিল ঝুরি।
আমি এখন চলি সাঁঝের বধূ সন্ধ্যাতারার চলার পথ গো !
আজ অস্তপারের শীতের বায়ু কানের কাছে বইছে ঝুরু-ঝুরু ॥

কলিকাতা
চৈত্র ১৩২৭

# চিরন্তনী প্রিয়া

এস এস এস আমার চির পুরানো !
বুক জুড়ে আজ বসবে এস হৃদয়-জুড়ানো !
আমার চির পুরানো !

পথ-বিপথে কতই আমায় নিত্য-নূতন বাঁধন এসে যাচে,
কাছে এসেই অমনি তারা পুড়ে মরে আমার আগুন-আঁচে।
তারা এসে ভালোবাসার আশায়
একটুকুতেই কেঁদে ভাসায়,
ভীরু তাদের ভালোবাসা কেঁদেই ফুরানো।
বিজয়িনী চিরন্তনী মোর !
একা তুমিই হাসো বিজয়-হাসি ! দীপ দেখিয়ে পথে ঘুরানো ॥

তুমি যেদিন মুক্তি দিলে হেসে বাঁধন কাটলে আপন হাতে,
প্রেম-গরবী আপন প্রেমের জোরে,
জানতে, আমায় সইবে না কেউ বইবে না ভার,
হার মেনে সে আসতে হবে আবার তোমার দোরে।

গরবিনী ! গর্ব করে এই কপালে লিখলে জয়ের টীকা,
'চঞ্চল এই বাঁধন-হারায় বাঁধতে পারে এক এ সাহসিকা !'
প্রিয় ! তাই কি আমার ভালোবাসা
সবাই বলে সর্বনাশা,
এই ধূমকেতু মোর আগুন-ছোঁওয়া বিশ্ব-পোড়ানো ?
সর্বনাশী চপল প্রিয়া মোর !
তবে অভিশাপের বুকে তুমিই হাসবে এস
নয়ন-ঝুরানো ॥

কলিকাতা
ভাদ্র ১৩২৮

## বেদনা-মণি

একটি শুধু বেদ্‌না-মানিক আমার মনের মণি-কোঠায়,
সেই তো আমার বিজন ঘরে দুঃখ-রাতের আঁধার টুটায়।।

সেই মানিকের রক্ত আলো
ভুলাল মোর মন ভুলাল গো।
সেই মানিকের করুণ কিরণ আমার বুকে মুখে লুটায়।।

আজ রিক্ত আমি কান্না-হাসির দাবি-দাওয়ায় বাঁধন ছিঁড়ে,
ঐ বেদনা-মণির শিখার মায়াই রইল একা জীবন ঘিরে।
এ কাল-ফণী অনেক খুঁজি
পেয়েছে ঐ একটি পুঁজি গো।
আমার চোখের জলে ঐ মণি-দীপ আগুন-হাসির ফিনিক ফোটায়।।

কলিকাতা
ভাদ্র ১৩২৮

## পরশ-পূজা

আমি এদেশ হতে বিদায় যেদিন নেব প্রিয়তম,
আর কাঁদবে এ-বুক সঙ্গীহারা কপোতিনী সম,
তখন মুকুর-পাশে একলা গেহে
আমারি এই সকল দেহে
চুমব আমি চুমব নিজেই অসীম স্নেহে গো,
আহা পরশ তোমার জাগছে যে গো এই সে দেহে মম।।

তখন তুমি নাই বা প্রিয় নাই বা র'লে কাছে।
জানব আমার এই সে দেহে এই সে দেহে গো
তোমার বাহুর বুকের শরম-ছোঁওয়ার কাঁপন লেগে আছে।

তখন নাই বা আমার রইল মনে
কোনখানে মোর দেহের বনে
জড়িয়ে ছিলে লতার মতন আলিঙ্গনে গো,
আমি চুমোয় চুমোয় ডুবাব এই সকল দেহ মম,
এদেশ হতে বিদায় যেদিন নেব প্রিয়তম।।

কুমিল্লা
আষাঢ় ১৩২৮

## অনাদৃতা

ওরে অভিমানিনী!
এমন করে বিদায় নিবি ভুলেও জানিনি।

পথ ভুলে তুই আমার ঘরে দু'দিন এসেছিলি,
সকল-সহা! সকল সয়ে কেবল হেসেছিলি।
হেলায় বিদায় দিনু যারে
ভেবেছিনু ভুলব তারে, হায়!
ভোলা কি তা যায়?
ওরে হারা-মণি! এখন কাঁদি দিবস-যামিনী।।

অভাগীরে! হাসতে এসে কাঁদিয়ে গেলি,
নিজেও শেষে বিদায় নিলি কেঁদে,
ব্যথা দেওয়ার ছলে নিজেই সইলি ব্যথা রে,
বুকে সেই কথাটাই কাঁটার মতন বেঁধে!

যাবার দিনে গোপন ব্যথা বিদায়-বাঁশির সুরে
কইতে গিয়ে উঠল দু'চোখ নয়ন-জলে পুরে!

না-কওয়া তোর সেই সে বাণী,
সেই হাসি-গান সেই মুখানি, হায়!
আজো খুঁজি সকল ঠাঁই।
তোরে যাবার দিনে কেঁদে কেন ফিরিয়ে আনিনি?
ওরে অভিমানিনী॥

দৌলতপুর, কুমিল্লা
বৈশাখ ১৩২৮

## শায়ক-বেঁধা পাখি

রে নীড়-হারা, কচি-বুকে শায়ক-বেঁধা পাখি!
কেমন করে কোথায় তোরে আড়াল দিয়ে রাখি?

কোথায় রে তোর কোথায় ব্যথা বাজে?
চোখের জলে অন্ধ আঁখি, কিছুই দেখি না যে!
ওরে মানিক! এ অভিমান আমায় নাহি সাজে—
তোর জুড়াই ব্যথা আমার ভাঙা বক্ষপুটে ঢাকি।
ওরে আমার কোমল-বুকে-কাঁটা-বেঁধা পাখি!
কেমন করে কোথায় তোরে আড়াল দিয়ে রাখি?

বক্ষে বিঁধে বিষ-মাখানো শর,
পথ-ভোলা রে! লুটিয়ে প'লি এ কার বুকের 'পর?
কে চিনালে পথ তোরে হায় এই দুখিনীর ঘর?
তোর ব্যথার শান্তি লুকিয়ে আছে আমার ঘরে নাকি?
ওরে আমার কোমল-বুকে-কাঁটা-বেঁধা পাখি!
কেমন করে কোথায় তোরে আড়াল দিয়ে রাখি?

হায়, এ কোথায় শান্তি খুঁজিস তোর?
ডাকছে দেয়া, হাঁকছে হাওয়া, কাঁপছে কুটির মোর!

ঝন্‌ঝাবাতে নিবেছে দীপ, ভেঙেছে সব দোর,
দুলে দুঃখ-রাতের অসীম রোদন বক্ষে থাকি থাকি।
ওরে আমার কোমল-বুকে-কাঁটা-বেঁধা পাখি!
এমন দিনে কোথায় তোরে আড়াল দিয়ে রাখি?

মরণ যে বাপ বরণ করে তারে
'মা' 'মা' ডেকে যে দাঁড়ায় এই শক্তিহীনার দ্বারে!
মানিক আমি পেয়ে শুধু হারাই বারেবারে,
ওরে তাই তো ভয়ে বক্ষ কাঁপে কখন দিবি ফাঁকি!
ওরে আমার হারামণি! ওরে আমার পাখি!
কেমন করে কোথায় তোরে আড়াল দিয়ে রাখি?

হারিয়ে-পাওয়া ওরে আমার মানিক!
দেখেই তোরে চিনেছি, আয় বক্ষে ধরি খানিক!
বাণ-বেঁধা বুক দেখে তোরে কোলে কেহ না নিক,
ওরে হারার ভয়ে ফেলতে পারে চিরকালের মা কি?
ওরে আমার কোমল-বুকে কাঁটা-বেঁধা পাখি!
কেমন করে কোথায় তোরে আড়াল দিয়ে রাখি?

এ যে রে তোর চির-চেনা স্নেহ,
তুই তো আমার নোস্ রে অতিথ্, অতীত কালের কেহ,
বারেবারে নাম হারায়ে এসেছিস এই গেহ!
এই মায়ের বুকে থাক জাদু তোর য'দিন আছে বাকি!
প্রাণের আড়াল করতে পারে সৃজন দিনের মা কি?
হারিয়ে যাওয়া? ওরে পাগল, সে তো চোখের ফাঁকি!

কুমিল্লা
জ্যৈষ্ঠ ১৩২৯

# হারা-মণি

এমন করে অঙ্গনে মোর ডাক দিলি কে স্নেহের কাঙালি !
কে রে ও তুই কে রে ? আহা ব্যথার সুরে রে, এমন চেনা স্বরে রে,
আমার ভাঙা ঘরের শূন্যতারি বুকের 'পরে রে,
এ কোন পাগল স্নেহ-সুরধুনীর আগল ভাঙালি ?

কোন জননীর দুলাল রে তুই কোন অভাগীর হারা-মণি,
চোখ-ভরা তোর কাজল চোখে রে,
আহা ছলছল কাঁদন চাওয়ার সজল ছায়া কালো মায়া
সারাখনই উছলে যেন পিছল ননী রে !
মুখ-ভরা তোর ঝর্না-হাসি
শিউলি সম রাশি রাশি
আমার মলিন ঘরের বুকে-মুখে লুটায় আসি রে !
বুক-জোড়া তোর ক্ষুব্ধ স্নেহ দ্বারে দ্বারে কর হেনে যে যায়,
কেউ কি তোরে ডাক দিল না ? ডাকল যারা তাদের কেন
দলে এলি পায় ?
কেন আমার ঘরের দ্বারে এসেই আমার পানে চেয়ে এমন
থমকে দাঁড়ালি ?
এমন চমকে আমায় চমক লাগালি ?
এই কি রে তোর চেনা গৃহ, এই কি রে তোর চাওয়া স্নেহ, হায় !
তাই কি আমার দুখের কুটির হাসির গানের রঙে রাঙালি ?
হে মোর স্নেহের কাঙালি ॥

এ সুর যেন বড়ই চেনা, এ স্বর যেন আমার বাছার,
কখন সে যে ঘুমের ঘোরে হারিয়েছিনু, হয় না মনে রে !
না চিনেই আজ তোকে চিনি, আমারি সেই বুকের মানিক,
পথ ভুলে তুই পালিয়ে ছিলি সে কোন ক্ষণে সে কোন বনে রে !

দুষ্টু ওরে চপল ওরে, অভিমানী শিশু !
মনে কি তোর পড়ে না তার কিছু ?
সেই অবধি জাদুমণি কত শত জনম ধরে
দেশ-বিদেশে ঘুরে ঘুরে রে,
আমি মা-হারা সে কতই ছেলের কতই মেয়ের
মা হয়ে বাপ খুঁজেছি তোরে !

দেখা দিলি আজকে ভোরে রে!
উঠছে বুকে হাহা ধ্বনি
আয় বুকে মোর হারা-মণি,
আমি কত জনম দেখিনি যে ঐ মুখানি রে!

পেটে-ধরা নাই বা হলি, চোখে ধরার মায়াও নহে এ,
তোকে পেতেই জন্ম জন্ম এমন করে বিশ্ব-মায়ের
ফাঁদ পেতেছি যে!
আচমকা আজ ধরা দিয়ে মরা-মায়ের ভরা-স্নেহে হঠাৎ জাগালি।
গৃহ-হারা বাছা আমার রে!
চিনলি কি তুই হারা-মায়ে চিনলি কি তুই আজ?
আজকে আমার অঙ্গনে তোর পরাজয়ের বিজয়-নিশান
তাই কি টাঙালি?
মোর স্নেহের কাঙালি॥

দৌলতপুর, কুমিল্লা
জ্যৈষ্ঠ ১৩২৮

## নীল পরী

ঐ সর্ষে ফুলে লুটাল কার
হলুদ-রাঙা উত্তরী
উত্তরী-বায় গো—
ঐ আকাশ-গাঙে পাল তুলে যায়
নীল সে পরীর দূর তরী॥

তার অবুঝ বীণার সবুজ সুরে
মাঠের নাটে পুলক পুরে,
ঐ গহন বনের পথটি ঘুরে
আসছে দূরে কচিপাতা দূত ওরি॥

মাঠ-ঘাট তার উদাস চাওয়ায়
হুতাশ কাঁদে গগন মগন
বেণুর বনে কাঁপ্‌চে গো তার
দীঘল শ্বাসের রেশটি সঘন।

তার বেতস-লতায় লুটায় তনু,
দিগ্বলয়ে ভুরুর ধনু,
সে পাকা ধানের হীরক-রেণু
নীল নলিনীর নীলিম-অণু
মেখেছে মুখ-বুক ভরি॥

ট্রেনে কুমিল্লার পথে
চৈত্র ১৩২৭

## স্নেহ-ভীতু

ওরে এ কোন স্নেহ-সুরধুনী নামল আমার সাহারায়?
বক্ষে কাঁদার বান ডেকেছে, আজ হিয়া কূল না হারায়!
কণ্ঠে চেপে শুষ্ক তৃষা
মরুর সে পথ তপ্ত সীসা,
চলতে একা পাইনি দিশা ভাই;
বন্ধ নিশাস—একটু বাতাস!
এক ফোঁটা জল জহর-মিশা!—
মিথ্যা আশা, নাই সে নিশানা'ই!
হঠাৎ ও কার ছায়ার মায়া রে?—
যেন ডাক-নামে আজ গাল-ভরা ডাক ডাকছে কে ঐ মা-হারায়!

লক্ষ যুগের বক্ষ-ছাপা তুহিন হয়ে যে ব্যথা আর কথা ছিল ঘুমা,
কে সে ব্যথায় বুলায় পরশ রে?—
ওরে গলায় তুহিন কাহার কিরণ-তপ্ত সোহাগ-চুমা?
ওরে ও ভূত, লক্ষ্মী-ছাড়া,
হতভাগা বাঁধন-হারা!

কোথায় ছুটিস ! একটু দাঁড়া, হায় !
ঐ তো তোরে ডাকচে স্নেহ,
হাতছানি দেয় ঐ তো গেহ,—
কাঁদিস কেন পাগল-পারা তায় ?
এত ডুকরে কিসের তিক্ত কাঁদন তোর ?
অভিমানি ! মুখ ফেরা দেখ্ যা পেয়েচিস্ তাও হারায় !
হায়, বুঝবে কে যে স্নেহের ছোঁয়ায় আমার বাণী রা হারায়॥

দেওঘর
পৌষ ১৩২৭

## পলাতকা

কোন্ সুদূরের চেনা বাঁশির ডাক শুনেছিস ওরে চখা ?
ওরে আমার পলাতকা !
তোর পড়ল মনে কোন হারা ঘর,
স্বপন-পারের কোন অলকা ?
ওরে আমার পলাতকা !
তোর জল ভরেছে চপল চোখে,
বল্ কোন হারা-মা ডাকল তোকে রে ?
ঐ গগন-সীমায় সাঁঝের ছায়ায়
হাতছানি দেয় নিবিড় মায়ায়—
উতল পাগল ! চিনিস কি তুই চিনিস ওকে রে ?
যেন বুক-ভরা ও গভীর স্নেহে ডাক দিয়ে যায়, 'আয়,
ওরে আয় আয় আয়,
কোলে আয় রে আমার দুষ্টু খোকা !
ওরে আমার পলাতকা !'

দখিন হাওয়ায় বনের কাঁপনে—
দুলাল আমার ! হাত-ইশারায় মা কি রে তোর
ডাক দিয়েছে আজ ?

এত দিনে চিনলি কি রে পর ও আপনে!
নিশিভোরেই তাই কি আমার নামল ঘরে সাঁঝ!

ধানের শীষে, শ্যামার শিসে—
জাদুমণি! বল্ সে কিসে রে,
তুই শিউরে চেয়ে ছিঁড়লি বাঁধন!
চোখ-ভরা তোর উছলে কাঁদন রে!
তোরে কে পিয়াল সবুজ-স্নেহের কাঁচা বিষে রে!
যেন আচমকা কোন শশক-শিশু চমকে ডাকে হায়,
'ওরে আয় আয় আয়—
আয় রে খোকন আয়,
বনে আয় ফিরে আয় বনের সখা!
ওরে চপল পলাতকা।।

কলিকাতা
শ্রাবণ ১৩২৮

## চিরশিশু

নাম-হারা তুই পথিক শিশু এলি অচিন দেশ পারায়ে।
কোন নামের আজ পরলি কাঁকন, বাঁধন-হারার কোন কারা এ।।

আবার মনের মতন করে
কোন নামে বল্ ডাকব তোরে!
পথ-ভোলা তুই এই সে ঘরে
ছিলি ওরে এলি ওরে
বারেবারে নাম হারায়ে।।

ওরে জাদু, ওরে মানিক, আঁধার ঘরের রতন-মণি!
ক্ষুধিত ঘর ভরলি এনে ছোট্ট হাতের একটু ননী!

আজ যে শুধু নিবিড় সুখে
কান্না-সায়র উথলে বুকে,
নতুন নামে ডাকতে তোকে
ওরে ও কে কণ্ঠ রুখে
উঠছে কেন মন ভারায়ে।
অস্ত হতে এলে পথিক উদয় পানে পা বাড়ায়ে॥

কলিকাতা
ফাল্গুন ১৩২৭

## মানস-বধূ

যেমন ছাঁচি পানের কচি পাতা প্রজাপতির ডানার ছোঁয়ায়,
ঠোঁট দুটি তার কাঁপন-আকুল একটি চুমায় অমনি নোয়ায়॥

জল-ছল্-ছল্ উড়ু-উড়ু চঞ্চল তার আঁখির তারা,
কখন বুঝি দেবে ফাঁকি সুদূর পথিক-পাখির পারা,
নিবিড় নয়ন-পাতার কোলে,
গভীর ব্যথার ছায়া দোলে,
মলিন চাওয়া ছাওয়া যেন দূরের সে কোন সবুজ ধোঁয়ায়॥

সিঁথির বীথির খসে-পড়া কপোল-ছাওয়া চপল অলক
পলক-হারা, সে মুখ চেয়ে নাচ ভুলেছে নাকের নোলক।
পাংশু তাহার চূর্ণ কেশে,
মুখ মুছে যায় সন্ধে এসে,
বিধুর অধর-সীধু যেন নিঙড়ে কাঁচা আঙুর চোঁয়ায়॥

দীঘল শ্বাসের বাউল বাজে নাসার সে তার জোড়-বাঁশিতে,
পান্না-ক্ষরা কান্না যেন ঠোঁট-চাপা তার চোর হাসি সে।
ম্লান্ তার লাল গালের লালিম,
রোদ-পাকা আধ-ডাঁশা ডালিম,
গাগ্‌রী ব্যথার ডুবায় কে তার টোল-খাওয়া গাল-চিবুক-কুয়ায়॥

চায় যেন সে শরম-শাড়ির ঘোমটা চিরি পাতা ফুঁড়ি,
আধ-ফোটা বৌ মউল-বউল, বোলতা-ব্যাকুল বকুল-কুঁড়ি,
বোল-ভোলা তার কাঁকন চুড়ি
ক্ষীরের ভিতর হীরের ছুরি,
দু'চোখ-ভরা অশ্রু যেন পাকা পিয়াল শালের ঠোঙায়॥

বুকের কাঁপন হুতাশ-ভরা, বাহুর বাঁধন কাঁদন-মাখা,
নিটোল বুকের কাঁচল আঁচল স্বপন-পারের পরির পাখা।
খেয়াপারের ভেসে-আসা
গীতির মতো পায়ের ভাষা,
চরণ-চুমায় শিউরে পুলক হিম-ভেজা দুধ-ঘাসের রোঁয়ায়॥

সে যেন কোন দূরের মেয়ে আমার কবি-মানস-বধূ;
বুক-পোরা আর মুখ-ভরা তার পিছলে পড়ে ব্যথার মধু।
নিশীথ-রাতের স্বপন হেন,
পেয়েও তারে পাইনে যেন,
মিলন মোদের স্বপন-কূলে কাঁদন-ভরা চুমায় চুমায়।
নাম-হারা সেই আমার প্রিয়া, তারেই চেয়ে জনম গোঁয়ায়॥

দৌলতপুর, কুমিল্লা
জ্যৈষ্ঠ ১৩২৮

## দহন-মালা

হায় অভাগী! আমায় দেবে তোমার মোহন মালা?
বদল দিয়ে মালা, নেবে আমার দহন-জ্বালা?
কোন ঘরে আজ প্রদীপ জ্বেলে
ঘর-ছাড়াকে সাধতে এলে
গগন-ঘন শান্তি মেলে, হায়!

দু'হাত পুরে আনলে ও কি সোহাগ-ক্ষীরের থালা
আহা দুখের বরণ ডালা?
পথ-হারা এই লক্ষ্মীছাড়ার
পথের ব্যথা পারবে নিতে? করবে বহন, বালা?

লক্ষ্মীমণি! তোমার দিকে চাইতে আমি নারি,
দু'চোখ আমার নয়নজলে পুরে,
বুক ফেটে যায় তবু এ-হার ছিঁড়তে নাহি পারি,
ব্যথাও দিতে নারি, নারী! তাই যেতে চাই দূরে।

ডাকতে তোমায় প্রিয়তমা
দু'হাত জুড়ে চাইছি ক্ষমা,
চাইছি ক্ষমা চাইছি ক্ষমা গো!
নয়ন-বাঁশির চাওয়ার সুরে
বনের হরিণ বাঁধবে বৃথা লক্ষ্মী গহন-বালা।
কল্যাণী! হায় কেমনে তোমায় দেব
যে-বিষ পান করেছি নীলের নয়ন-গালা॥

কলিকাতা
চৈত্র ১৩২৭

## বিদায়-বেলায়

তুমি অমন করে গো বারেবারে জল-ছলছল চোখে চেয়ো না,
জল-ছলছল চোখে চেয়ো না।
ঐ কাতর-কণ্ঠে থেকে থেকে শুধু বিদায়ের গান গেয়ো না,
শুধু বিদায়ের গান গেয়ো না॥

হাসি দিয়ে যদি লুকালে তোমার সারা জীবনের বেদনা,
আজো তবে শুধু হেসে যাও, আজ বিদায়ের দিনে কেঁদো না।
ঐ ব্যথাতুর আঁখি কাঁদো-কাঁদো মুখ
দেখি আর শুধু হুহু করে বুক!

চলার তোমার বাকি পথটুক—
পথিক ! ওগো সুদূর পথের পথিক—
হায় অমন করে ও অকরুণ গীতে আঁখির সলিলে ছেয়ো না,
ওগো আঁখির সলিলে ছেয়ো না।।

দূরের পথিক ! তুমি ভাবো বুঝি
তব ব্যথা কেউ বোঝে না,
তোমার ব্যথার তুমিই দরদি একাকী,
পথে ফেরে যারা পথ-হারা,
কোনো গৃহবাসী তারে খোঁজে না,
কোনো বুকে ক্ষত হয়ে জেগে আজো সেই ব্যথা-লেখা কি ?

দূর বাউলের গানে ব্যথা হানে বুঝি শুধু ধূ-ধূ মাঠে পথিকে ?
এ যে মিছে অভিমান পরবাসী ! দেখে ঘর-বাসীদের ক্ষতি কে ?
তবে জানো কি তোমার বিদায়-কথায়
কত বুক-ভাঙা গোপন ব্যথায়
আজ কতগুলি প্রাণ কাঁদিছে কোথায়—
পথিক ! ওগো অভিমানী দূর-পথিক !
কেহ ভালোবাসিল না ভেবে যেন আজো
মিছে ব্যথা পেয়ে যেয়ো না,
ওগো যাবে যাও, তুমি বুকে ব্যথা নিয়ে যেয়ো না।।

দৌলতপুর, কুমিল্লা
বৈশাখ ১৩২৮

## অকরুণ পিয়া

আমার পিয়াল বনের শ্যামল পিয়ার ঐ বাজে গো বিদায় বাঁশি,
পথ-ঘুরানো সুর হেনে সে আবার হাসে নিদয় হাসি।।

পথিক বলে পথের গেহ
বিলিয়েছিল একটু স্নেহ,
তাই দেখে তার ঈর্ষা-ভরা কান্নাতে চোখ গেল ভাসি।।

তখন মোদের কিশোর বয়স যেদিন হঠাৎ টুটল বাঁধন,
সেই হতে কার বিদায়-বেণুর জগৎ জুড়ে শুনছি কাঁদন।
সেই কিশোরীর হারা মায়া
ভুবন ভরে নিল কায়া,
দুলে আজো তারি ছায়া আমার সকল পথে আসি॥

কলিকাতা
শ্রাবণ ১৩২৮

## ব্যথা-নিশীথ

এই নীরব নিশীথ রাতে
শুধু জল আসে আঁখি-পাতে।
কেন কি কথা স্মরণে রাজে?
বুকে কার হতাদর বাজে?
কোন ক্রন্দন হিয়া-মাঝে
ওঠে গুমরি ব্যর্থতাতে
আর জল ভরে আঁখি-পাতে॥

মম ব্যর্থ জীবন-বেদনা
এই নিশীথে লুকাতে নারি।
তাই গোপনে একাকী শয়নে
শুধু নয়নে উথলে বারি।
ছিল সেদিনো এমনি নিশা
বুকে জেগেছিল শত তৃষা,
তারি ব্যর্থ নিশাস মিশা
ওই শিথিল শেফালিকাতে
আর পূরবীর বেদনাতে॥

কলিকাতা
ফাল্গুন ১৩২৭

## সন্ধ্যাতারা

ঘোমটা-পরা কাদের ঘরের বৌ তুমি ভাই সন্ধ্যাতারা?
তোমার চোখের দৃষ্টি জাগে হারানো কোন মুখের পারা॥

সাঁঝের প্রদীপ আঁচল ঝেঁপে
বঁধুর পথে চাইতে বেঁকে
চাউনিটি কার উঠছে কেঁপে
রোজ সাঁঝে ভাই এমনি ধারা॥

কার হারানো বধূ তুমি অস্তপথে মৌন মুখে
ঘনাও সাঁঝে ঘরের মায়া গৃহহীনের শূন্য বুকে।
এই যে নিতুই আসা-যাওয়া
এমন করুণ মলিন চাওয়া,
কার তরে হায় আকাশ-বধূ
তুমিও কি প্রিয়-হারা॥

কলিকাতা
কার্তিক ১৩২৭

## দূরের বন্ধু

বন্ধু আমার! থেকে থেকে কোন সুদূরের নিজন-পুরে
ডাক দিয়ে যাও ব্যথার সুরে?
আমার অনেক দুখের পথের বাসা বারেবারে ঝড়ে উড়ে,
ঘর-ছাড়া তাই বেড়াই ঘুরে॥

তোমার বাঁশির উদাস কাঁদন
শিথিল করে সকল বাঁধন,
কাজ হলো তাই পথিক-সাধন—
খুঁজে-ফেরা পথ-বঁধুরে,
ঘুরে ঘুরে দূরে দূরে॥

হে মোর প্রিয় ! তোমার বুকে একটুকুতেই হিংসা জাগে,
তাই তো পথে হয় না থামা—তোমার ব্যথা বক্ষে লাগে !

বাঁধতে বাসা পথের পাশে
তোমার চোখে কান্না আসে,
উত্তরী বায় ভেজা ঘাসে
শ্বাস ওঠে আর নয়ন ঝুরে,
বন্ধু তোমার সুরে সুরে ॥

বরিশাল
আশ্বিন ১৩২৭

## আশা

হয়তো তোমার পাব দেখা,
যেখানে ঐ নত আকাশ চুমছে বনের সবুজ রেখা ॥

ঐ সুদূরের গাঁয়ের মাঠে,
আলের পথে, বিজন ঘাটে ;
হয়তো এসে মুচকি হেসে
ধরবে আমার হাতটি একা ॥

ঐ নীলের ঐ গহন-পারে ঘোমটা-হারা তোমার চাওয়া,
আনলে খবর গোপন-দূতী দিক-পারের ঐ দখিন হাওয়া।

বনের ফাঁকে দুষ্টু তুমি
আস্তে যাবে নয়না চুমি,
সেই সে কথা লিখছে হেথা
দিগ্বলয়ের অরুণ-লেখা ॥

বরিশাল
আশ্বিন ১৩২৭

## মরমী

কোন মরমীর মরম-ব্যথা আমার বুকে বেদনা হানে,
জানি গো, সেও জানেই জানে।
আমি কাঁদি তাইতে যে তার ডাগর চোখে অশ্রু আনে,
বুঝেছি তা প্রাণের টানে।।

বাইরে বাঁধি মনকে যত
ততই বাড়ে মর্ম-ক্ষত
মোর যে ক্ষত ব্যথার মতো
বাজে গিয়ে তারও প্রাণে,
কে কয়ে যায় হিয়ার কানে।।

উদাস বায়ু ধানের খেতে ঘনায় যখন সাঁঝের মায়া,
দুই জনারই নয়ন-পাতায় অমনি নামে কাজল-ছায়া!

দুইটি হিয়াই কেমন কেমন
বদ্ধ ভ্রমর পদ্মে যেমন,
হায়, অসহায় মূকের বেদন
বাজল শুধু সাঁঝের গানে,
পুবের বায়ুর হুতাশ তানে।।

বরিশাল
আশ্বিন ১৩২৭

## মুক্তি-বার

লক্ষ্মী আমার! তোমার পথে আজকে অভিসার।
অনেক দিনের পর পেয়েছি মুক্তি-রবিবার।।

দিনের পরে দিন গিয়েছে, হয়নি আমার ছুটি,
বুকের ভিতর মৌন-কাঁদন পড়ত বৃথাই লুটি।
আজ পেয়েছি মুক্ত হাওয়া,
লাগল চোখে তোমার চাওয়া,
তাই তো প্রাণে বাঁধ টুটেছে রুদ্ধ কবিতার॥

তোমার তরে বুকের তলায়
অনেক দিনের অনেক কথা জমা,
কানের কাছে মুখটি থুয়ে
গোপন সে সব কইব প্রিয়তমা।

এবার শুধু কথায়-গানে রাত্রি হবে ভোর,
শুকতারাতে কাঁপবে তোমার নয়ন-পাতার লোর।
তোমায় সেধে ডাকবে বাঁশি,
মলিন মুখে ফুটবে হাসি,
হিম-মুকুরে উঠবে ভাসি করুণ ছবি তার॥

দেওঘর
পৌষ ১৩২৭

## আপন-পিয়াসী

আমার আপনার চেয়ে আপন যে জন
খুঁজি তারে আমি আপনায়।
আমি শুনি যেন তার চরণের ধ্বনি
আমারি তিয়াসী বাসনায়॥

আমারই মনের তৃষিত আকাশে
কাঁদে সে চাতক আকুল পিয়াসে,
কভু সে চকোর সুধা-চোর আসে
নিশীথে স্বপনে জোছনায়॥

আমার মনের পিয়াল তমালে হেরি তারে স্নেহ-মেঘ-শ্যাম,
অশনি-আলোক হেরি তারে থির-বিজুলি-উজল অভিরাম।

আমারই রচিত কাননে বসিয়া
পরানু পিয়ারে মালিকা রচিয়া,
সে মালা সহসা দেখিনু জাগিয়া
আপনারি গলে দোলে হায়।।

কলিকাতা
আষাঢ় ১৩৩১

# বিবাগিনী

করেছ পথের ভিখারিনী মোরে কে গো সুন্দর সন্ন্যাসী?
কোন বিবাগীর মায়া-বনমাঝে বাজে ঘর-ছাড়া তব বাঁশি?
ওগো সুন্দর সন্ন্যাসী।।

তব প্রেম-রাঙা ভাঙা জোছনা
হেরো শিশির-অশ্রু-লোচনা,
ঐ চলিয়াছে কাঁদি বরষার নদী গৈরিক-রাঙা-বসনা।
ওগো প্রেম-মহাযোগী, তব প্রেম লাগি নিখিল বিবাগী পরবাসী!
ওগো সুন্দর সন্ন্যাসী।।

মম একা ঘরে নাথ দেখেছিনু তোমা ক্ষীণ দীপালোকে হীন করি,
হেরি বাহির আলোকে অনন্ত লোকে এ কি রূপ তব মরি মরি।

দিয়া বেদনার পরে বেদনা
নাথ এ কি এ বিপুল চেতনা
তুমি জাগালে আমার রোদনে, অন্ধে দেখালে বিশ্ব-দ্যোতনা।
ওগো নিষ্ঠুর মোর! অশুভ ও-রূপ তাই এত বাজে বুকে আসি।
ওগো সুন্দর সন্ন্যাসী।।

হুগলি
আষাঢ় ১৩৩১

# প্রতিবেশিনী

আমার ঘরের পাশ দিয়ে সে চলত নিতুই সকাল-সাঁঝে।
আর এ পথে চলবে না সে, সেই ব্যথা হায় বক্ষে বাজে॥

আমার দ্বারের কাছটিতে তার ফুটত লালী গালের টোলে,
টলত চরণ, চাউনি বিবশ, কাঁপত নয়ন-পাতার কোলে—
কুঁড়ি যেমন প্রথম খোলে গো!
কেউ কখনো কইনি কথা,
কেবল নিবিড় নীরবতা
সুর বাজাত অনাহতা
গোপন মরম-বীণার মাঝে॥

মূক পথের আজ বুক ফেটে যায় স্মরি তারি পায়ের পরশ
বুক-খসা তার আঁচর-চুমু,
রঙিন ধুলো পাংশু হলো, ঘাস শুকোল যেচে বাচাল
জোড়-পায়েলার রুমু-ঝুমু!

আজো আমার কাটবে গো দিন রোজই যেমন কাটত বেলা,
একলা বসে শূন্য ঘরে—তেমনি ঘাটে ভাসবে ভেলা
অবহেলা হেলা-ফেলায় গো!
শুধু সে আর তেমন করে
মন রবে না নেশায় ভরে
আসার আশায় সে কার তরে
সজাগ হয়ে সকল কাজে।

ডুকরে কাঁদে মন-কপোতী—
'কোথায় সাথীর কূজন বাজে?
সে-পা'র ভাষা কোথায় রাজে।'

## দুপুর-অভিসার

যাস কোথা সই একলা ও তুই অলস বৈশাখে?
জল নিতে যে যাবি ওলো কলস কই কাঁখে?

সাঁঝ ভেবে তুই ভর-দুপুরেই দুকূল নাচায়ে
পুকুর-পানে ঝুমুর ঝুমুর নূপুর বাজায়ে
যাসনে একা হাবা ছুঁড়ি,
অফুট জবা চাঁপা-কুঁড়ি তুই
দ্যাখ রঙ দেখে তোর লাল গালে যায়
দিগ্‌বধূ ফাগ থাবা থাবা ছুড়ি,
পিক-বধূ সব টিটকিরি দেয় বুলবুলি চুমকুড়ি—
ওলো বাউল-ব্যাকুল রসাল তরুর সরস ঐ শাখে॥

দুপুরবেলায় পুকুর গিয়ে একূল ওকূল গেল দু'কূল তোর,
ঐ চেয়ে দ্যাখ পিয়াল-বনের দিয়াল ডিঙে এল মুকুল-চোর।
সারঙ রাগে বাজায় বাঁশি নাম ধরে তোর ওই,
রোদের বুকে লাগল কাঁপন সুর শুনে ওর সই।
পলাশ অশোক শিমুল-ডালে
বুলাস কি লো হিঙুল গালে তোর?
আ— আ মলো যা! তাইতো হা দ্যাখ,
শ্যাম চুমু খায় সব সে কুসুম লালে
পাগলি মেয়ে! রাগলি নাকি? ছি ছি দুপুর-কালে
বল কেমনে দিবি সরস অধর-পরশ সই তাকে।

কলিকাতা
ফাল্গুন ১৩২৭

# ছল-কুমারী

কত ছল করে সে বারেবারে দেখতে আসে আমায়।
কত বিনা-কাজের কাজের ছলে চরণ দুটি
আমার দোরেই থামায়॥

জানলা-আড়ে চিকের পাশে
দাঁড়ায় এসে কিসের আশে,
আমায় দেখেই সলাজ ত্রাসে
অনামিকায় জড়িয়ে আঁচল গাল দুটিকে ঘামায়॥

সবাই যখন ঘুমে মগন দুরু-দুরু বুকে তখন
আমায় চুপে চুপে
দেখতে এসেই মল বাজিয়ে দৌড়ে পলায়,
রঙ খেলিয়ে চিবুক গালের কূপে !
দোর দিয়ে মোর জলকে চলে
কাঁকন হানে কলস-গলে !
অমনি চোখাচোখি হলে
চমকে ভুঁয়ে নখটি ফোটায় চোখ দুটিকে নামায়॥

সইরা হাসে দেখে তাহার দোর দিয়ে মোর
নিতুই নিতুই কাজ-অকাজে হাঁটা,
করবে কি ও? রোজ যে হারায় আমার দোরেই
শিথিল বেণীর দুষ্টু মাথার কাঁটা !
একে ওকে ডাকার ভানে
আনমনা মোর মনটি টানে,
কি যে কথা সেই তা জানে
ছল-কুমারী নানান ছলে আমারে সে জানায়।
পিঠ ফিরিয়ে আমার পানে দাঁড়ায় দূরে
উদাস নয়ান যখন এলোকেশে,
জানি তখন মনে মনে আমার কথাই ভাবতেছে সে,
মরেছে সে আমায় ভালোবেসে !

বই-হাতে সে ঘরের কোণে
জানি আমার বাঁশিই শোনে,
ডাকলে রোষে আমার পানে
নয়না হেনেই রক্ত-কমল-কুঁড়ির সম চিবুকটি তার নামায়।।

দেওঘর
পৌষ ১৩২৭

## পাপড়ি খোলা

রেশমি চুড়ির শিঞ্জিনীতে রিমঝিমিয়ে মরম-কথা
পথের মাঝে চমকে কে গো থমকে যায় ঐ শরম-নতা।।

কাঁখ-চুমা তার কলসি-ঠোঁটে
উল্লাসে জল উলসি ওঠে,
অঙ্গে নিলাজ পুলক ছোটে
বায় যেন হায় নরম লতা।।

অ-চকিতে পথের মাঝে পথ-ভুলানো পরদেশী কে
হানলে দিঠি পিয়াস-জাগা পথবালা এই উর্বশীকে !

শূন্য তাহার কন্যা-হিয়া
ভরল বঁধুর বেদনা নিয়া,
জাগিয়ে গেল পরদেশিয়া
বিধুর বঁধুর মধুর ব্যথা।।

দৌলতপুর, কুমিল্লা
বৈশাখ ১৩২৮

# বিধুরা পথিক-প্রিয়া

আজ　নলিন-নয়ান মলিন কেন বলো সখি বলো বলো।
পড়ল মনে কোন পথিকের বিদায় চাওয়া ছল-ছল?
বলো সখি বলো বলো॥

মেঘের পানে চেয়ে চেয়ে বুক ভিজালে চোখের জলে,
ঐ সুদূরের পথ বেয়ে কি দূরের পথিক গেছে চলে—
আবার ফিরে আসব বলে গো?
স্বর শুনে কার চমকে ওঠো? আ—হা!
ওলো ও যে বিহগ-বেহাগ নির্ঝরিণীর কল-কল॥

ও নয় লো তার পায়ের ভাষা, আ—হা,
শীতের শেষের ঝরা-পাতার বিদায় ধ্বনি ও,
কোন কালোরে কোন ভালোরে বাসলে ভালো, আ—হা!
খুঁজছ মেঘে পরদেশি কোন পলাতকার নয়ন্-অমিয়?
চুমছ　কারে? ও নয় তোমার চির-চেনার চপল হাসির আলো-ছায়া,
ও যে　গুবাক-তরুর চিকন পাতায় বাদল-চাঁদের মেঘলা মায়া।

ওঠো পথিক-পূজারিণী উদাসিনী বালা!
সে যে　সবুজ-দেশের অবুঝ পাখি কখন এসে যাচবে বাঁধন,
কে জানে ভাই, ঘরকে চলো।
ওকি? চোখে নামল আবার বাদল-ছায়া ঢল ঢল?
চলো সখি ঘরকে চলো॥

দৌলতপুর, কুমিল্লা
জ্যৈষ্ঠ ১৩২৮

## মনের মানুষ

ফিরনু যেদিন দ্বারে দ্বারে কেউ কি এসেছিল?
মুখের পানে চেয়ে এমন কেউ কি হেসেছিল?

অনেক তো সে ছিল বাঁশি,
অনেক হাসি, অনেক ফাঁসি,
কই কেউ কি ডেকেছিল আমায়, কেউ কি যেচেছিল?
ওগো এমন করে নয়ন-জলে কেউ কি ভেসেছিল?

তোমরা যখন সবাই গেলে হেলায় ঠেলে পায়ে,
আমার সকল সুধাটুকুন পিয়ে,
সেই তো এসে বুকে করে তুলল আপন নায়ে
আচমকা কোন না-চাওয়া পথ দিয়ে।
আমার যত কলঙ্কে সে
হেসে বরণ করলে এসে
আহা বুক-জুড়ানো এমন ভালো কেউ কি বেসেছিল?
ওগো জানত কে যে মনের মানুষ সবার শেষে ছিল।।

কুমিল্লা
আষাঢ় ১৩২৮

## প্রিয়ার রূপ

অধর নিসপিস
নধর কিসমিস
রাতুল তুলতুল কপোল;
ঝরল ফুল-কূল,
করল গুল ভুল
বাতুল বুলবুল চপল।।

নাসায় তিলফুল
হাসায় বিলকুল,
নয়ান ছলছল উদাস,
দৃষ্টি চোর-চোর
মিষ্টি ঘোর-ঘোর,
বয়ান ঢলঢল হুতাশ !

অলক দুলদুল
পলক ঢুলঢুল,
নোলক চুম খায় মুখেই,
সিঁদুর মুখটুক
হিঙুল টুকটুক,
দোলক ঘুম যায় বুকেই !

ললাট ঝলমল
মলাট মলমল,
টিপটি টলটল সিঁথির,
ভুরুর কায় ক্ষীণ
শুরুর নাই চিন,
দীপটি জ্বলজ্বল দিঠির।

চিবুক টোল খায়,
কি সুখ-দোল তায়
হাসির ফাঁস দেয়—সাবাস !
মুখটি গোলগাল,
চুপটি বোলচাল
বাঁশির শ্বাস দেয় আভাস !

আনার লাল্‌ল্যাল
দানার তার গাল,
তিলের দাগ তায় ভোমর ;
কপোল-কোল ছায়
চপল টোল, তায়
নীলের রাগ ভায় চুমোর।।

কুমিল্লা
ফাল্গুন ১৩২৮

# বাদল-দিনে

আদর-গর-গর
বাদর দর-দর
এ-তনু ডর-ডর
কাঁপিছে থর-থর।

নয়ন ঢল-ঢল
সজল ছল-ছল,
কাজল কালো জল
ঝরে লো ঝর-ঝর॥

ব্যাকুল বন-রাজি শ্বসিছে ক্ষণে ক্ষণে,
সজনি ! মন আজি গুমরে মনে মনে।
বিদরে হিয়া মম
বিদেশে প্রিয়তম,
এ জনু পাখি সম
বরিষা-জর-জর॥

কাহার ও-মেঘোপরি গমন গম-গম ?
সখি রে মরি মরি, ভয়ে গা ছম-ছম !
গগনে ঘন ঘন
সঘনে শোনো শোনো—
ঝনন রন রন—
সজনি ধরো ধরো॥

জলদ-দামা বাজে জলদে তালে তালে,
কাজরি-নাচা নাচে ময়ুর ডালে ডালে।
শ্যামল মুখ স্মরি
সখিয়া বুক মোরি
উঠিছে ব্যথা ভরি
আঁখিয়া ভর-ভর॥

বিজুরি হানে ছুরি চমকি রহি রহি
বিধুরা একা ঝুরি বেদনা কারে কহি!
সুরভি কেয়া-ফুলে
এ হৃদি বেয়াকুলে,
কাঁদিছে দুলে দুলে
বনানী মর-মর॥

নদীর কল-কল, ঝাউয়ের ঝল-মল,
দামিনী জ্বল-জ্বল, কামিনী টল-মল!
আজি লো বনে বনে
শুধানু জনে জনে,
কাঁদিল বায়ু সনে
তটিনী তর-তর॥

আদুরি দাদুরি লো কহ লো কহ দেখি,
এমন বাদরি লো ডুবিয়া মরিব কি?
একাকী এলোকেশে
কাঁদিব ভালোবেসে,
মরিব লেখা-শেষে,
সজনী সর সর॥

কলিকাতা
শ্রাবণ ১৩২৮

## কার বাঁশি বাজিল?

কার বাঁশি বাজিল
নদী-পারে আজি লো?
নীপে নীপে শিহরণ কম্পন রাজিল—
কার বাঁশি বাজিল?

বনে বনে দূরে দূরে
ছল করে সুরে সুরে
এত করে ঝুরে ঝুরে
কে আমায় যাচিল?
পুলকে এ-তনু-মন ঘন ঘন নাচিল!
ক্ষণে ক্ষণে আজি লো কার বাঁশি বাজিল?

কার হেন বুক ফাটে মুখ নাহি ফোটে লো!
না-কওয়া কি কথা যেন সুরে বেজে ওঠে লো!
মম নারী-হিয়া মাঝে
কেন এত ব্যথা বাজে?
কেন ফিরে এনু লাজে
নাহি দিয়ে যা ছিল!
যাচা-প্রাণ নিয়ে আমি কেমনে সে বাঁচি লো?
কেঁদে কেঁদে আজি লো কার বাঁশি বাজিল?

কলিকাতা
চৈত্র ১৩২৮

## অ-কেজোর গান

ঐ ঘাসের ফুলে মটর-শুঁটির ক্ষেতে
আমার এ-মন-মৌমাছি ভাই উঠেছে আজ মেতে।।

এই রোদ-সোহাগি পউষ-প্রাতে
অথির প্রজাপতির সাথে
বেড়াই কুঁড়ির পাতে পাতে
পুষ্পল মৌ খেতে।
আমি আমন ধানের বিদায়-কাঁদন শুনি মাঠে রেতে।।

আজ কাশ-বনে কে শ্বাস ফেলে যায় মরা নদীর কূলে,
ও তার হলদে আঁচল চলতে জড়ায় অড়হরের ফুলে !
বাবলা ফুলে নাকছাবি তার,
গায় শাড়ি নীল অপরাজিতার,
চলেছি সেই অজানিতার
উদাস পরশ পেতে।
আমায় ডেকেছে সে চোখ-ইশারায় পথে যেতে যেতে॥

ঐ ঘাসের ফুলে মটর-শুঁটির ক্ষেতে
আমার এ-মন-মৌমাছি ভাই উঠেছে তাই মেতে॥

দেওঘর
পৌষ ১৩২৭

## স্তব্ধ বাদল

ঐ নীল-গগনের নয়ন-পাতায়
নামল কাজল-কালো মায়া।
বনের ফাঁকে চমকে বেড়ায়
তারি সজল আলো-ছায়া॥

ঐ তমাল তালের বুকের কাছে
ব্যথিত কে দাঁড়িয়ে আছে,
দাঁড়িয়ে আছে !
ভেজা পাতায় ঐ কাঁপে তার
আদুল ঢল-ঢল কায়া॥

যার শীতল হাতের পুলক-ছোঁয়ায়
কদম-কলি শিউরে ওঠে,
জুঁই-কুঁড়ি সব নেতিয়ে পড়ে
কেয়া-বধূর ঘোমটা টুটে।

আহা ! আজ কেন তার চোখের ভাষা
বাদল-ছাওয়া ভাসা-ভাসা—
জলে-ভাসা ?
দিগন্তরে ছড়িয়েছে সেই
নিতল আঁখির নীল আবছায়া ।।

ও কার ছায়া দোলে অতল কালো
শাল-পিয়ালের শ্যামলিমায় ?
আমলকি-বন থামল ব্যথায়
ঘামল কাঁদন গগন-সীমায় !

আজ তার বেদনাই ভরেছে দিক,
ঘর-ছাড়া হায় এ কোন্ পথিক,
এ কোন্ পথিক ?
একি স্তব্ধ তারি আকাশ-জোড়া
অসীম রোদন-বেদন-ছায়া ।।

কুমিল্লা
আষাঢ় ১৩২৯

## চাঁদ-মুকুর

চাঁদ হেরিতেছে চাঁদ-মুখ তার সরসীর আরশিতে
ছুটে তরঙ্গ বাসনা-ভঙ্গ সে অঙ্গ পরশিতে ।।

হেরিছে রজনী রজনী জাগিয়া
চকোর উতলা চাঁদের লাগিয়া,
কাহাঁ পিউ কাহাঁ ডাকিছে পাপিয়া
কুমুদীরে কাঁদাইতে ।।

না জানি সজনী কত সে রজনী কেঁদেছে চকোরী পাপিয়া,
হেরেছে শশীরে সরসী-মুকুরে ভীরু ছায়া-তরু কাঁপিয়া !

কেঁদেছে আকাশে চাঁদের ঘরনি
চির-বিরহিণী রোহিণী ভরণী,
অবশ আকাশ বিবশা ধরণী
কাঁদানিয়া চাঁদিনীতে॥

হুগলি
ফাল্গুন ১৩৩১

## চির-চেনা

নাম-হারা ঐ গাঙের পারে বনের কিনারে
বেতস-বেণুর বনে কে ঐ বাজায় বীণা রে॥

লতায়-পাতায় সুনীল রাগে
সে-সুর-সোহাগ-পুলক লাগে,
সে-সুর ঘুমায় দিগঙ্গনার শয়ন-লীনা রে।
আমি কাঁদি, এ-সুর আমার চির-চেনা রে॥

ফাগুন-মাঠে শিস দিয়ে যায় উদাসী তার সুর,
শিউরে ওঠে আমের মুকুল ব্যথায় ভারাতুর।
সে সুর কাঁপে উতল হাওয়ায়,
কিশলয়ের কচি চাওয়ায়,
সে চায় ইশারায় অস্তাচলের প্রাসাদ-মিনারে।
আমি কাঁদি, এই তো আমার চির-চেনা রে॥

কুমিল্লা
জ্যৈষ্ঠ ১৩২৯

## পাহাড়ী গান

মোরা ঝন্‌ঝার মতো উদ্দাম, মোরা ঝর্নার মতো চঞ্চল।
মোরা বিধাতার মতো নির্ভয়, মোরা প্রকৃতির মতো সচ্ছল।।

মোরা আকাশের মতো বাধাহীন,
মোরা মরু-সঞ্চর বেদুঈন,
মোরা জানি নাকো রাজা রাজ-আইন,
মোরা পরি না শাসন-উদূখল !
মোরা বন্ধন-হীন জন্ম-স্বাধীন, চিত্ত মুক্ত শতদল।
মোরা সিন্ধু-জোয়ার কল-কল
মোরা পাগল-ঝোরার ঝরা-জল
কল-কল-কল্ ছল-ছল-ছল্ কল-কল-কল্ ছল-ছল-ছল্।।

মোরা দিল্-খোলা খোলা প্রান্তর,
মোরা শক্তি-অটল মহীধর,
মোরা মুক্ত-পক্ষ নভ-চর,
মোরা হাসি-গান সম উচ্ছল।
মোরা বৃষ্টির জল বনফল খাই, শয্যা শ্যামল বন-তল,
মোরা প্রাণ-দরিয়ার কল-কল্,
মোরা মুক্ত-ধারার ঝরা-জল
চল-চঞ্চল কল-কল-কল্ ছল-ছল-ছল্ ছল-ছল-ছল্।।

হুগলি
আষাঢ় ১৩৩১

## অমর-কানন

অমর-কানন
মোদের অমর-কানন !
বন কে বলে রে ভাই, আমাদের তপোবন,
আমাদের তপোবন।।

এর দক্ষিণে 'শালী' নদী কুলুকুলু বয়,
তার কূলে কূলে শাল-বীথি ফুলে ফুল-ময়,
হেথা ভেসে আসে জলে-ভেজা দখিনা মলয়,
হেথা মহুয়ার মউ খেয়ে মন উচাটন॥

দূর প্রান্তর-ঘেরা আমাদের বাস,
দুধ-হাসি হাসে হেথা কচি দুব্-ঘাস,
উপরে মায়ের মতো চাহিয়া আকাশ,
বেণু-বাজা মাঠে হেথা চরে ধেনুগণ॥

মোরা নিজ হাতে মাটি কাটি, নিজে ধরি হাল,
সদা খুশি-ভরা বুক হেথা হাসি-ভরা গাল,
মোরা বাতাস করি গো ভেঙে হরিতকী-ডাল,
হেথা শাখায় শাখায় শাখী, গানের মাতন॥

প্রহরী মোদের ভাই 'পূরবী' পাহাড়,
'শুশুনিয়া' আগুলিয়া পশ্চিমী-দ্বার,
ওড়ে উত্তরে উত্তরী কানন-বিথার,
দূরে ক্ষণে ক্ষণে হাতছানি দেয় তালী-বন॥

হেথা খেত-ভরা ধান নিয়ে আসে অঘ্রান,
হেথা প্রাণে ফোটে ফুল, হেথা ফুলে ফোটে প্রাণ,
ওরে রাখাল সাজিয়া হেথা আসে ভগবান,
মোরা নারায়ণ-সাথে খেলা খেলি অনুখন॥

মোরা বটের ছায়ায় বসি করি গীতা পাঠ,
আমাদের পাঠশালা চাষি-ভরা মাঠ,
গাঁয়ে গাঁয়ে আমাদের মায়েদের হাট,
ঘরে ঘরে ভাই-বোন বন্ধু-স্বজন॥*

গঙ্গাজলঘাটী, বাঁকুড়া
আষাঢ় ১৩৩২

---

* বাঁকুড়া জেলার গঙ্গাজলঘাটী জাতীয় বিদ্যালয়টি নদী, পাহাড়, বন ও মাঠ-ঘেরা একটি প্রান্তরে। এর নাম 'অমর কানন'। এই বিদ্যালয় অমর নামক একটি তরুণের তপস্যার ফল। সে আজ স্বর্গে। এই গানটি ঐ বিদ্যালয়ের ছেলেদের জন্য লিখিত।

# পুবের হাওয়া*

(ঝড় : পূর্ব-তরঙ্গ)

আমি ঝড় পশ্চিমের প্রলয়-পথিক—
অসহ যৌবন-দাহে লেলিহান-শিখ
দারুণ দাবাগ্নি-সম নৃত্য-ছায়ানটে
মাতিয়া ছুটিতেছিনু, চলার দাপটে
ব্রহ্মাণ্ড ভণ্ডুল করি ! অগ্রে সহচরী
ঘূর্ণা-হাতছানি দিয়া চলে ঘূর্ণি-পরি
গ্রীষ্মের গজল গেয়ে পিলু-বারোঁয়ায়
উশীরের তার-বাঁধা প্রান্তর-বীণায়।
করতালি-ঠেকা দেয় মত্ত তালি-বন
কাহার্‌বা-দ্রুত-তালে। —আমি উচাটন
মন্মথ-উন্মাদ আঁখি রাগ-রক্ত ঘোর
ঘূর্ণিয়া পশ্চাতে ছুটি, প্রমত্ত চকোর
প্রথম-কামনা-ভীতু চকোরিনী পানে
ধায় যেন দুরন্ত বাসনা-বেগ-টানে।

সহসা শুনিনু কার বিদায়-মন্থর
শ্রান্ত শ্লথ গতি-ব্যথা, পাতা-থরথর
পথিক-পদাঙ্ক-আঁকা পুব-পথ-শেষে।
দিগন্তের পর্দা ঠেলি হিম-মরু-দেশে
মাগিছে বিদায় মোর প্রিয়া ঘূর্ণি-পরি,
দিগন্ত ঝাপসা তার অশ্রু-হিমে ভরি।
গোলে-বকৌলির দেশে মেরু-পরিস্থানে
মিশে গেল হাওয়া-পরি। অযথা সন্ধানে
দিক্‌চক্র-রেখা ধরি কেঁদে কেঁদে চলি
শ্রান্ত অশ্বশ্বসা-গতি। চম্পা-একাবলী
ছিন্ন ম্লান ছেয়ে আছে দিগন্ত ব্যাপিয়া,—
সেই চম্পা চোখে চাপি ডাকি, 'পিয়া পিয়া !'

---

* 'ঝড়' কবিতার পশ্চিম-তরঙ্গ 'বিষের বাঁশী'তে বেরিয়েছিল।

বিদায়-দিগন্ত ছানি নীল হলাহল
আকণ্ঠ লইনু পিয়া, তরল গরল-
সাগরে ডুবিল মোর আলোক-কমলা,
আঁখি মোর ঢুলে আসে—শেষ হলো চলা !
জাগিলাম জন্মান্তর-জাগরণ-পারে
যেন কোন্ দাহ-অন্ত ছায়া-পারাবারে
বিচ্ছেদ-বিশীর্ণ তনু, শীতল-শিহর !
প্রতি রোম-কূপে মোর কাঁপে থরথর !

কাজল-সুস্নিগ্ধ কার অঙ্গুলি-পরশ
বুলায় নয়নে মোর, দুলায়ে অবশ
ভার-শ্লথ তনু মোর ডাকে—'জাগো পিয়া !
জাগো রে সুন্দর মোরি রাজা শাঁবলিয়া।'

জল-নীলা ইন্দ্র-নীলকান্তমণি-শ্যামা
এ কোন্ মোহিনী তন্বী জাদুকরী বামা
জাগাল উদয়-দেশে নব মন্ত্র দিয়া
ভয়াল-আমারে ডাকি—'হে সুন্দর পিয়া !'
—আমি ঝড় বিশ্ব-ত্রাস মহা-মৃত্যু-ক্ষুধা,
ত্র্যম্বকের ছিন্নজটা—ওগো এত সুধা,
কোথা ছিল অগ্নি-কুণ্ড মোর দাব-দাহে ?
এত প্রেম-তৃষা সাধ গরল-প্রবাহে ?—

আবার ডাকিল শ্যামা, 'জাগো মোরি পিয়া !'
এতক্ষণে আপনার পানে নিরখিয়া
হেরিলাম আমি ঝড় অনন্ত সুন্দর
পুরুষ-কেশরী বীর ! প্রলয়-কেশর
স্কন্ধে মোর পৌরুষের প্রকাশে মহিমা !
চোখে মোর ভাস্করের দীপ্তি-অরুণিমা
ঠিকরে প্রদীপ্ত তেজে ! মুক্ত ঝোড়ো কেশে
বিশ্বলক্ষ্মী মালা তাঁর বেঁধে দেন হেসে !

এ কথা হয়নি মনে আগে,—আমি বীর
পরুষ পুরুষ-সিংহ, জয়-লক্ষ্মী-শ্রীর

স্নেহের দুলাল আমি ; আমারেও নারী
ভালোবাসে, ভালোবাসে রক্ত-তরবারি
ফুল-মালা চেয়ে ! চাহে তারা নর
অটল-পৌরুষ বীর্যবন্ত শক্তি-ধর !
জানিনু যেদিন আমি এ সত্য মহান—
হাসিল সেদিন মোর মুখে ভগবান
মদন-মোহন-রূপে ! সেই সে প্রথম
হেরিনু, সুন্দর আমি সৃষ্টি-অনুপম !

যাহা কিছু ছিল মোর মাঝে অসুন্দর
অশিব ভয়াল মিথ্যা অকল্যাণকর
আত্ম-অভিমান হিংসা দ্বেষ-তিক্ত ক্ষোভ—
নিমেষে লুকাল কোথা, স্নিগ্ধ-শ্যাম ছোপ
সুন্দরের নয়নের লাগি মোর প্রাণে !
পুবের পরিরে নিয়া অস্তদেশ পানে
এইবার দিনু পাড়ি। নটনটী-রূপে
গ্রীষ্মদগ্ধ তাপশুষ্ক মারী-ধ্বংস-স্তূপে
নেচে নেচে গাই নব-মন্ত্র সাম-গান
শ্যামল জীবন-গাথা জাগরণ-তান !

*

এইবার গাহি নেচে নেচে,
রে জীবন-হারা, ওঠ্ বেঁচে !
রুদ্র কালের বহ্নি-রোষ
নিদাঘের দাহ গ্রীষ্ম-শোষ
নিবাতে এনেছি শান্তি-সোম,
ওম্ শান্তি, শান্তি ওম্ !
জেগে ওঠ্ ওরে মূর্ছাতুর !
হোক অশিব মৃত্যু দূর !
গাহে উদ্গাতা সজল ব্যোম,
ওম্ শান্তি, শান্তি ওম্ !
ওম্ শান্তি, শান্তি ওম্ !
ওম্ শান্তি, শান্তি ওম্॥

*

এস মোর শ্যাম-সরসা
ঘনিমার হিঙ্গুল-শোষা
বরষা প্রেম-হরষা
প্রিয়া মোর নিকষ-নীলা !
শ্রাবণের কাজল গুলি
ওলো আয় রাঙিয়ে তুলি
সবুজের জীবন-তুলি,
মৃতে কর প্রাণ-রঙিলা ॥

আমি ভাই পুবের হাওয়া
বাঁচনের নাচন-পাওয়া,
কার্‌ফায় কাজ্‌রি গাওয়া,
নটিনীর পা-ঝিন্‌ঝিন্‌ !
নাচি আর নাচনা শেখাই
পুরবের বাইজিকে ভাই,
ঘুমুরের তাল দিয়ে যাই—
এক দুই এক দুই তিন ॥

বিল ঝিল তড়াগ পুকুর
পিয়ে নীর নীল কম্বুর
থইথই টইটুম্বুর !
ধরা আজ পুষ্পবতী !
শুশুনির নিদ্রা শুষি
রূপসী ঘুম-উপোসী !
কদমের উদ্‌মো খুশি
দেখায় আজ শ্যাম যুবতী ॥

হুরিরা দূর আকাশে
বরুণের গোলাব-পাশে
ধারা-জল ছিটিয়ে হাসে
বিজুলির ঝিলিমিলিতে !
অরুণ আর বরুণ রণে,
মাতিল ঘোর স্বননে
আলো-ছায় গগন-বনে
'শার্দুল-বিক্রীড়িতে।'

*

(শার্দুল-বিক্রীড়িত ছন্দে)

উত্রাস ভীম
মেঘে কুচ্‌কাওয়াজ
চলিছে আজ,
সোন্মাদ সাগর
খায় রে দোল্‌!
ইন্দ্রের রথ
বজ্রের কামান
টানে উজান
মেঘ-ঐরাবত
মদ-বিভোল্‌॥

যুদ্ধের রোল
বরুণের জাঁতায়
নিনাদে ঘোর,
বারীশ আর বাসব
বন্ধু আজ।
সূর্যের তেজ
দহে মেঘ-গরুড়
ধূম্র-চূড়,
রশ্মির ফলক
বিঁধিছে বাজ॥

বিশ্রাম-হীন
যুঝে তেজ-তপন
দিক্‌ বারণ
শির-মদ-ধারায়
ধরা মগন!
অম্বর-মাঝ
চলে আলো-ছায়ায়
নীরব রণ
শার্দুল শিকার
খেলে যেমন॥

রৌদ্রের শর
খরতর প্রখর
ক্লান্ত শেষ,
দিবা দ্বিপ্রহর
নিশি-কাজল !
সোল্লাস ঘোর
ঘোষে বিজয়-বাজ,
গরজি আজ
দোলে সিংহ-বি—ক্রীড়ে দোল্॥

*

(সিংহ-বিক্রীড় ছন্দে)

নাচায় প্রাণ রণোন্মাদ— বিজয়-গান, গগনময় মহোৎসব।
রবির রথ অরুণ-যান- কিরণ-পথ ডুবায় মেঘ- মহার্ণব॥

মেঘের ছায় শীতল কায় ঘুমায় থির দিঘির জল অথই থই।
তৃষায় ক্ষীণ 'ফটিক জল' 'ফটিক জল' কাঁদায় দিল্ চাতক ঐ॥

মাঠের পর সোহাগ-ঢল জলদ-দ্রব্ ছলাৎছল ছলাৎছল !
পাহাড়-গায় ঘুমায় ঘোর অসিত মেঘ- শিশুর দল অচঞ্চল॥

বিলোল-চোখ হরিণ চায় মেঘের গায়, চমক খায় গগন-কোল,
নদীর পার চখির ডাক 'কোয়াক্কো' বনের বায় খাওয়ায় দোল॥

স্বয়ম্ভূর সতীর শোক— ধ্যানোন্মাদ— নিদাঘ-দাব তপের কাল
নিশেষ আজ ! মহেশ্বর উমার গাল চুমার ঘায় রাঙায় লাল॥

*

(অনঙ্গশেখর ছন্দে)

এবার আমার বিলাস শুরু অনঙ্গশেখরে।
পরশ-সুখে শ্যামার বুকে কদম্ব শিহরে।
কুসুমেষু'র পরশ-কাতর নিতম্ব-মন্থরা
সিনান-শুচি স-যৌবনা রোমাঞ্চিত ধরা॥

ঘন শ্রোণীর, গুরু উরুর, দাড়িম-ফাটার ক্ষুধা
যাচে গো আজ পরুষ-পীড়ন পুরুষ-পরশ-সুধা।
শিথিল-নীবি বিধুর বালা শয়ন-ঘরে কাঁপে,
মদন-শেখর কুসুম-স্তবক উপাধানে চাপে॥

আমার বুকের কামনা আজ কাঁদে নিখিল জুড়ি,
বনের হিয়ায় তিয়াষ জিয়ায় প্রথম কদম-কুঁড়ি।
শাখীরা আজ শাখায় শাখায় পাখায় পাখায় বাঁধা,
কুলায় রচে; মনে শোনে শাবক-শিশুর কাঁদা॥

তাপস-কঠিন উমার গালে চুমার পিয়াস জাগে,
বধূর বুকে মধুর আশা কোলে কুমার মাগে!
তরুণ চাহে করুণ চোখে উদাসী তার আঁখি,
শোনে, কোথায় কাঁদে ডাহুক ডাহুকীরে ডাকি॥

এবার আমার পথের শুরু তেপান্তরের পথে,
দেখি, হঠাৎ চরণ রাঙা মৃণাল-কাঁটার ক্ষতে।
ওগো আমার এখনো যে সকল পথই বাকি,
মৃণাল হেরি মনে পড়ে কাহার কমল-আঁখি॥

হুগলি
শ্রাবণ ১৩৩১

## আলতা-স্মৃতি

ঐ রাঙা পায়ে রাঙা আলতা প্রথম যেদিন পরেছিলে,
সেদিন তুমি আমায় কি গো ভুলেও মনে করেছিলে—
আলতা যেদিন পরেছিলে?

জানি, তোমার নারীর মনে নিত্য-নূতন পাওয়ার পিয়াস
হঠাৎ কেন জাগল সেদিন, কণ্ঠ ফেটে কাঁদল তিয়াস!

মোর আসনে সেদিন রানি
নতুন রাজায় বরলে আনি,
আমার রক্তে চরণ রেখে তাহার বুকে মরেছিলে—
আলতা যেদিন পরেছিলে॥

মর্মমূলে হানলে আমার অবিশ্বাসের তীক্ষ্ণ ছুরি,
সে-খুন সখায় অর্ঘ্য দিলে যুগল চরণ-পদ্মে পুরি।
আমার প্রাণের রক্ত-কমল
নিঙড়ে হলো লাল পদতল,
সেই শতদল দিয়ে তোমার নতুন রাজায় বরেছিলে—
আলতা যেদিন পরেছিলে॥

আমায় হেলায় হত্যা করে দাঁড়িয়ে আমার রক্ত-বুকে
অধর-আঙুর নিঙড়েছিলে সখার তৃষা-শুষ্ক মুখে।
আলতা সে নয়, সে যে খালি
আমার যত চুমোর লালী!
খেলতে হোরি তাইতে, গোরী, চরণ-তরী ভরেছিলে—
আলতা যেদিন পরেছিলে॥

জানি রানি, এমনি করে আমার বুকের রক্ত-ধারায়
আমারই প্রেম জন্মে জন্মে তোমার পায়ে আলতা পরায়!
এবারও সেই আলতা-চরণ
দেখতে প্রথম পায়নি নয়ন!
মরণ-শোষা রক্ত আমার চরণ-ধারে ধরেছিলে—
আলতা যেদিন পরেছিলে॥

কাহার পুলক-অলক্তকের রক্তধারায় ডুবিয়ে চরণ
উদাসিনী! যেচেছিলে মনের মনে আমার মরণ?
আমার সকল দাবি দলে
লিখলে 'বিদায়' চরণতলে!
আমার মরণ দিয়ে তোমার সখার হৃদয় হরেছিলে—
আলতা যেদিন পরেছিলে॥

বহরমপুর জেল
অগ্রহায়ণ ১৩৩১

## রৌদ্র-দগ্ধের গান

এবার আমার জ্যোতির্গেহে তিমির-প্রদীপ জ্বালো।
আনো অগ্নি-বিহীন দীপ্তি-শিখার তৃপ্তি অতল কালো।
তিমির-প্রদীপ জ্বালো॥

নয়ন আমার তামস-তন্দ্রালসে
ঢুলে পড়ুক ঘুমের সবুজ রসে,
রৌদ্র-কুহুর দীপক-পাখা পড়ুক, টুটুক খসে,
আমার নিদাঘ-দাহে অমা-মেঘের নীল অমিয়া ঢালো।
তিমির-প্রদীপ জ্বালো॥

মেঘে ডুবাও সহস্রদল রবি-কমল-দীপ,
ফুটাও আঁধার-কদম-ঘুম-শাখে মোর স্বপন মণি-নীপ।
নিখিল-গহন-তিমির-তমাল-গাছে
কালো কালার উজল নয়ন নাচে,
আলো-রাধা যে-কালোতে নিত্য মরণ যাচে—
ওগো আনো আমার সেই যমুনার জল-বিজুলির আলো।
তিমির-প্রদীপ জ্বালো॥

দিনের আলো কাঁদে আমার রাতের তিমির লাগি
সেথায় আঁধার-বাসর-ঘরে তোমার সোহাগ আছে জাগি।
ম্লান করে দেয় আলোর দহন-জ্বালা
তোমার হাতের চাঁদ-প্রদীপের থালা,
শুকিয়ে ওঠে তোমার তারা-ফুলের গগন-ডালা।
ওগো অসিত আমার নিশীথ-নিতল শীতল কালোই ভালো।
তিমির-প্রদীপ জ্বালো॥

সমস্তিপুরের ট্রেন-পথে
ফাল্গুন ১৩৩০

উৎসর্গ

মাতা বাসন্তী দেবীর শ্রীশ্রীচরণারবিন্দে—

নজরুল ইসলাম

## অর্ঘ্য

হায় চির-ভোলা ! হিমালয় হতে
অমৃত আনিতে গিয়া
ফিরিয়া এলে যে নীলকণ্ঠের
মৃত্যু-গরল পি'য়া !
কেন এত ভালোবেসেছিলে তুমি
এই ধরণীর ধূলি ?
দেবতারা তাই দামামা বাজায়ে
স্বর্গে লইল তুলি !

হুগলি
৩রা আষাঢ় ১৩৩২

## অকাল-সন্ধ্যা

[জয়-জয়ন্তী—কীর্তন]

খোলো মা দুয়ার খোলো ;
প্রভাতেই সন্ধ্যা হলো
দুপুরেই ডুবল দিবাকর গো।
সমরে শয়ান ওই,
সুত তোর বিশ্বজয়ী,
কাঁদনের উঠছে তুফান-ঝড় গো।।

সবারে বিলায়ে সুধা,
সে নিল মৃত্যু-ক্ষুধা,
কুসুম ফেলে নিল খঞ্জর গো !

তাহারি অস্থি চিরে
দেবতা বজ্র গড়ে
নাশে ঐ অসুর অসুন্দর গো॥

ঐ মা যায় সে হেসে,
দেবতার উপরে সে,
ধরা নয়, স্বর্গ তাহার ঘর গো।
যাও বীর যাও গো চলে
চরণে মরণ দলে
করুক প্রণাম বিশ্ব-চরাচর গো॥

তোমার ঐ চিত্ত জ্বেলে
ভাঙালে ঘুম ভাঙালে
নিজে হায় নিবলে চিতার 'পর গো।
বেদনার শ্মশান-দহে
পুড়ালে আপন দেহে,
হেথা কি নাচবে না শঙ্কর গো॥

আরিয়াদহ
৬ই আষাঢ় ১৩৩২

## সান্ত্বনা

চিত্ত-কুঁড়ি-হাস্না-হেনা মৃত্যু-সাঁঝে ফুটল গো!
জীবন-বেড়ার আড়াল ছাপি বুকের সুবাস টুটল গো!
এই তো কারার প্রাকার টুটে
বন্দি এল বাইরে ছুটে,
তাই তো নিখিল আকুল-হৃদয় শ্মশান-মাঝে জুটল গো!
ভবন-ভাঙা আলোর শিখায় ভুবন রেঙে উঠল গো।

২

স্ব-রাজ দলের চিত্ত-কমল লুটল বিশ্বরাজের পায়,
দলের চিত্ত উঠল ফুটে শতদলের শ্বেত আভায়।
রূপের কুমার আজকে দোলে
অরূপের ঐ শিশ-মহলে,
মৃত্যু-বাসুদেবের কোলে কারার কেশব ঐ গো যায়,
অনাগত বৃন্দাবনে মা যশোদা শাঁখ বাজায়।

৩

আজকে রাতে যে ঘুমুল, কালকে প্রাতে জাগবে সে।
এই বিদায়ের অস্ত-আঁধার উদয়-ঊষার রাঙবে রে!
শোকের নিশির শিশির ঝরে,
ফলবে ফসল ঘরে-ঘরে,
আবার শীতের রিক্ত শাখায় লাগবে ফুলেল রাগ এসে।
যে মা সাঁঝে ঘুম পাড়াল, চুম দিয়ে ঘুম ভাঙবে সে।

৪

না ঝরলে তাঁর প্রাণ-সাগরে মৃত্যু-রাতের হিম-কণা
জীবন-শুক্তি ব্যর্থ হতো, মুক্তি-মুক্তা ফলত না।
নিখিল-আঁখির ঝিনুক-মাঝে
অশ্রু-মানিক ঝলত না যে!
রোদের উনুন না নিবিলে চাঁদের সুধা গলত না।
গগন-লোকে আকাশ-বধূর সন্ধ্যা-প্রদীপ জ্বলত না।

৫

মরা বাঁশে বাজবে বাঁশি, কাটুক না আজ কুঠার তায়,
এই বেণুতেই ব্রজের বাঁশি হয়তো বাজবে এই হেথায়।
হয়তো এবার মিলন-রাসে
বংশীধারী আসবে পাশে,
চিত্ত-চিতার ছাই মেখে শিব সৃষ্টি-বিষাণ ঐ বাজায়।
জন্ম নেবে মেহেদি-ঈসা ধরার বিপুল এই ব্যথায়।

৬

কর্মে যদি বিরাম না রয়, শান্তি তবে আসত না ;
ফলবে ফসল—নইলে নিখিল নয়ন-নীরে ভাসত না !
নেইকো দেহের খোসার মায়া,
বীজ আনে তাই তরুর ছায়া ;
আবার যদি না জন্মাত, মৃত্যুতে সে হাসত না।
আসবে আবার—নইলে ধরায় এমন ভালো বাসত না !

হুগলি
১৬ই আষাঢ় ১৩৩২

## ইন্দ্র-পতন

তখনো অস্ত যায়নি সূর্য, সহসা হইল শুরু
অম্বরে ঘন ডম্বরু-ধ্বনি গুরুগুরু গুরুগুরু !
আকাশে আকাশে বাজিছে এ কোন ইন্দ্রের আগমনী ?
শুনি, অম্বুদ-কম্বু-নিনাদে ঘন বৃংহিত-ধ্বনি।
বাজে চিক্কুর-হ্রেষা-হর্ষণ মেঘ-মন্দুরা-মাঝে,
সাজিল প্রথম আষাঢ় আজিকে প্রলয়ঙ্কর সাজে।

ঘনায় অশ্রু-বাষ্প-কুহেলি ঈশান-দিগঙ্গনে,
স্তব্ধ-বেদনা দিগ্‌-বালিকারা কী যেন কাঁদনি শোনে !
কাঁদিছে ধরার তরুলতা-পাতা, কাঁদিতেছে পশু-পাখি,
ধরার ইন্দ্র স্বর্গে চলেছে ধূলির মহিমা মাখি।
বাজে আনন্দ-মৃদঙ্গ গগনে, তড়িৎ-কুমারী নাচে,
মর্ত-ইন্দ্র বসিবে গো আজ স্বর্গ-ইন্দ্র কাছে !
সপ্ত-আকাশ-সপ্তস্বরা হানে ঘন করতালি,
কাঁদিছে ধরায় তাহারি প্রতিধ্বনি—খালি, সব খালি !

হায় অসহায় সর্বংসহা মৌনা ধরণী মাতা,
শুধু দেব-পূজা তরে কি মা তোর পুষ্প হরিৎ-পাতা ?
তোর বুকে কি মা চির-অতৃপ্ত রবে সন্তান-ক্ষুধা ?

তোমার মাটির পাত্রে কি গো মা ধরে না অমৃত-সুধা
জীবন-সিন্ধু মথিয়া যে-কেহ আনিবে অমৃত-বারি,
অমৃত-অধিপ দেবতার রোষ পড়িবে কি শিরে তারি?
হয়তো তাহাই, হয়তো নহে তা, —এটুকু জেনেছি খাঁটি,
তারে স্বর্গের আছে প্রয়োজন, যারে ভালোবাসে মাটি।

কাঁটার মৃণালে উঠেছিল ফুটে যে চিত্ত-শতদল,
শোভেছিল যাহে বাণী কমলার রক্ত-চরণ-তল,
সম্ভ্রমে-নত পূজারী মৃত্যু ছিঁড়িল সে-শতদলে—
শ্রেষ্ঠ অর্ঘ্য অর্পিবে বলি নারায়ণ-পদতলে!
জানি জানি মোরা, শঙ্খ-চক্র-গদা যাঁর হাতে শোভে—
পায়ের পদ্ম হাতে উঠে তাঁর অমর হইয়া রবে।
কত সান্ত্বনা-আশা-মরীচিকা কত বিশ্বাস-দিশা
শোক-সাহারায় দেখা দেয় আসি, মেটে না প্রাণের তৃষা!
দুলিছে বাসুকি মণিহারা ফণি, দুলে সাথে বসুমতী,
তাহার ফণার দিন-মণি আজ কোন গ্রহে দেবে জ্যোতি!

জাগিয়া প্রভাতে হেরিনু আজিকে জগতে সুপ্রভাত,
শয়তানও আজ দেবতার নামে করিছে নান্দীপাঠ!
হে মহাপুরুষ, মহাবিদ্রোহী, হে ঋষি, সোহম-স্বামী!
তব ইঙ্গিতে দেখেছি সহসা সৃষ্টি গিয়াছে থামি,
থমকি গিয়াছে গতির বিশ্ব চন্দ্র-সূর্য-তারা,
নিয়ম ভুলেছে কঠোর নিয়তি, দৈব দিয়াছে সাড়া।

যখনি স্রষ্টা করিয়াছে ভুল, করেছ সংস্কার,
তোমারি অগ্রে স্রষ্টা তোমারে করেছে নমস্কার!
ভৃগুর মতন যখনি দেখেছ অচেতন নারায়ণ,
পদাঘাতে তাঁর এনেছ চেতনা, কেঁপেছে জগজ্জন!
ভারত-ভাগ্য-বিধাতা বক্ষে তব পদ-চিন্ ধরি
হাঁকিছেন, 'আমি এমন করিয়া সত্য স্বীকার করি!
জাগাতে সত্য এত ব্যাকুলতা এত অধিকার যার,
তাহার চেতন-সত্যে আমার নিযুত নমস্কার!'

আজ শুধু জাগে তব অপরূপ সৃষ্টি-কাহিনী মনে,
তুমি দেখা দিলে অমিয়-কণ্ঠ বাণীর কমল-বনে!

কখন তোমার বীণা ছেয়ে গেল সোনার পদ্ম-দলে,
হেরিনু সহসা ত্যাগের তপন তোমার ললাট-তলে !
লক্ষ্মী দানিল সোনার পাপড়ি, বীণা দিল করে বাণী,
শিব মাখালেন ত্যাগের বিভূতি কণ্ঠে গরল দানি,
বিষ্ণু দিলেন ভাঙনের গদা, যশোদা-দুলাল বাঁশি,
দিলেন অমিত তেজ ভাস্কর, মৃগাঙ্ক দিল হাসি।
চীর গৈরিক দিয়া আশিসিল ভারত-জননী কাঁদি,
প্রতাপ-শিবাজি দানিল মন্ত্র, দিল উষ্ণীষ বাঁধি।
বুদ্ধ দিলেন ভিক্ষাভাণ্ড, নিমাই দিলেন ঝুলি,
দেবতারা দিল মন্দার-মালা, মানব মাখাল ধূলি।
নিখিল-চিত্ত-রঞ্জন তুমি উদিলে নিখিল ছানি—
মহাবীর, কবি, বিদ্রোহী, ত্যাগী, প্রেমিক, কর্মী, জ্ঞানী !
হিমালয় হতে বিপুল বিরাট, উদার আকাশ হতে,
বাধা-কুঞ্জর তৃণ-সম ভেসে গেল তব প্রাণ-স্রোতে !

ছন্দ-গানের অতীত হে ঋষি, জীবনে পারিনি তাই
বন্দিতে তোমা আজ আনিয়াছি চিত্ত-চিতার ছাই !
বিভূতি-তিলক। কৈলাস হতে ফিরেছ গরল পি'য়া,
এনেছি অর্ঘ্য শ্মশানের কবি ভস্ম-বিভূতি নিয়া !
নাও অঞ্জলি, অঞ্জলি নাও, আজ আনিয়াছি গীতি,—
সারা জীবনের না-কওয়া-কথার ক্রন্দন-নীরে তিতি !
এত ভালো মোরে বেসেছিলে তুমি, দাওনিকো অবসর
আমারেও ভালোবাসিবার, আজ তাই কাঁদে অন্তর !

আজিকে নিখিল-বেদনার কাছে মোর ব্যথা কতটুক,
ভাবিয়া ভাবিয়া সান্ত্বনা খুঁজি, তবু হা হা করে বুক !
আজ ভারতের ইন্দ্র-পতন, বিশ্বের দুর্দিন,
পাষাণ বাংলা পড়ে এককোণে স্তব্ধ অশ্রুহীন।
তারি মাঝে হিয়া থাকিয়া থাকিয়া গুমরি গুমরি ওঠে,
বক্ষের বাণী চক্ষের জলে ধুয়ে যায়, নাহি ফোটে !
দীনের বন্ধু, দেশের বন্ধু, মানব-বন্ধু তুমি,
চেয়ে দেখো আজ লুটায় বিশ্ব তোমার চরণ চুমি।
গগনে তেমনি ঘনায়েছে মেঘ, তেমনি ঝরিছে বারি,
বাদলে ভিজিয়া শত স্মৃতি তবে হয়ে আসে ঘন ভারি।

পয়গম্বর ও অবতার-যুগে জন্মিনি মোরা কেহ,
দেখিনিকো মোরা তাঁদের, দেখিনি দেবের জ্যোতির্দেহ।
কিন্তু যখনি বসিতে পেয়েছি তোমার চরণ-তলে,
না জানিতে কিছু না বুঝিতে কিছু নয়ন ভরেছে জলে।
সারা প্রাণ যেন অঞ্জলি হয়ে ও-পায়ে পড়েছে লুটি,
সকল গর্ব উঠেছে মধুর প্রণাম হইয়া ফুটি।
বুদ্ধের ত্যাগ শুনেছি মহান, দেখিনিকো চোখে তাহে,
নাহি আফসোস, দেখেছি আমরা ত্যাগের শাহানশাহে।
নিমাই লইল সন্ন্যাস প্রেমে, দিইনিকো তাঁরে ভেট,
দেখিয়াছি মোরা 'রাজা-সন্ন্যাসী' প্রেমের জগৎ-শেঠ !

শুনি, পরার্থে প্রাণ দিয়া দিল অস্থি বনের ঋষি ;
হিমালয় জানে, দেখেছি দধীচি গৃহে বসে দিবানিশি !
হে নবযুগের হরিশ্চন্দ্র ! সাড়া দাও, সাড়া দাও !
কাঁদিছে শ্মশানে সুত-কোলে সতী, রাজর্ষি ফিরে চাও !
রাজকুলমান পুত্র-পত্নী সকল বিসর্জিয়া
চণ্ডাল বেশে ভারত-শ্মশানে ছিলে একা আগুলিয়া !
এস সন্ন্যাসী, এস সম্রাট, আজি সে শ্মশান-মাঝে,
ঐ শোনো তব পুণ্যে জীবন-শিশুর কাঁদন বাজে !

দাতাকর্ণের সম নিজ সুতে কারাগার-যূপে ফেলে
ত্যাগের করাতে কাটিয়াছ বীর বারেবারে অবহেলে !
ইবরাহিমের মতো বাচ্চার গলে খঞ্জর দিয়া
কোরবানি দিলে সত্যের নামে, হে মানব নবি-হিয়া !
ফেরেশ্‌তা সব করিছে সালাম, দেবতা নোয়ায় মাথা,
ভগবান-বুকে মানবের তরে শ্রেষ্ঠ আসন পাতা !

প্রজা-রঞ্জন রাম-রাজা দিল সীতারে বিসর্জন,
তাঁরও হয়েছিল যজ্ঞে স্বর্ণ-জানকীর প্রয়োজন ;
তব ভাণ্ডার-লক্ষ্মীরে রাজা নিজ হাতে দিলে তুলি
ক্ষুধা-তৃষাতুর মানবের মুখে, নিজে নিলে পথ-ধূলি
হেম-লক্ষ্মীর তোমারও জীবন-যাগে ছিল প্রয়োজন,
পুড়িলে যজ্ঞে, তবু নিলে নাকো দিলে যা বিসর্জন !
তপোবলে তুমি অর্জিলে তেজ বিশ্বামিত্র-সম,
সারা বিশ্বের ব্রাহ্মণ তাই বন্দিছে নমো নমো !

হে যুগ-ভীষ্ম ! নিন্দার শরশয্যায় তুমি শুয়ে
বিশ্বের তরে অমৃত-মন্ত্র বীর-বাণী গেলে থুয়ে !
তোমার জীবনে বলে গেলে—ওগো কল্কি আসার আগে
অকল্যাণের কুরুক্ষেত্রে আজো মাঝে মাঝে জাগে
চির-সত্যের পাঞ্চজন্য, কৃষ্ণের মহাগীতা,
যুগে যুগে কুরু-মেদ-ধূমে জ্বলে অত্যাচারের চিতা !
তুমি নব ব্যাস, গেলে নবযুগ-জীবন-ভারত রচি,
তুমিই দেখালে—ইন্দ্রেরই তরে পারিজাত-মালা শচী !
আসিলে সহসা অত্যাচারীর প্রাসাদ-স্তম্ভ টুটি
নব-নৃসিংহ-অবতার তুমি, পড়িল বক্ষে লুটি
আর্ত-মানব-হৃদি-প্রহ্লাদ, পাগল মুক্তি-প্রেমে !
তুমি এসেছিলে জীবন-গঙ্গা তৃষাতুর তরে নেমে !
দেবতারা তাই স্তম্ভিত হেরো দাঁড়ায়ে গগন-তলে,
নিমাই তোমারে ধরিয়াছে বুকে, বুদ্ধ নিয়াছে কোলে !

তোমারে দেখিয়া কাহারো হৃদয়ে জাগেনিকো সন্দেহ
হিন্দু কিংবা মুসলিম তুমি অথবা অন্য কেহ।
তুমি আর্তের, তুমি বেদনার, ছিলে সকলের তুমি,
সবারে যেমন আলো দেয় রবি, ফুল দেয় সবে ভূমি !
হিন্দুর ছিলে আকবর, মুসলিমের আরংজিব,
যেখানে দেখেছ জীবের বেদনা, সেখানে দেখেছ শিব !
নিন্দা-গ্লানির পঙ্ক মাখিয়া, পাগল, মিলন-হেতু
হিন্দু-মুসলমানের পরানে তুমিই বাঁধিলে সেতু !
জানি না আজিকে কি অর্ঘ্য দেবে হিন্দু-মুসলমান,
ঈর্ষা-পঙ্কে পঙ্কজ হয়ে ফুটুক এদের প্রাণ !

হে অরিন্দম, মৃত্যুর তীরে করেছ শত্রু জয়,
প্রেমিক ! তোমার মৃত্যু-শ্মশান আজিকে মিত্রময় !
তাই দেখি, যারা জীবনে তোমায় দিল কন্টক-হুল,
আজ তাহারাই এনেছে অর্ঘ্য নয়ন-পাতার ফুল !
কি যে ছিলে তুমি, জানি নাকো কেহ, দেবতা কি আউলিয়া,
শুধু এই জানি, হেরি আর কারে ভরেনি এমন হিয়া।

আজি দিকে দিকে বিপ্লব-অহিদল খুঁজে ফেরে ডেরা,
তুমি ছিলে এই নাগ-শিশুদের ফণি-মনসার বেড়া !

তুমিই রাজার ঐরাবতের পদতল হতে তুলে
বিষ্ণু-শ্রীকর-অরবিন্দরে আবার শ্রীকরে থুলে !
তুমি দেখেছিলে ফাঁসির গোপীতে বাঁশির গোপীমোহন
রক্ত-যমুনা-কূলে রচে গেলে প্রেমের বৃন্দাবন !
তোমার ভগ্ন চাকায় জড়ায়ে চালায়েছে এরা রথ,
আপন মাথার মানিক জ্বালায়ে দেখায়েছে রাতে পথ !
আজ পথ-হারা আশ্রয়হীন তাহারা যে মরে ঘুরে,
গুহা-মুখে বসি ডাকিছে সাপুড়ে মারণ-মন্ত্র সুরে !

যেদিকে তাকাই কূল নাহি পাই, অকূল হতাশ্বাস,
কোন শাপে ধরা স্বরাজ-রথের চক্র করিল গ্রাস ?
যুধিষ্ঠিরের সম্মুখে রণে পড়িল সব্যসাচী,
ঐ হেরো, দূরে কৌরব-সেনা উল্লাসে ওঠে নাচি।
হিমালয় চিরে আগ্নেয়-যান চিৎকার করি ছুটে,
শত ক্রন্দন-গঙ্গা যেন গো পড়িছে পিছনে টুটে !
স্তব্ধ-বেদনা গিরিরাজ ভয়ে জলদে লুকায় কায়—
নিখিল-অশ্রু-সাগর বুঝি-বা তাহারে ডুবাতে চায় !
টুটিয়াছে আজ গর্ব তাহার, লাজে নত উঁচু শির,
ছাপি হিমাদ্রি উঠিছে প্রণাম সমগ্র পৃথিবীর !
ধূর্জটি-জটা-বাহিনী গঙ্গা কাঁদিয়া কাঁদিয়া চলে,
তারি নিচে চিতা—যেন গো শিবের ললাটে অগ্নি জ্বলে !

মৃত্যু আজিকে হইল অমর পরশি তোমার প্রাণ,
কালো মুখ তার হলো আলোময়, শ্মশানে উঠিছে গান।
অগুরু-পুষ্প-চন্দন পুড়ে হলো সুগন্ধতর,
হলো শুচিতর অগ্নি আজিকে, শব হলো সুন্দর !
ধন্য হইল ভাগীরথী-ধারা তব চিতা-ছাই, মাখি,
সমিধ হইল পবিত্র আজি কোলে তব দেহ রাখি।

অসুর-নাশিনী জগন্মাতার অকাল উদ্বোধনে
আঁখি উপাড়িতে গেছিলেন রাম, আজিকে পড়িছে মনে,
রাজর্ষি ! আজি জীবন উপাড়ি দিলে অঞ্জলি তুমি,
দনুজ-দলনী জাগে কিনা—আছে চাহিয়া ভারত-ভূমি !

হুগলি
১১ই আষাঢ় ১৩৩২

## রাজ-ভিখারি

কোন ঘর-ছাড়া বিবাগীর বাঁশি শুনে উঠেছিলে জাগি,
ওগো চির-বৈরাগী!
দাঁড়ালে ধূলায় তবে কাঞ্চন-কমল-কানন ত্যাগি—
ওগো-চির-বৈরাগী!

ছিলে ঘুম-ঘোরে রাজার দুলাল,
জানিতে না কে সে পথের কাঙাল
ফেরে পথে পথে ক্ষুধাতুর-সাথে ক্ষুধার অন্ন মাগি,
তুমি সুধার দেবতা 'ক্ষুধা' 'ক্ষুধা' বলে কাঁদিয়া উঠিলে জাগি—
ওগো-চির-বৈরাগী!

আঙিয়া তোমার নিলে বেদনার গৈরিক-রঙে রেঙে,
মোহ-ঘুমপুরী উঠিল শিহরি চমকিয়া ঘুম ভেঙে!
জাগিয়া প্রভাতে হেরে পুরবাসী
রাজা দ্বারে দ্বারে ফেরে উপবাসী,
সোনার অঙ্গ পথের ধূলায় বেদনার দাগে দাগী!
কে গো নারায়ণ, নররূপে এলে নিখিল-বেদনা-ভাগী—
ওগো-চির-বৈরাগী!

'দেহি ভবতি ভিক্ষাম্' বলি দাঁড়ালে রাজ-ভিখারি,
খুলিল না দ্বার, পেলে না ভিক্ষা, দ্বারে দ্বারে ভয় দ্বারী!
বলিলে, 'দেবে না? লহ তবে দান
ভিক্ষাপূর্ণ আমার এ প্রাণ!'—
দিল না ভিক্ষা, নিল নাকো দান, ফিরিয়া চলিলে যোগী!
যে-জীবন কেহ লইল না তাহা মৃত্যু লইল মাগি॥

হুগলি
১৭ই আষাঢ় ১৩৩২

# সাম্যবাদী

গাহি সাম্যের গান—
যেখানে আসিয়া এক হয়ে গেছে সব বাধা-ব্যবধান,
যেখানে মিশেছে হিন্দু-বৌদ্ধ-মুসলিম-ক্রিশ্চান।
গাহি সাম্যের গান!
কে তুমি?—পার্সি, জৈন? ইহুদি? সাঁওতাল, ভিল, গারো?
কন্‌ফুসিয়াস্? চার্বাক-চেলা? বলে যাও, বলো আরো!
বন্ধু, যা খুশি হও,
পেটে-পিঠে, কাঁধে-মগজে যা-খুশি পুঁথি ও কেতাব বও,
কোরান-পুরাণ-বেদ-বেদান্ত-বাইবেল-ত্রিপিটক—
জেন্দাবেস্তা-গ্রন্থসাহেব পড়ে যাও যত শখ,—
কিন্তু কেন এ পণ্ডশ্রম, মগজে হানিছ শূল?
দোকানে কেন এ দর-কষাকষি?—পথে ফোটে তাজা ফুল!
তোমাতে রয়েছে সকল কেতাব সকল কালের জ্ঞান,
সকল শাস্ত্র খুঁজে পাবে সখা খুলে দেখো নিজ প্রাণ!
তোমাতে রয়েছে সকল ধর্ম, সকল যুগাবতার,
তোমার হৃদয় বিশ্ব-দেউল সকলের দেবতার।
কেন খুঁজে ফেরো দেবতা-ঠাকুর মৃত-পুঁথি-কঙ্কালে?
হাসিছেন তিনি অমৃত-হিয়ার নিভৃত অন্তরালে!
বন্ধু, বলিনি ঝুট,
এইখানে এসে লুটাইয়া পড়ে সকল রাজমুকুট।
এই হৃদয়ই সে নীলাচল, কাশী, মথুরা, বৃন্দাবন,
বুদ্ধ-গয়া এ, জেরুজালেম এ, মদিনা, কাবা-ভবন,
মসজিদ এই, মন্দির এই, গির্জা এই হৃদয়,
এইখানে বসে ঈসা মুসা পেল সত্যের পরিচয়।

এই রণ-ভূমে বাঁশির কিশোর গাহিলেন মহা-গীতা,
এই মাঠে হলো মেষের রাখাল নবিরা খোদার মিতা।

এই হৃদয়ের ধ্যান-গুহা মাঝে বসিয়া শাক্যমুনি
ত্যজিল রাজ্য মানবের মহা-বেদনার ডাক শুনি।
এই কন্দরে আরব-দুলাল শুনিতেন আহ্বান,
এইখানে বসি গাহিলেন তিনি কোরানের সাম-গান!
মিথ্যা শুনিনি ভাই,
এই হৃদয়ের চেয়ে বড় কোনো মন্দির-কাবা নাই।

## ঈশ্বর

কে তুমি খুঁজিছ জগদীশে ভাই আকাশ-পাতাল জুড়ে?
কে তুমি ফিরিছ বনে-জঙ্গলে, কে তুমি পাহাড়-চূড়ে?
হায় ঋষি-দরবেশ,
বুকের মানিকে বুকে ধরে তুমি খোঁজো তারে দেশ-দেশ!
সৃষ্টি রয়েছে তোমা পানে চেয়ে তুমি আছো চোখ বুঁজে,
স্রষ্টারে খোঁজো—আপনারে তুমি আপনি ফিরিছ খুঁজে!
ইচ্ছা-অন্ধ! আঁখি খোলো, দেখো দর্পণে নিজ-কায়া,
দেখিবে, তোমারি সব অবয়বে পড়েছে তাঁহার ছায়া।
শিহরি উঠো না, শাস্ত্রবিদেরে করো নাকো বীর, ভয়,—
তাহারা খোদার খোদ্ প্রাইভেট সেক্রেটারি তো নয়!
সকলের মাঝে প্রকাশ তাঁহার, সকলের মাঝে তিনি!
আমারে দেখিয়া আমার অদেখা জন্মদাতারে চিনি!
রত্ন লইয়া বেচা-কেনা করে বণিক সিন্ধু-কূলে—
রত্নাকরের খবর তা বলে পুছো না ওদেরে ভুলে।
উহারা রত্ন-বেনে,
রত্ন চিনিয়া মনে করে ওরা রত্নাকরেও চেনে!
ডুবে নাই তারা অতল গভীর রত্ন-সিন্ধুতলে,
শাস্ত্র না ঘেঁটে ডুব দাও সখা, সত্য-সিন্ধু-জলে।

# মানুষ

গাহি সাম্যের গান—
মানুষের চেয়ে বড় কিছু নাই, নহে কিছু মহীয়ান্ !
নাই দেশ-কাল-পাত্রের ভেদ, অভেদ ধর্ম জাতি,
সব দেশে, সব কালে, ঘরে ঘরে তিনি মানুষের জ্ঞাতি।—
'পূজারী, দুয়ার খোলো,
ক্ষুধার ঠাকুর দাঁড়ায়ে দুয়ারে পূজার সময় হলো !'
স্বপন দেখিয়া আকুল পূজারী খুলিল ভজনালয়,
দেবতার বরে আজ রাজা-টাজা হয়ে যাবে নিশ্চয় !—
জীর্ণ-বস্ত্র শীর্ণ-গাত্র, ক্ষুধায় কণ্ঠ ক্ষীণ
ডাকিল পান্থ, 'দ্বার খোলো বাবা, খাইনিকো সাত দিন।'
সহসা বন্ধ হলো মন্দির, ভুখারি ফিরিয়া চলে,
তিমির রাত্রি, পথ জুড়ে তার ক্ষুধার মানিক জ্বলে !
ভুখারি ফুকারি কয়,
ঐ মন্দির পূজারীর, হায় দেবতা, তোমার নয় !

মসজিদে কাল শিরনি আছিল, অঢেল গোস্ত-রুটি
বাঁচিয়া গিয়াছে, মোল্লা সাহেব হেসে তাই কুটিকুটি !
এমন সময় এল মুসাফির গায়ে আজারির চিন,
বলে, 'বাবা, আমি ভুখা-ফাঁকা আছি আজ নিয়ে সাত দিন !'
তেরিয়া হইয়া হাঁকিল মোল্লা—'ভ্যালা হলো দেখি লেঠা,
ভুখা আছো মরো গো-ভাগাড়ে গিয়ে ! নামাজ পড়িস বেটা ?'
ভুখারি কহিল, 'না বাবা !' মোল্লা হাঁকিল, —'তাহলে শালা,
সোজা পথ দেখ !' গোস্ত-রুটি নিয়া মসজিদে দিল তালা !
ভুখারি ফিরিয়া চলে,
চলিতে চলিতে বলে—
'আশিটা বছর কেটে গেল, আমি ডাকিনি তোমায় কভু,
আমার ক্ষুধার অন্ন তা বলে বন্ধ করোনি প্রভু !
তব মসজিদ-মন্দিরে প্রভু নাই মানুষের দাবি,
মোল্লা-পুরুত লাগায়েছে তার সকল দুয়ারে চাবি !'

কোথা চেঙ্গিস, গজনি-মামুদ, কোথায় কালাপাহাড় ?
ভেঙে ফেল্ ঐ ভজনালয়ের যত তালা-দেওয়া-দ্বার !
খোদার ঘরে কে কপাট লাগায়, কে দেয় সেখানে তালা ?
সব দ্বার এর খোলা রবে, চালা হাতুড়ি-শাবল চালা !
হায় রে ভজনালয়,
তোমার মিনারে চড়িয়া ভণ্ড গাহে স্বার্থের জয় !
মানুষেরে ঘৃণা করি
ও কারা কোরান, বেদ, বাইবেল চুম্বিছে মরি মরি
ও মুখ হইতে কেতাব-গ্রন্থ নাও জোর করে কেড়ে,
যাহারা আনিল গ্রন্থ-কেতাব সেই মানুষেরে মেরে।
পূজিছে গ্রন্থ ভণ্ডের দল !—মূর্খরা সব শোনো,
মানুষে এনেছে গ্রন্থ ; —গ্রন্থ আনেনি মানুষ কোনো !
আদম দাউদ ঈসা মুসা ইব্রাহিম মোহাম্মদ
কৃষ্ণ বুদ্ধ নানক কবীর, —বিশ্বের সম্পদ,
আমাদেরি এঁরা পিতা পিতামহ, এই আমাদের মাঝে
তাঁদেরি রক্ত কম-বেশি করে প্রতি ধমনিতে রাজে।
আমরা তাঁদেরি সন্তান, জ্ঞাতি, তাঁদেরি মতন দেহ,
কে জানে কখন মোরাও অমনি হয়ে যেতে পারি কেহ।
হেসো না বন্ধু ! আমার আমি সে কত অতল অসীম,
আমিই কি জানি কে জানে কে আছে আমাতে মহামহিম।
হয়তো আমাতে আসিছে কল্কি, তোমাতে মেহেদি ঈসা,
কে জানে কাহার অন্ত ও আদি, কে পায় কাহার দিশা ?
কাহারে করিছ ঘৃণা তুমি ভাই, কাহারে মারিছ লাথি ?
হয়তো উহারই বুকে ভগবান জাগিছেন দিবারাতি !
অথবা হয়তো কিছুই নহে সে, মহান উচ্চ নহে,
আছে ক্লেদাক্ত ক্ষত-বিক্ষত পড়িয়া দুঃখ-দহে,
তবু জগতের যত পবিত্র গ্রন্থ ভজনালয়
ঐ একখানি ক্ষুদ্র দেহের সম পবিত্র নয় !
হয়তো ইহারই ঔরসে ভাই ইহারই কুটির-বাসে
জন্মিছে কেহ—জোড়া নাই যার জগতের ইতিহাসে !
যে বাণী আজিও শোনেনি জগৎ, যে মহাশক্তিধরে
আজিও বিশ্ব দেখেনি, —হয়তো আসিছে সে এরই ঘরে !

ও কে ? চণ্ডাল ? চমকাও কেন ? নহে ও ঘৃণ্য জীব !
ওই হতে পারে হরিশ্চন্দ্র, ওই শ্মশানের শিব।

আজ চণ্ডাল কাল হতে পারে মহাযোগী-সম্রাট,
তুমি কাল তারে অর্ঘ্য দানিবে, করিবে নান্দীপাঠ।
রাখাল বলিয়া কারে করো হেলা, ও-হেলা কাহারে বাজে!
হয়তো গোপনে ব্রজের গোপাল এসেছে রাখাল-সাজে!
চাষা বলে করো ঘৃণা!
দেখো চাষা-রূপে লুকায়ে জনক বলরাম এল কি না!
যত নবি ছিল মেষের রাখাল, তারাও ধরিল হাল,
তারাই আনিল অমর বাণী—যা আছে রবে চিরকাল।
দ্বারে গালি খেয়ে ফিরে যায় নিতি ভিখারি ও ভিখারিনী,
তারি মাঝে কবে এল ভোলা-নাথ গিরিজায়া, তা কি চিনি!
তোমার ভোগের হ্রাস হয় পাছে ভিক্ষা-মুষ্টি দিলে,
দ্বারী দিয়ে তাই মার দিয়ে তুমি দেবতারে খেদাইলে।
সে মার রহিল জমা—
কে জানে তোমায় লাঞ্ছিতা দেবী করিয়াছে কি না ক্ষমা!
বন্ধু, তোমার বুক-ভরা লোভ দু'চোখে স্বার্থ-ঠুলি,
নতুবা দেখিতে, তোমারে সেবিতে দেবতা হয়েছে কুলি।
মানুষের বুকে যেটুকু দেবতা, বেদনা-মথিত-সুধা,
তাই লুটে তুমি খাবে পশু? তুমি তা দিয়ে মিটাবে ক্ষুধা?
তোমার ক্ষুধার আহার তোমার মন্দোদরীই জানে
তোমার মৃত্যু-বাণ আছে তব প্রাসাদের কোনোখানে!
তোমারি কামনা-রানি
যুগে যুগে, পশু, ফিরেছে তোমায় মৃত্যু-বিবরে টানি।

## পাপ

সাম্যের গান গাই!—
যত পাপী-তাপী সব মোর বোন, সব হয় মোর ভাই।
এ পাপ-মুলুকে পাপ করেনিকো কে আছে পুরুষ-নারী?
আমরা তো ছার; —পাপে পঙ্কিল পাপীদের কাণ্ডারি!
তেত্রিশ কোটি দেবতার পাপে স্বর্গ সে টলমল,
দেবতার পাপ-পথ দিয়া পশে স্বর্গে অসুর দল!

আদম হইতে শুরু করে এই নজরুল তক্ সবে
কম-বেশি করে পাপের ছুরিতে পুণ্যে করেছে জবেহ্।
বিশ্ব পাপস্থান
অর্ধেক এর ভগবান, আর অর্ধেক শয়তান!
ধর্মান্ধরা শোনো!
অন্যের পাপ গনিবার আগে নিজেদের পাপ গোনো!
পাপের পঙ্কে পুণ্য-পদ্ম, ফুলে ফুলে হেথা পাপ!
সুন্দর এই ধরা-ভরা শুধু বঞ্চনা অভিশাপ।
এদের এড়াতে না পারিয়া যত অবতার আদি কেহ
পুণ্যে দিলেন আত্মা ও প্রাণ, পাপেরে দিলেন দেহ।
বন্ধু, কহিনি মিছে,
ব্রহ্মা বিষ্ণু শিব হতে ধরে ক্রমে নেমে এস নিচে—
মানুষের কথা ছেড়ে দাও, যত ধ্যানী মুনি ঋষি যোগী
আত্মা তাঁদের ত্যাগী তপস্বী, দেহ তাঁহাদের ভোগী!
এ দুনিয়া পাপশালা,
ধর্ম-গাধার পৃষ্ঠে এখানে শূন্য পুণ্য-ছালা।
হেথা সবে সম পাপী
আপন পাপের বাটখারা দিয়ে অন্যের পাপ মাপি!
জবাবদিহির কেন এত ঘটা যদি দেবতাই হও,
টুপি পরে টিকি রেখে সদা বলো যেন তুমি পাপী নও!
পাপী নও যদি কেন এ ভড়ং ট্রেড্‌মার্কার ধুম্?
পুলিশি পোশাক পরিয়া হয়েছ পাপের আসামি গুম্!

বন্ধু, একটা মজার গল্প শোনো,
একদা অপাপ ফেরেশ্‌তা সব স্বর্গ-সভায় কোনো
এই আলোচনা করিতে আছিল বিধির নিয়মে দুষি—
দিন রাত নাই এত পূজা করি এত করে তাঁরে তুষি
তবু তিনি যেন খুশি নন্—তাঁর যত স্নেহ দয়া ঝরে
পাপ-আসক্ত কাদা ও মাটির মানুষ জাতিরই 'পরে!
শুনিলেন সব অন্তর্যামী, হাসিয়া সবারে কন,—
মলিন ধুলার সন্তান ওরা বড় দুর্বল মন,
ফুলে ফুলে সেথা ভুলের বেদনা—নয়নে, অধরে শাপ,
চন্দনে সেথা কামনার জ্বালা, চাঁদে চুম্বন-তাপ!
সেথা কামিনীর নয়নে কাজল, শ্রোণীতে চন্দ্রহার,
চরণে লাক্ষা, ঠোঁটে তাম্বুল, দেখে মরে আছে মার!

প্রহরী সেখানে চোখা চোখ নিয়ে সুন্দর শয়তান,
বুকে বুকে সেথা বাঁকা ফুল-ধনু, চোখে চোখে ফুল-বাণ।
দেবদূত সব বলে, 'প্রভু, মোরা দেখিব কেমন ধরা,
কেমনে সেখানে ফুল ফোটে যার শিয়রে মৃত্যু-জরা !'
কহিলেন বিভু—'তোমাদের মাঝে শ্রেষ্ঠ যে দুইজন
যাক পৃথিবীতে, দেখুক কি ঘোর ধরণীর প্রলোভন !'
'হারুত' 'মারুত' ফেরেশতাদের গৌরব রবি-শশী
ধরার ধুলার অংশী হইল মানবের গৃহে পশি।—
কায়ায় কায়ায় মায়া বুলে হেথা ছায়ায় ছায়ায় ফাঁদ,
কমল-দিঘিতে সাতশো হয়েছে এক আকাশের চাঁদ !
শব্দ গন্ধ বর্ণ হেথায় পেতেছে অরূপ-ফাঁসি,
ঘাটে ঘাটে হেথা ঘট-ভরা হাসি, মাঠে মাঠে কাঁদে বাঁশি !
দু'দিনে আতশি ফেরেশতা-প্রাণ ভিজিল মাটির রসে,
শফরি-চোখের চটুল চাতুরি বুকে দাগ কেটে বসে।
ঘাঘরি ঝলকি গাগরি ছলকি নাগরী 'জোহরা' যায়—
স্বর্গের দূত মজিল সে রূপে বিকাইল রাঙা পা'য় !
অধর-আনার-রসে ডুবে গেল দোজখের নার-ভীতি
মাটির সোরাহি মস্তানা হলো আঙুরি খুনে তিতি !
কোথা ভেসে গেল সংযম-বাঁধ, বারণের বেড়া টুটে,
প্রাণ ভরে পিয়ে মাটির মদিরা ওষ্ঠ-পুষ্প-পুটে।
বেহেশ্‌তে সব ফেরেশ্‌তাদের বিধাতা কহেন হাসি—
'হারুত মারুতে কি করেছে দেখো ধরণী সর্বনাশী !'
নয়না এখানে জাদু জানে সখা এক আঁখি-ইশারায়
লক্ষ যুগের মহা তপস্যা কোথায় উবিয়া যায়।
সুন্দর বসুমতী
চিরযৌবনা, দেবতা ইহার শিব নয়—কাম রতি !

## চোর-ডাকাত

কে তোমায় বলে ডাকাত বন্ধু, কে তোমায় চোর বলে ?
চারিদিকে বাজে ডাকাতি ডঙ্কা, চোরেরি রাজ্য চলে !

চোর-ডাকাতের করিছে বিচার কোন সে ধর্মরাজ?
জিজ্ঞাসা করো, বিশ্ব জুড়িয়া কে নহে দস্যু আজ?
বিচারক! তব ধর্মদণ্ড ধরো,
ছোটদের সব চুরি করে আজ বড়রা হয়েছে বড়!
যারা যত বড় ডাকাত-দস্যু জোচ্চোর দাগাবাজ
তারা তত বড় সম্মানী গুণী জাতি-সঙ্ঘেতে আজ।
রাজার প্রাসাদ উঠিছে প্রজার জমাট রক্ত-ইঁটে,
ডাকু ধনিকের কারখানা চলে নাশ করি কোটি ভিটে।
দিব্যি পেতেছ খল কলও'লা মানুষ-পেষানো কল,
আখ-পেষা হয়ে বাহির হতেছে ভুখারি মানব-দল!
কোটি মানুষের মনুষ্যত্ব নিঙাড়িয়া কলওয়ালা
ভরিছে তাহার মদিরা-পাত্র, পুরিছে স্বর্ণ-জালা!
বিপন্নদের অন্ন ঠাসিয়া ফোলে মহাজন-ভুঁড়ি
নিরন্নদের ভিটে নাশ করে জমিদার চড়ে জুড়ি!
পেতেছে বিশ্বে বণিক-বৈশ্য অর্থ-বেশ্যালয়,
নিচে সেথা পাপ-শয়তান-সাকি, গাহে যক্ষের জয়!
অন্ন, স্বাস্থ্য, প্রাণ, আশা, ভাষা হারায়ে সকল-কিছু,
দেউলিয়া হয়ে চলেছে মানব ধ্বংসের পিছু পিছু।
পালাবার পথ নাই,
দিকে দিকে আজ অর্থ-পিশাচ খুঁড়িয়াছে গড়খাই।
জগৎ হয়েছে জিন্দানখানা, প্রহরী যত ডাকাত—
চোরে-চোরে এরা মাসতুতো ভাই, ঠগে ও ঠগে স্যাঙাৎ।
কে বলে তোমায় ডাকাত, বন্ধু, কে বলে করিছ চুরি?
চুরি করিয়াছ টাকা ঘটি বাটি, হৃদয়ে হানোনি ছুরি!
ইহাদের মতো অমানুষ নহ, হতে পারো তস্কর,
মানুষ দেখিলে বাল্মীকি হও তোমরা রত্নাকর!

## বারাঙ্গনা

কে তোমায় বলে বারাঙ্গনা মা, কে দেয় থুতু ও-গায়ে?
হয়তো তোমায় স্তন্য দিয়াছে সীতা-সম সতী মায়ে।

নাই হলে সতী তবু তো তোমরা মাতা-ভগিনীরই জাতি ;
তোমাদের ছেলে আমাদেরই মতো, তারা আমাদের জ্ঞাতি ;
আমাদেরই মতো খ্যাতি-যশ-মান তারাও লভিতে পারে,
তাদেরও সাধনা হানা দিতে পারে সদর স্বর্গ-দ্বারে।—
স্বর্গবেশ্যা ঘৃতাচী-পুত্র হলো মহাবীর দ্রোণ
কুমারীর ছেলে বিশ্ব-পূজ্য কৃষ্ণ-দ্বৈপায়ন,
কানীন-পুত্র কর্ণ হইল দানবীর মহারথী,
স্বর্গ হইতে পতিতা গঙ্গা শিবেরে পেলেন পতি,
শান্তনু রাজা নিবেদিল প্রেম পুন সেই গঙ্গায়—
তাঁদেরি পুত্র অমর ভীষ্ম, কৃষ্ণ প্রণমে যাঁয় !
মুনি হলো শুনি সত্যকাম সে জারজ জবালা-শিশু,
বিস্ময়কর জন্ম যাঁহার—মহাপ্রেমিক সে যিশু !—
কেহ নহে হেথা পাপ-পঙ্কিল, কেহ সে ঘৃণ্য নহে,
ফুটিছে অযুত বিমল কমল কামনা-কালিয়-দহে।
শোনো মানুষের বাণী,
জনমের পর মানব জাতির থাকে নাকো কোনো গ্লানি !
পাপ করিয়াছ বলিয়া কি নাই পুণ্যেরও অধিকার ?
শত পাপ করি হয়নি ক্ষুণ্ণ দেবত্ব দেবতার।
অহল্যা যদি মুক্তি লভে মা, মেরী হতে পারে দেবী,
তোমরাও কেন হবে না পূজ্যা বিমল সত্য সেবি ?
তব সন্তানে জারজ বলিয়া কোন গোঁড়া পাড়ে গালি ?
তাহাদেরে আমি এই দুটো কথা জিজ্ঞাসা করি খালি—
দেবতা গো জিজ্ঞাসি—
দেড়শত কোটি সন্তান এই বিশ্বের অধিবাসী—
কয়জন পিতামাতা ইহাদের হয়ে নিষ্কাম ব্রতী
পুত্রকন্যা কামনা করিল ? কয়জন সৎ-সতী ?
ক'জন করিল তপস্যা ভাই সন্তান-লাভ তরে ?
কার পাপে কোটি দুধের বাচ্চা আঁতুড়ে জন্মে মরে ?
সেরেফ্ পশুর ক্ষুধা নিয়া হেথা মিলে নরনারী যত,
সেই কামনার সন্তান মোরা ! তবুও গর্ব কত !
শোনো ধর্মের চাঁই—
জারজ কামজ সন্তানে দেখি কোনো সে প্রভেদ নাই !

অসতী মাতার পুত্র সে যদি জারজ-পুত্র হয়,
অসৎ পিতার সন্তানও তবে জারজ সুনিশ্চয় !

# মিথ্যাবাদী

মিথ্যা বলেছ বলিয়া তোমায় কে দিল মনস্তাপ ?
সত্যের তরে মিথ্যা যে বলে স্পর্শে না তারে পাপ।
গোটা সত্যটা শুধু তো সত্য কথা বলাতেই নাই,
মিথ্যা কয়েও সত্যনিষ্ঠ হতে পারি আমরাই !
সত্যবাক্ সে বড় কিছু নয়, ক'জন সত্যবান্ ?
সত্যবাদীরা ক'জন দিয়াছে সত্যের তরে প্রাণ ?
অন্তরে যারা যত বেশি ভীরু যত বেশি দুর্বল,
নীতিবিদ্, তারা তত বেশি করে সত্য-কথন ছল।
সত্যকামেরও নমস্য যারা সত্যনিষ্ঠ বীর—
সত্যের তরে হাসিতে হাসিতে যারা দিল নিজ শির !
হয়তো তাহারা অনেক মিথ্যা বলেছে জীবন ভরে,
তবু তারা বীর—তারা দিল প্রাণ সত্য-রক্ষা তরে।
সত্য লইয়া করিছে ওজন কে উনি মুদির মতো ?
মনে মনে ভাবে কি কাজই করিনু আমি সে বিজ্ঞ কত !
বলি ওহে বাপু সত্য-ব্যাপারি, সত্য কি চাল ডাল ?
কোথা কয় রতি সত্য কমিল, তাই নিয়ে দেবে গাল !
সত্য মুদির তথ্য :—
অমুক বীরের জীবনে কমেছে হুঁ হুঁ এতটুকু সত্য !
ও কে আসে বাবা ? সত্যেরে তবু এরা মাপে, ও যে গণে।
দশটি কথায় বাঁধিল সত্য, হেসে মরি মনে মনে !
বাটখারা আর রশি নিয়ে এল সত্যের পিসি-মাসি,
মাপিয়া মাপিয়া ভরিল বস্তা, গুনে গুনে বাঁধে খাসি।
বন্ধু, শুনো না কূট-তর্কের যত হাতি ঘোড়া উট,
সত্যনিষ্ঠা থাকে যদি প্রাণে, বেপরোয়া বলো ঝুট !

# নারী

সাম্যের গান গাই—
আমার চক্ষে পুরুষ-রমণী কোনো ভেদাভেদ নাই।
বিশ্বে যা-কিছু মহান সৃষ্টি চির-কল্যাণকর
অর্ধেক তার করিয়াছে নারী, অর্ধেক তার নর।
বিশ্বে যা-কিছু এল পাপ-তাপ বেদনা অশ্রুবারি
অর্ধেক তার আনিয়াছে নর, অর্ধেক তার নারী।
নরককুণ্ড বলিয়া কে তোমা করে নারী হেয়-জ্ঞান?
তারে বলো, আদি-পাপ নারী নহে, সে যে নর-শয়তান।
অথবা পাপ যে—শয়তান যে—নর নহে নারী নহে,
ক্লীব সে, তাই সে নর ও নারীতে সমান মিশিয়া রহে।
এ-বিশ্বে যত ফুটিয়াছে ফুল, ফলিয়াছে যত ফল,
নারী দিল তাহে রূপ-রস-মধু-গন্ধ সুনির্মল।
তাজমহলের পাথর দেখেছ, দেখিয়াছ তার প্রাণ?
অন্তরে তার মোমতাজ নারী, বাহিরেতে শা-জাহান।
জ্ঞানের লক্ষ্মী, গানের লক্ষ্মী, শস্য-লক্ষ্মী নারী,
সুষমা-লক্ষ্মী নারীই ফিরিছে রূপে রূপে সঞ্চারি।
পুরুষ এনেছে দিবসের জ্বালা তপ্ত রৌদ্রদাহ,
কামিনী এনেছে যামিনী-শান্তি, সমীরণ, বারিবাহ।
দিবসে দিয়াছে শক্তি-সাহস, নিশীথে হয়েছে বধূ,
পুরুষ এসেছে মরুতৃষা লয়ে, নারী জোগায়েছে মধু।
শস্যক্ষেত্র উর্বর হলো, পুরুষ চালাল হল,
নারী সেই মাঠে শস্য রোপিয়া করিল সুশ্যামল।
নর বাহে হল, নারী বহে জল, সেই জল-মাটি মিশে
ফসল হইয়া ফলিয়া উঠিল সোনালি ধানের শীষে।

স্বর্ণ-রৌপ্যভার
নারীর অঙ্গ-পরশ লভিয়া হয়েছে অলঙ্কার।
নারীর বিরহে, নারীর মিলনে, নর পেল কবি-প্রাণ,
যত কথা তার হইল কবিতা, শব্দ হইল গান।

নর দিল ক্ষুধা, নারী দিল সুধা, সুধায় ক্ষুধায় মিলে
জন্ম লভিছে মহামানবের মহাশিশু তিলে তিলে।
জগতের যত বড় বড় জয় বড় বড় অভিযান
মাতা ভগ্নী ও বধূদের ত্যাগে হইয়াছে মহীয়ান।
কোন রণে কত খুন দিল নর, লেখা আছে ইতিহাসে,
কত নারী দিল সিঁথির সিঁদুর, লেখা নাই তার পাশে।
কত মাতা দিল হৃদয় উপাড়ি কত বোন দিল সেবা,
বীরের স্মৃতি-স্তম্ভের গায়ে লিখিয়া রেখেছে কেবা?
কোনো কালে একা হয়নিকো জয়ী পুরুষের তরবারি,
প্রেরণা দিয়াছে, শক্তি দিয়াছে বিজয়-লক্ষ্মী নারী।
রাজা করিতেছে রাজ্য-শাসন, রাজারে শাসিছে রানি,
রানির দরদে ধুইয়া গিয়াছে রাজ্যের যত গ্লানি।
পুরুষ হৃদয়হীন,
মানুষ করিতে নারী দিল তারে আধেক হৃদয় ঋণ।
ধরায় যাঁদের যশ ধরে নাকো অমর মহামানব,
বরষে বরষে যাঁদের স্মরণে করি মোরা উৎসব,
খেয়ালের বশে তাঁদের জন্ম দিয়াছে বিলাসী পিতা।
লব-কুশে বনে ত্যাজিয়াছে রাম, পালন করেছে সীতা!
নারী সে শিখাল শিশু-পুরুষেরে স্নেহ প্রেম দয়া মায়া,
দীপ্ত নয়নে পরাল কাজল বেদনার ঘন ছায়া।
অদ্ভুতরূপে পরুষ পুরুষ করিল সে ঋণ শোধ,
বুকে করে তারে চুমিল যে, তারে করিল সে অবরোধ!
তিনি নর-অবতার—
পিতার আদেশে জননীরে যিনি কাটেন হানি কুঠার!
পার্শ্ব ফিরিয়া শুয়েছেন আজ অর্ধনারীশ্বর—
নারী চাপা ছিল এতদিন, আজ চাপা পড়িয়াছে নর!
সে-যুগ হয়েছে বাসি,
যে যুগে পুরুষ দাস ছিল নাকো, নারীরা আছিল দাসী!
বেদনার যুগ, মানুষের যুগ, সাম্যের যুগ আজি,
কেহ রহিবে না বন্দি কাহারও, উঠিছে ডঙ্কা বাজি।
নর যদি রাখে নারীরে বন্দি, তবে এর পর যুগে
আপনারি রচা ঐ কারাগারে পুরুষ মরিবে ভুগে!
যুগের ধর্ম এই—
পীড়ন করিলে সে-পীড়ন এসে পীড়া দেবে তোমাকেই!
শোনো মর্তের জীব!
অন্যেরে যত করিবে পীড়ন, নিজে হবে তত ক্লীব!

স্বর্ণ-রৌপ্য অলঙ্কারের যক্ষপুরীতে নারী
করিল তোমায় বন্দিনী, বলো, কোন সে অত্যাচারী?
আপনারে আজ প্রকাশের তব নাই সেই ব্যাকুলতা,
আজ তুমি ভিরু আড়ালে থাকিয়া নেপথ্যে কও কথা!
চোখে চোখে আজ চাহিতে পারো না; হাতে রুলি, পায়ে মল
মাথায় ঘোমটা, ছিঁড়ে ফেলো নারী, ভেঙে ফেলো ও-শিকল!
যে-ঘোমটা তোমা করিয়াছে ভিরু ওড়াও সে আবরণ!
দূর করে দাও দাসীর চিহ্ন ঐ যত আভরণ!

ধরার দুলালি মেয়ে!
ফিরো না তো গিরি-দরী-বনে পাখী-সনে গান গেয়ে।
কখন আসিল 'প্লুটো' যমরাজা নিশীথ-পাখায় উড়ে,
ধরিয়া তোমায় পুরিল তাহার আঁধার বিবর-পুরে।
সেই সে আদিম বন্ধন তব, সেই হতে আছো মরি
মরণের পুরে; নামিল ধরায় সেই দিন বিভাবরী।
ভেঙে যমপুরী নাগিনীর মতো আয় মা পাতাল ফুঁড়ি!
আঁধারে তোমায় পথ দেখাবে মা তোমারি ভগ্ন চুড়ি!
পুরুষ যমের ক্ষুধার কুকুর মুক্ত ও পদাঘাতে
লুটায়ে পড়িবে ও চরণ-তলে দলিত যমের সাথে!
এতদিন শুধু বিলালে অমৃত, আজ প্রয়োজন যবে
যে হাতে পিয়ালে অমৃত, সে হাতে কূট বিষ দিতে হবে।
সেদিন সুদূর নয়—
যেদিন ধরণী পুরুষের সাথে গাহিবে নারীরও জয়!

## রাজা-প্রজা

সাম্যের গান গাই
যেখানে আসিয়া সম-বেদনায় সকলে হয়েছি ভাই।
এ প্রশ্ন অতি সোজা,
এক ধরণীর সন্তান, কেন কেউ রাজা, কেউ প্রজা?
অদ্ভুত দর্শন—
এই সোজা কথা বলি যদি ভাই, হবে তাহা সিডিশন।

প্রজা হয় শুধু রাজ-বিদ্রোহী, কিন্তু কাহারে কহি,
অন্যায় করে কেন হয় নাকো রাজাও প্রজাদ্রোহী!
প্রজারা সৃজন করেছে রাজায়, রাজা তো সৃজেনি প্রজা,
কৃতজ্ঞ রাজা তাই কি প্রজায় ধরে করে দিল খোজা?
বন্ধু হাসিছ চুটে,
আপনার ঘরে হয়ে আছি সব গোলাম নফর মুটে!

আপনার পুরুষত্ব অন্যে সঁপিয়া কি পেনু দাম?
আগলাতে রাজা-রাজ্য-হেরেম হয়েছি খোজা গোলাম!
এ ব্যথা কাহারে কই,
যার ঘর তার ঘর নয় আর নেপো মারে এসে দই!
যাদের লইয়া রাজ্য, রাজ্যে নাই তাহাদেরই দাবি,
রাজা-দেবতার অনন্ত ভোগ, আমরা খেতেছি খাবি!
এ নিয়ে নালিশ কার কাছে করি, জয় রাজাজি কি জয়!
আমাদের হয় সুবিচার, নাই রাজারই বিচারালয়!
গুরু গুরু বাজে যুদ্ধ-ডঙ্কা, দলে দলে ছুটে ছেলে,
হেসে বুক চিরে কল্‌সি কল্‌সি তাজা খুন দিল ঢেলে।
কলিজা-ছিদ্রে দীর্ঘশ্বাস ফুঁ দিয়া বাজায় শাঁখ,
ঘরে ঘরে ওঠে ক্রন্দন-উলু, চালে চালে ওড়ে কাক;
প্রস্তুত হলো পথ—
বাজা, শাঁখ বাজা, ওই দেখো যায় জয়-লক্ষ্মীর রথ!
মাগো কাঁদ্ তোরা, আদুরি বোনেরা ধুলায় লুটায়ে পড়,
সিঁথায় সিঁদুর নাই দিলি বধূ, চল্ থেমে গেছে ঝড়।
ফেরেনি ছেলেরা, ফেরেনি ভাইরা? ফেরেনিকো পতি? ওরে,
দুঃখ কি? ওরা স্থান পেয়েছে যে জয়-লক্ষ্মীর ক্রোড়ে!
আজিকে রাজ্যময়
শোকের তুফান ছাপাইয়া ওঠে—জয় রাজাজি কি জয়!
বাজা রে ডঙ্কা বাজা!
এতদিন পরে কেল্লা ছাড়িয়া বাহির হয়েছে রাজা!
নিহত আহত বীরেরে মাড়ায়ে ছুটেছে রাজার রথ,
যুদ্ধ-ফেরত খঞ্জ পঙ্গু পালা পালা ছাড়ো পথ!
বন্ধু, এমনি হয়—
জনগণ হলো যুদ্ধে বিজয়ী, রাজার গাহিল জয়।

প্রজারা জোগায় খোরাক-পোশাক, কি বিচার বলিহারি,
প্রজার কর্মচারী নন তাঁরা রাজার কর্মচারী !
মোদেরি বেতন-ভোগী চাকরেরে সালাম করিব মোরা,
ওরে 'পাব্‌লিক সারভেন্ট'দেরে আয় দেখে যাবি তোরা !
কালের চরকা ঘোর,
দেড়শত কোটি মানুষের ঘাড়ে—চড়ে দেড়শত চোর।
এ আশা মোদের দুরাশাও নয়, সেদিন সুদূরও নয়—
সমবেত রাজ-কণ্ঠে যেদিন শুনিব প্রজার জয় !

## সাম্য

গাহি সাম্যের গান—
বুকে বুকে হেথা তাজা সুখ ফোটে, মুখে মুখে তাজা প্রাণ !
বন্ধু, এখানে রাজা-প্রজা নাই, নাই দরিদ্র-ধনী,
হেথা পায় নাকো কেহ ক্ষুদ-ঘাঁটা, কেহ দুধ-সর-ননী।
অশ্ব-চরণে মোটর-চাকায় প্রণমে না হেথা কেহ,
ঘৃণা জাগে নাকো সাদাদের মনে দেখে হেথা কালা-দেহ।
সাম্যবাদী-স্থান—
নাইকো এখানে কালা ও ধলার আলাদা গোরস্থান।
নাইকো এখানে কালা ও ধলার আলাদা গির্জা-ঘর,
নাইকো পাইক-বরকন্দাজ নাই পুলিশের ডর।
এই সে স্বর্গ, এই সে বেহেশ্‌ত, এখানে বিভেদ নাই,
যত হাতাহাতি হাতে হাত রেখে মিলিয়াছে ভাই ভাই !
নেইকো এখানে ধর্মের ভেদ শাস্ত্রের কোলাহল,
পাদরি-পুরুত-মোল্লা-ভিক্ষু এক গ্লাসে খায় জল।
হেথা স্রষ্টার ভজনা-আলয় এই দেহ এই মন,
হেথা মানুষের বেদনায় তাঁর দুখের সিংহাসন !
সাড়া দেন তিনি এখানে তাঁহারে যে নামে যে কেহ ডাকে,
যেমন ডাকিয়া সাড়া পায় শিশু যে নামে ডাকে সে মা'কে !
পায়জামা প্যান্ট্ ধুতি নিয়া হেথা হয় নাকো ঘুষাঘুষি,
ধুলায় মলিন দুখের পোশাকে এখানে সকলে খুশি।

# কুলি-মজুর

দেখিনু সেদিন রেলে,
কুলি বলে এক বাবু সা'ব তারে ঠেলে দিল নিচে ফেলে !
চোখ ফেটে এল জল,
এমনি করে কি জগৎ জুড়িয়া মার খাবে দুর্বল ?
যে দধীচিদের হাড় দিয়ে ঐ বাষ্প-শকট চলে,
বাবু সা'ব এসে চড়িল তাহাতে, কুলিরা পড়িল তলে।
বেতন দিয়াছ ?—চুপ রও যত মিথ্যাবাদীর দল !
কত পাই দিয়ে কুলিদের তুই কত ক্রোর পেলি বল্ !
রাজপথে তব চলিছে মোটর, সাগরে জাহাজ চলে,
রেলপথে চলে বাষ্প-শকট, দেশ ছেয়ে গেল কলে,
বলো তো এ-সব কাহাদের দান ! তোমার অট্টালিকা
কার খুনে রাঙা ? —ঠুলি খুলে দেখো, প্রতি ইটে আছে লিখা।
তুমি জানো নাকো, কিন্তু পথের প্রতি ধূলিকণা জানে
ঐ পথ, ঐ জাহাজ, শকট, অট্টালিকার মানে !
আসিতেছে শুভদিন,
দিনে দিনে বহু বাড়িয়াছে দেনা, শুধিতে হইবে ঋণ !
হাতুড়ি শাবল গাঁইতি চালায়ে ভাঙিল যারা পাহাড়,
পাহাড়-কাটা সে পথের দু'পাশে পড়িয়া যাদের হাড়,
তোমারে সেবিতে হইল যাহারা মজুর, মুটে ও কুলি,
তোমারে বহিতে যারা পবিত্র অঙ্গে লাগাল ধূলি ;
তারাই মানুষ, তারাই দেবতা, গাহি তাহাদেরি গান,
তাদেরি ব্যথিত বক্ষে পা ফেলে আসে নব উত্থান !
তুমি শুয়ে রবে তেতালার 'পরে, আমরা রহিব নিচে,
অথচ তোমারে দেবতা বলিব, সে-ভরসা আজ মিছে !
সিক্ত যাদের সারা দেহ-মন মাটির মমতা-রসে
এই ধরণীর তরণীর হাল রবে তাহাদেরি বশে !
তারি পদরজ অঞ্জলি করি মাথায় লইব তুলি,
সকলের সাথে সাথে চলি যার পায়ে লাগিয়াছে ধূলি !

আজ নিখিলের বেদনা–আর্ত পীড়িতের মাখি খুন,
লালে লাল হয়ে উদিছে নবীন প্রভাতের নবারুণ !
আজ হৃদয়ের জাম–ধরা যত কবাট ভাঙিয়া দাও,
রঙ–করা ঐ চামড়ার যত আবরণ খুলে নাও !
আকাশের আজ যত বায়ু আছে হইয়া জমাট নীল,
মাতামাতি করে ঢুকুক এ বুকে, খুলে দাও যত খিল !
সকল আকাশ ভাঙিয়া পড়ুক আমাদের এই ঘরে
মোদের মাথায় চন্দ্র–সূর্য তারারা পড়ুক ঝরে !
সকল কালের সকল দেশের সকল মানুষ আসি
এক মোহানায় দাঁড়াইয়া শোনো এক মিলনের বাঁশি।
একজনে দিলে ব্যথা
সমান হইয়া বাজে সে বেদনা সকলের বুকে হেথা।
একের অসম্মান
নিখিল মানব–জাতির লজ্জা—সকলের অপমান !

মহা–মানবের মহা–বেদনার আজি মহা–উত্থান,
ঊর্ধ্বে হাসিছে ভগবান, নিচে কাঁপিতেছে শয়তান !

## স্মরণে

আজ নতুন করে পড়ল মনে মনের মতনে
এই শাঙন-সাঁঝের ভেজা হাওয়ায় বারির পতনে॥

কার কথা আজ তড়িৎ-শিখায়
জাগিয়ে গেল আগুন-লিখায়,
ভোলা যে মোর দায় হলো হায়
বুকের রতনে।
এই শাঙন-সাঁঝের ভেজা হাওয়ায় বারির পতনে॥

আজ উতল ঝড়ের কাৎরানিতে গুমরে ওঠে বুক,
নিবিড় ব্যথায় মূক হয়ে যায় মুখর আমার মুখ।
জোলো হাওয়ার ঝাপটা লেগে
অনেক কথা উঠল জেগে,
পরান আমার বেড়ায় মেগে,
একটু যতনে।
এই শাঙন-সাঁঝের ভেজা হাওয়ায় বারির পতনে॥

## বাদল-প্রাতের শরাব

বাদলা-কালো স্নিগ্ধা আমার কান্তা এল রিমঝিমিয়ে,
বৃষ্টিতে তার বাজল নূপুর পায়জোরেরই শিঞ্জিনী যে।
ফুটল উষার মুখটি অরুণ, ছাইল বাদল তাম্বু ধরায় ;
জমল আসর বর্ষা-বাসর, লাও সাকি লাও ভর-পিয়ালায়।
ভিজল কুঁড়ির বক্ষ-পরাগ হিম্-শিশিরের আমেজ পেয়ে,
হম্‌দম ! হরদম দাও মদ, মস্ত্ করো গজল গেয়ে !
ফেরদৌসের ঝরকা বেয়ে গুল-বাগিচায় চলছে হাওয়া,
এই তো রে ভাই ওক্ত খুশির, দ্রাক্ষারসে দিল্‌কে নাওয়া।
কুঞ্জে জরিন ফারসি ফরাস বিছিয়েছে আজ ফুলবালারা,
আজ চাই-ই চাই লাল্ শিরাজি স্বচ্ছ সরস খোর্মা-পারা !

মুক্তকেশী ঘোর নয়না আজ হবে গো কান্তা সাকি,
চুম্বন এবং মিষ্টি হাতের মদ পেতে তাই ভরসা রাখি।
কান্তা সাথে বাঁচতে জনম চাও যদি কওসর অমিয়,
সুর বেঁধে বীণ সারেঙ্গিতে খুব্‌সে শিরিন্‌ শরাব পিয়ো !
খুঁজবে যেদিন সিকান্দারের বাঞ্ছিত আব্‌-হায়াত-কুঁয়ায়,
সন্ধান তার মিলবে আশেক দিল্‌-পিয়ারার ওষ্ঠ-চুমায় !
খাম্‌খা তুমি মরছ কাজী শুষ্ক তোমার শাস্ত্র ঘেঁটে,
মুক্তি পাবে মদখোরের এই আল-কিমিয়ার পাত্র চেটে !

## মানিনী

মূক করে ঐ মুখর মুখে লুকিয়ে রেখো না,
ওগো কুঁড়ি, ফোটার আগেই শুকিয়ে থেকো না !
নলিন নয়ান ফুলের বয়ান মলিন এ-দিনে
রাখতে পারে কোন সে কাফের আশেক বেদীনে ?
রুচির চারু পারুল বনে কাঁদছ একা জুঁই,
বনের মনের এ-বেদনা কোথায় বলো থুই ?
হাসির-রাশির একটি ফোঁটা অশ্রু অকরুণ,
হাজার তারা মাঝে যেন একটি কেঁদে খুন !
বেহেশ্‌তে কে আনলে এমন আবছা ব্যথার রেশ,
হিমের শিশির ছুঁয়ে গেছে হুর-পরিদের দেশ !
বরষ পরের দরশনের কই সে হরষণ,
মিলবে না কি শিথিল তোমার বাহুর পরশন ?
শরম টুটে ফুটুক কলি শিশির-পরশে,
ঘোমটা ঠেলে কুণ্ঠা ফেলে সলাজ হরষে।

## আশা

মহান তুমি প্রিয়,
এই কথাটির গৌরবে মোর চিত্ত ভরে দিয়ো॥

অনেক আশায় বসে আছি যাত্রা-শেষের পর,
তোমায় নিয়েই পথের পারে বাঁধব আমার ঘর—
হে চির-সুন্দর!

পথশেষে সেই তোমায় যেন করতে পারি ক্ষমা,
হে মোর কলঙ্কিনী প্রিয়তমা!
সেদিন যেন বলতে পারি, এসো এসো প্রিয়,
বক্ষে এসো, এসো আমার পূত কমনীয়!

হায় হারানো লক্ষ্মী আমার! পথ ভুলেছ বলে
চির-সাথী যাবে তোমার মুখ ফিরিয়ে চলে?
জান্ ওঠে হায় মোচড় খেয়ে, চলতে পড়ি টলে
অনেক জ্বালায় জ্বলে প্রিয় অনেক ব্যথায় গলে!
বারেবারে নানা রূপে ছলতে আমায় শেষে,
কলঙ্কিনী! হাতছানি দাও সকল পথে এসে
কুটিল হাসি হেসে?
ব্যথায় আরো ব্যথা হানায় যে সে!

তুমি কি চাও তোমার মতোই কলঙ্কী হই আমি?
তখন তুমি সুদূর হতে আসবে ঘরে নামি—
হে মোর প্রিয়, হে মোর বিপথ-গামী!

পথের আজো অনেক বাকি,
তাই যদি হয় প্রিয়—
পথের শেষে তোমায় পাওয়ার যোগ্য করেই নিয়ো॥

## হোলি

আয় ওলো সই, খেলব খেলা
ফাগের ফাজিল পিচকিরিতে।
আজ শ্যামে জোর করব ঘায়েল
হোরির সুরের গিটকিরিতে॥

বসন-ভূষণ ফেল লো খুলে,
দে দোল দে দোল দোদুল-দুলে,
কর্ লালে-লাল কালার কালো
আবির হাসির টিটকিরিতে।।

## বে-শরম

আরে আরে সখি বারবার ছি ছি
ঠারত চঞ্চল আঁখির সাঁবলিয়া।
দুরু দুরু গুরু গুরু কাঁপত হিয়া উরু
হাথ্‌সে গির্ যায় কুঙ্কুম-থালিয়া।।

আরে না হোরি খেলব গোরি
আবির ফাগ দে পানি মে ডারি
হা প্যারী—
শ্যাম কি ফাগুয়া
লাল কি লুগুয়া
ছি ছি মোরি শরম ধরম সব হারি
মারে ছাতিয়া মে কুঙ্কুম বে-শরম বানিয়া।।

## সোহাগ

গুলশন কো চুম চুম কহতে বুলবুল,
রুখ্‌সারা সে বে-দর্‌দি বোরকা খুল্!
হাঁস্তি হেয় বোস্তাঁ,
মস্ত হো যা দোস্তাঁ,
শিরী শিরাজি সে যা বেহোশ জাঁ।
সব্ কুছ্ আজ রঙ্গিন হেয়্ সব কুছ্ মশগুল,
হাঁস্তি হেয় গুল্ হো কর্ দোজখ্ বিল্‌কুল্।
হারে আশেক
মাশুক কি চম্‌নোঁও মে ফুল্‌তা নেই দোবারা ফুল
ফুল ফুল ফুল।।

## শরাবন্ তহুরা

নার্গিস্‌–বাগ্ মে বাহার কি আগ্ মে ভরা দিল্ দাগ্ মে—
কাহাঁ মেরি পিয়ারা, আও আও পিয়ারা।
দুরু দুরু ছাতিয়া ক্যায়সে এ রাতিয়া কাটু বিনু সাথিয়া
ঘাবরায়ে জিয়ারা, তড়পত জিয়ারা॥

দরদে দিল্ জোর, রঙ্গিলা কওসর
শরাবন্ তহুরা লাও সাকি লাও ভর,
পিয়ালা তু ধর্ দে মস্তানা কর্ দে সব্ দিল্ ভর্ দে
দরদ্ মে ইয়ারা—সঙ্গ্–দিল্ ইয়ারা॥

জিগর কা খুন নেহি, ভরো মত্ সাকিয়া,
আঙ্গুরি লোহুয়ো, —ক্যাঁও ভিগা আঁখিয়া?
গিয়া পিয়া আতা নেহি মত্ কহো সহেলি,
ছোড়ো হাত্—পিয়ালা য়ো ভর্ দে তু পহেলি!
মত্ মাচা গওগা, বসন্ত মে বাহ্‌বা ম্যায় সে ক্যা তৌবা?
আহা গোলনিয়ারা সখি গোলনিয়ারা—
শরাব কা নূর সে রৌশন কর্ দে দুনিয়া আঁধিয়ারা
দুনিয়া রা দুনিয়া রা॥

## বিরহ–বিধুরা

কার তরে? ছাই এ–পোড়ামুখ আয়নাতে আর দেখব না;
সুর্মা–রেখার কাজল–হরফ নয়নাতে আর লেখব না।
লাল–রঙিলা করব না কর মেহ্‌দি–হেনার ছাপ্ ঘষে,
গুল্‌ফ চুমি কাঁদবে গো কেশ চিরুণ–চুমার আফ্‌সোসে!

কপোল-শয়ান অলক-শিশুর উদাস ঘুম আর ভাঙবে না ;
চুম-হারা ঠোঁট পানের পিকের হিঙুল রঙে রাঙবে না !
কার তরে ফুল-শয্যা বাসর, সজ্জা নিজেই লজ্জা পায় ;
পিতম্ আমার দূর প্রবাসে, দেখবে কে সাজ-সজ্জা, হায় !

চাঁচর চুলে ধূম্র ওড়ে, অঙ্গ রাঙায় আগুন-রাগ,
যেম্‌নি ফোটে মন-নিকষে পিয়ার ফাগুন্-স্মৃতির দাগ।
সবাই বলে, চিনির চেয়েও শিরিন জীবন, —হায় কপাল !
পিতম্-হারা নিম-তেতো প্রাণ কেঁদেই কাটায় সাঁঝ-সকাল।

যেথায় থাকো খোশ্‌হালে রও, বন্ধু আমার—শোকের বল !
তুমি তোমার সুখ নিয়ে রও, —থাকুক আমার চোখের জল !

## প্রণয়-নিবেদন

লো কিশোরী কুমারী !
পিয়াসি মন তোমার ঠোঁটের একটি গোপন চুমারি।।

অফুট তোমার অধর-ফুলে
কাঁপন যখন নাচন তুলে
একটু চাওয়ায় একটু ছুঁলে গো !
তখন এ-মন যেমন কেমন-কেমন কোন তিয়াসে কোঙারি ?—
ঐ শরম-নরম গরম ঠোঁটের অধীর মদির ছোঁয়ারি।।

বুকের কাঁচল মুখের আঁচল বসন-শাসন টুটে ঐ
শঙ্কা-আকুল কি কি আশা ভালোবাসা ফুটে সই ?

নয়ন-পাতার শয়ন-ঘেঁষা
ফুটছে যে ঐ রঙিন নেশা
ভাসা-ভাসা বেদন-মেশা গো !
ঐ বেদন-বুকে যে সুখ চোঁয়ায়, ভাগ দিয়ো তার কোঙারি !
আমার কুমার হিয়া মুক্তি মাগে অধর-ছোঁয়ায় তোমারি।।

# ফুল-কুঁড়ি

আর পারিনে সাধতে লো সই এক-ফোঁটা এই ছুঁড়িকে।
ফুটবে না যে ফোটাবে কে বল্ লো সে ফুল-কুঁড়িকে॥

ঘোমটা-চাপা পারুল-কলি
বৃথাই তারে সাধল অলি,
পাশ দিয়ে হায় শ্বাস ফেলে যায় হুতাশ বাতাস চলি।
আ মলো ছিঃ! ওর হলো কি?
সুতোর গুঁতো শ্রান্ত-শিথিল টানতে ও মন-ঘুড়িকে।
আর শুনেছিস সই?
ওলো হিমেল চুমু হার মেনেছে এইটুকু আইবুড়িকে!!

সন্ধে-সকাল ছুঁয়ে কপাল রবির যাওয়া-আসাই সার,
ব্যর্থ হলো পথিক-কবির গভীর ভালবাসার হার।
জল ঢেলে যায় জংলা বধূ,
মৌমাছি দেয় কম্‌লা মধু,
শরম-চাদর খুলবে না সে আদর শুধু শুধু।
কে জানে বোন পথ-ভোলা কোন
তরুণ চোখের করুণ চাওয়ায় চোখ ঠেরেছে ছুঁড়িকে—
বসে আছে লো,
এই লজ্জাবতীর বধির বুকের সিংহ-আসন জুড়ি কে?

## মা (বিরজাসুন্দরী দেবী)র
## শ্রীচরণারবিন্দে

সর্বসহা সর্বহারা জননী আমার !
তুমি কোনোদিন কারো করোনি বিচার,
কারেও দাওনি দোষ। ব্যথা–বারিধির
কূলে বসে কাঁদো মৌনা কন্যা ধরণীর
একাকিনী ! যেন কোন পথ–ভুলে আসা
ভিন্–গাঁর ভীরু মেয়ে ! কেবলি জিজ্ঞাসা
করিতেছ আপনারে, 'এ আমি কোথায় ?'—
দূর হতে তারকারা ডাকে, আয় আয় !
তুমি যেন তাহাদের পলাতকা মেয়ে
ভুলিয়া এসেছ হেথা ছায়া–পথ বেয়ে !
বিধি ও অবিধি মিলে মেরেছে তোমায়
—মা আমার—কত যেন ! চোখে–মুখে, হায়
তবু যেন শুধু এক ব্যথিত জিজ্ঞাসা,—
'কেন মারে ? এরা কারা ! কোথা হতে আসা
এই দুঃখ ব্যথা শোক ?'—এরা তো তোমার
নহে পরিচিত মাগো, কন্যা অলকার !
তাই সব সয়ে যাও নির্বাক নিশ্চুপ,
ধূপেরে পুড়ায় অগ্নি—জানে না তা ধূপ !...

দূর–দূরান্তর হতে আসে ছেলে–মেয়ে,
ভুলে যায় খেলা তারা তব মুখে চেয়ে !
বলে, 'তুমি মা হবে আমার ?' ভেবে কী যে !
তুমি বুকে চেপে ধরো, চক্ষু ওঠে ভিজে
জননীর করুণায় ! মনে হয় যেন
সকলের চেনা তুমি সকলেরে চেনো !
তোমারি দেশের যেন ওরা ঘর–ছাড়া,
বেড়াতে এসেছে এই ধরণীর পাড়া
প্রবাসী শিশুর দল ! যাবে ওরা চলে,

গলা ধরে দুটি কথা 'মা আমার' বলে !—
হয়তো ভুলেছ মাগো, কোনো একদিন,
এমনি চলিতে পথে মরু-বেদুঈন—
শিশু এক এসেছিল। শ্রান্ত কণ্ঠে তার
বলেছিল গলা ধরে—'মা হবে আমার ?'...
হয়তো আসিয়াছিল, যদি পড়ে মনে,
অথবা সে আসে নাই—না এলে স্মরণে
যে দুরন্ত গেছে চলে আসিবে না আর,
হয়তো তোমার বুকে গোরস্থান তার
জাগিতেছে আজো মৌন, অথবা সে নাই !
এমন তো কত পাই—কত সে হারাই !...

সর্বসহা কন্যা মোর ! সর্বহারা মাতা !
শূন্য নাহি রহে কভু মাতা ও বিধাতা।
হারা-বুকে আজ তব ফিরিয়াছে যারা—
হয়তো তাদেরি স্মৃতি এই 'সর্বহারা' !

৩৭ হ্যারিসন রোড,
কলিকাতা,
১৬ই ভাদ্র ১৩৩৩

# সর্বহারা

১

ব্যথার সাঁতার-পানি-ঘেরা
চোরাবালির চর,
ওরে পাগল! কে বেঁধেছিস
সেই চরে তোর ঘর?
শূন্যে তড়িৎ দেয় ইশারা,
হাট তুলে দে সর্বহারা,
মেঘ-জননীর অশ্রুধারা
ঝরছে মাথার 'পর,
দাঁড়িয়ে দূরে ডাকছে মাটি
দুলিয়ে তরু-কর।

২

কন্যারা তোর বন্যাধারায়
কাঁদছে উতরোল,
ডাক দিয়েছে তাদের আজি
সাগর-মায়ের কোল।
নায়ের মাঝি! নায়ের মাঝি!
পাল তুলে তুই দে রে আজি,
তুরঙ্গ ঐ তুফান-তাজী
তরঙ্গে খায় দোল।
নায়ের মাঝি! আর কেন ভাই?
মায়ার নোঙর তোল্!

৩

ভাঙন-ভরা অঙনে তোর
যায় রে বেলা যায়।

মাঝি রে ! দেখ কুরঙ্গী তোর
কূলের পানে চায়।
যায় চলে ঐ সাথের সাথী
ঘনায় গহন শাঙন-রাতি,
মাদুর-ভরা কাঁদন পাতি
ঘুমুস্ নে আর, হায় !
ঐ কাঁদনের বাঁধন ছেঁড়া
এতই কি রে দায় ?

৪

হীরা-মানিক চাসনিকো তুই
চাস্‌নি তো সাত ক্রোড়,
একটি ক্ষুদ্র মৃৎপাত্র-
ভরা অভাব তোর,
চাইলি রে ঘুম শ্রান্তি-হরা
একটি ছিন্ন মাদুর-ভরা,
একটি প্রদীপ-আলো-করা
একটু কুটির-দোর।
আস্‌ল মৃত্যু, আস্‌ল জরা,
আস্‌ল সিঁদেল-চোর।

৫

মাঝি রে তোর নাও ভাসিয়ে
মাটির বুকে চল !
শক্ত মাটির ঘায়ে হউক
রক্ত পদতল।
প্রলয়-পথিক চলবি ফিরি
দলবি পাহাড়-কানন-গিরি ;
হাঁকছে বাদল ঘিরি ঘিরি,
নাচছে সিন্ধুজল।
চল্ রে জলের যাত্রী এবার
মাটির বুকে চল॥

লাঙল অফিস, কলিকাতা
২৪শে চৈত্র, ১৩৩২

# কৃষাণের গান

ওঠ রে চাষী জগদ্বাসী ধর কষে লাঙল।
আমরা মরতে আছি—ভাল করেই মরব এবার চল॥

মোদের উঠান-ভরা শস্য ছিল হাস্য-ভরা দেশ
ঐ বৈশ্য দেশের দস্যু এসে লাঞ্ছনার নাই শেষ,
ও ভাই লক্ষ হাতে টানছে ওরা লক্ষ্মী মায়ের কেশ,
আজ মা'র কাঁদনে লোনা হলো সাত সাগরের জল॥

ও ভাই আমরা ছিলাম পরম সুখী, ছিলাম দেশের প্রাণ
তখন গলায় গলায় গান ছিল ভাই, গোলায় গোলায় ধান,
আজ কোথায় বা সে গান গেল ভাই কোথায় সে কৃষাণ?
ও ভাই মোদের রক্ত জল হয়ে আজ ভরতেছে বোতল।

আজ চারদিক হতে ধনিক বণিক শোষণকারীর জাত
ও ভাই জোঁকের মতন শুষছে রক্ত, কাড়ছে থালার ভাত,
মোর বুকের কাছে মরছে খোকা, নাইকো আমার হাত্।
আজ সতী মেয়ের বসন কেড়ে খেলছে খেলা খল॥

ও ভাই আমরা মাটির খাঁটি ছেলে দুর্বাদল-শ্যাম,
আর মোদের রূপেই ছড়িয়ে আছেন রাবণ-অরি রাম,
ঐ হালের ফলার শস্য ওঠে, সীতা তাঁরি নাম,
আজ হরছে রাবণ সেই সীতারে—সেই মাঠের ফসল॥

ও ভাই আমরা শহীদ, মাঠের মক্কায় কোরবানি দিই জান্।
আর সেই খুনে যে ফলছে ফসল, হরছে তা শয়তান।
আমরা যাই কোথা ভাই, ঘরে আগুন বাইরে যে তুফান!
আজ চারদিক হতে ঘিরে মারে এজিদ রাজার দল॥

আজ জাগ রে কৃষাণ, সব তো গেছে, কিসের বা আর ভয়,
এই ক্ষুধার জোরেই করব এবার সুধার জগৎ জয়।
ঐ বিশ্বজয়ী দস্যুরাজার হয়-কে করব নয়,
ওরে দেখবে এবার সভ্যজগৎ চাষার কত বল॥

হুগলি,
অগ্রহায়ণ, ১৩৩২

## শ্রমিকের গান

ওরে ধ্বংস-পথের যাত্রীদল!
ধর হাতুড়ি, তোল কাঁধে শাবল॥

আমরা হাতের সুখে গড়েছি ভাই,
পায়ের সুখে ভাঙব চল।
ধর হাতুড়ি, তোল কাঁধে শাবল॥

ও ভাই আমাদেরি শক্তি-বলে
পাহাড় টলে তুষার গলে
মরুভূমে সোনার ফসল ফলে রে!
মোরা সিন্ধু মথে এনে সুধা
পাই না ক্ষুধায় বিন্দু জল।
ধর হাতুড়ি, তোল কাঁধে শাবল॥

ও ভাই আমরা কলির কলের কুলি,
কলুর বলদ চক্ষে-ঠুলি
হীরা পেয়ে রাজ-শিরে দিই তুলি রে!

আজ মানব-কুলের কালি মেখে
আমরা কালো কুলির দল।
ধর হাতুড়ি, তোল কাঁধে শাবল॥

আমরা পাতাল ফেড়ে খুঁড়ে খনি
আনি ফণীর মাথার মণি,
তাই পেয়ে সব শনি হলো ধনী রে!

এবার ফণি-মন্‌সার নাগ-নাগিনী
আয় রে গর্জ্জে মার ছোবল!
ধর হাতুড়ি, তোল কাঁধে শাবল॥

যত শ্রমিক শুষে নিঙড়ে প্রজা
রাজা-উজির মারছে মজা,
আমরা মরি বয়ে তাদের বোঝা রে।
এবার জুজুর দল ঐ হুজুর দলে
দলবি রে আয় মজুর দল!
ধর হাতুড়ি, তোল কাঁধে শাবল॥

ও ভাই মোদের বলে হতেছে পার,
হপ্তা রোজে সপ্ত পাথার,
সাঁতার কেটে জাহাজ কাতার কাতার রে!
তবু মোরাই জনম চলছি ঠেলে
ক্লেশ-পাথারের সাঁতার-জল!
ধর হাতুড়ি, তোল কাঁধে শাবল॥

আজ ছ'মাসের পথ ছ'দিনে যায়
কামান-গোলা, রাজার সিপাই
মোদের শ্রমে মোদেরি সে কৃপায় রে।
ও ভাই মোদের পুণ্যে শূন্যে ওড়ে
ঐ ভুঁড়োদের উড়োকল!
ধর হাতুড়ি, তোল কাঁধে শাবল॥

ও ভাই দালান-বাড়ি আমরা গড়ে
রইনু জনম ধুলায় পড়ে,
বেড়ায় ধনী মোদের ঘাড়ে চড়ে রে!
আমরা চিনির বলদ চিনি নে স্বাদ
চিনি বওয়াই সার কেবল।
ধর হাতুড়ি, তোল কাঁধে শাবল॥

ও ভাই আমরা মায়ের ময়লা ছেলে
কয়লা-খনির বয়লা ঠেলে
যে অগ্নি দিই দিগ্বিদিকে জ্বেলে রে!
এবার জ্বালবে জগৎ কয়লা-কাঁটা
ময়লা কুলির সেই অনল।
ধর হাতুড়ি, তোল কাঁধে শাবল॥

ও ভাই আমাদের কাজ হলে বাসি
আমরা মুটে কল্-খালাসি!
ডুবলে তরী মোরাই তুলতে আসি রে!
আমরা বলির মতন দান করে সব
পেলাম শেষে পাতাল-তল!
ধর হাতুড়ি, তোল কাঁধে শাবল॥

মোদের যা ছিল সব দিইছি ফুঁকে,
এইবারে শেষ কপাল ঠুকে
পড়ব রুখে অত্যাচারীর বুকে রে!
আবার নূতন করে মল্লভূমে
গর্জাবে ভাই দল-মাদল!
ধর হাতুড়ি, তোল কাঁধে শাবল॥

ঐ শয়তানি চোখ কলের বাতি
নিবিয়ে আয় রে ধ্বংস-সাথী!
ধর হাতিয়ার, সামনে প্রলয়-রাতি রে!
আয় আলোক-স্নানের যাত্রীরা আয়
আঁধার-নায়ে চড়বি চল!
ধর হাতুড়ি, তোল কাঁধে শাবল॥

কৃষ্ণনগর
২০শে মাঘ, ১৩৩২

# ধীবরদের গান

আমরা নিচে পড়ে রইব না আর
শোন রে ও ভাই জেলে,
এবার উঠব রে সব ঠেলে!
ঐ বিশ্ব-সভায় উঠলো সবাই রে,
ঐ মুটে-মজুর হেলে।
এবার উঠব রে সব ঠেলে॥

আজ সবার গায়ে লাগছে ব্যথা
সবাই আজি কইছে কথা রে,
আমরা এম্‌নি মরা, কইনে কিছু
মড়ার লাথি খেলে।
এবার উঠব রে সব ঠেলে॥

আমরা মেঘের ডাকে জেগে উঠে
পানসিতে পাল তুলি।
আমরা ঝড়-তুফানে সাগর-দোলার
নাগরদোলায় দুলি।
ও ভাই আকাশ মোদের ছত্র ধরে
বাতাস মোদের বাতাস-করে রে।
আমরা সলিল অনিল নীল গগনে
বেড়াই পরান মেলে।
এবার উঠব রে সব ঠেলে॥

হায় ভাই রে, মোদের ঠাঁই দিল না
আপন মাটির মায়ে,
তাই জীবন মোদের ভেসে বেড়ায়
ঝড়ের মুখে নায়ে।
ও ভাই নিত্য-নূতন হুকুম জারি
করছে তাই সব অত্যাচারী রে,

তারা বাজের মতন ছোঁ মেরে খায়
আমরা মৎস্য পেলে।
এবার উঠব রে সব ঠেলে॥

আমরা তল করেছি কতই সে ভাই
অথই নদীর জল,
ও ভাই হাজার করেও ঐ হুজুরদের
পাইনে মনের তল।

আমরা অতল জলের তলা থেকে
রোহিত-মৃগেল আনি ছেঁকে রে,
এবার দৈত্য-দানব ধরব রে ভাই
ডাঙাতে জাল ফেলে।
এবার উঠব রে সব ঠেলে॥

আমরা পাথার-জলে ডুব-সাঁতার দিই
মরেও নাহি মরি,
আমরা হাঙর-কুমির-তিমির সাথে
নিত্য বসত করি।

ও ভাই জলের কুমির জয় করে কি
কুমির হলো ঘরের ঢেঁকি রে,
ও ভাই মানুষ হতে কুমির ভালো
খায় না কাছে পেলে।
এবার উঠব রে সব ঠেলে॥

ও ভাই আমরা জলে জাল ফেলে রই,
হোথা ডাঙার 'পরে
আজ জাল ফেলেছে জালিম যত
জমাদারের চরে।
ও ভাই ডাঙার বাঘ ঐ মানুষ-দেশে
ছেলে-মেয়ে ফেলে এসে রে,
আমরা বুকের আগুন নিবাই রে ভাই,
নয়ন-সলিল ঢেলে।
এবার উঠব রে সব ঠেলে॥

ওরে সপ্ত লক্ষ শির মোদের ভাই
চৌদ্দ লক্ষ বাহু,
ওরে গ্রাস করেছে তাদের ভাই আজ
চৌদ্দজনা রাহু।
যে চৌদ্দ লক্ষ হাত দিয়ে ভাই
সাগর ম'থে দাঁড় টেনে যাই রে,
সেই দাঁড় নিয়ে আজ দাঁড়া দেখি
মায়ের সাত লাখ ছেলে।
এবার উঠব রে সব ঠেলে॥

ও ভাই আমরা জলের জল-দেবতা,
বরুণ মোদের মিতা,
মোদের মৎস্যগন্ধার ছেলে ব্যাসদেব
গাইল ভারত-গীতা।
আমরা দাঁড়ের ঘায়ে পায়ের তলে
জল-তরঙ্গ বাজাই জলে রে,
আমরা জলের মতন জল কেটে যাই,
কাটব দানব পেলে।
এবার উঠব রে সব ঠেলে॥

আমরা খেপলা জাল আর ফেলব না ভাই,
একলা নদীর তীরে,
আয় এক সাথে ভাই সাত লাখ জেলে
ধর বেড়াজাল ঘিরে।
ঐ চৌদ্দ লক্ষ দাঁড়-কাঁধে ভাই,
মল্লভূমির মল্ল-বীর আয় রে,
ঐ আঁশ-বঁটিতে মাছ কাটি ভাই,
কাটব অসুর এলে!
এবার উঠব রে সব ঠেলে॥

কৃষ্ণনগর
২৪শে ফাল্গুন, ১৩২৩

## ছাত্রদলের গান

আমরা শক্তি আমরা বল
আমরা ছাত্রদল।
মোদের পায়ের তলায় মূর্ছে তুফান
ঊর্ধ্বে বিমান ঝড়-বাদল।
আমরা ছাত্রদল॥

মোদের আঁধার রাতে বাধার পথে
যাত্রা নাঙ্গা পায়,
আমরা শক্ত মাটি রক্তে রাঙাই
বিষম চলার ঘায়!
যুগে-যুগে রক্তে মোদের
সিক্ত হলো পৃথ্বীতল॥
আমরা ছাত্রদল॥

মোদের কক্ষচ্যুত ধূমকেতু-প্রায়
লক্ষ্যহারা প্রাণ,
আমরা ভাগ্যদেবীর যজ্ঞবেদীর
নিত্য বলিদান।
যখন লক্ষ্মীদেবী স্বর্গে ওঠেন
আমরা পশি নীল অতল।
আমরা ছাত্রদল॥

আমরা ধরি মৃত্যুরাজার
যজ্ঞঘোড়ার রাশ।
মোদের মৃত্যু লেখে মোদের
জীবন ইতিহাস।
হাসির দেশে আমরা আনি
সর্বনাশী চোখের জল।
আমরা ছাত্রদল॥

সবাই যখন বুদ্ধি জোগায়
আমরা করি ভুল!
সাবধানীরা বাঁধ বাঁধে সব
আমরা ভাঙি কূল।
দারুণ রাতে আমরা তরুণ
রক্তে করি পথ পিছল!
আমরা ছাত্রদল॥

মোদের চক্ষে জ্বলে জ্ঞানের মশাল
বক্ষে ভরা বাক,
কণ্ঠে মোদের কুণ্ঠাবিহীন
নিত্যকালের ডাক।
আমরা তাজা খুনে লাল করেছি
সরস্বতীর শ্বেত কমল।
আমরা ছাত্রদল॥

ঐ দারুণ উপপ্লবের দিনে
আমরা দানি শির,
মোদের মাঝে মুক্তি কাঁদে
বিংশ শতাব্দীর!
মোরা গৌরবেরি কান্না দিয়ে
ভরেছি মা'র শ্যাম আঁচল।
আমরা ছাত্রদল॥

আমরা রচি ভালবাসার
আশার ভবিষ্যৎ,
মোদের স্বর্গ-পথের আভাস দেখায়
আকাশ-ছায়াপথ!
মোদের চোখে বিশ্ববাসীর
স্বপ্ন দেখা হোক সফল।
আমরা ছাত্রদল॥

কৃষ্ণনগর
৫ই জ্যৈষ্ঠ, ১৩৩৩

# কাণ্ডারী হুঁশিয়ার!

১

কোরাস:

দুর্গম গিরি, কান্তার-মরু, দুস্তর পারাবার
লঙ্ঘিতে হবে রাত্রি নিশীথে, যাত্রীরা হুঁশিয়ার!

দুলিতেছে তরী, ফুলিতেছে জল, ভুলিতেছে মাঝি পথ,
ছিঁড়িয়াছে পাল, কে ধরিবে হাল, আছে কার হিম্মৎ?
কে আছ জোয়ান হও আগুয়ান হাঁকিছে ভবিষ্যৎ।
এ তুফান ভারি, দিতে হবে পাড়ি, নিতে হবে তরী পার॥

২

তিমির রাত্রি, মাতৃমন্ত্রী সান্ত্রীরা সাবধান!
যুগ-যুগান্ত সঞ্চিত ব্যথা ঘোষিয়াছে অভিযান।
ফেনাইয়া ওঠে বঞ্চিত বুকে পুঞ্জিত অভিমান,
ইহাদের পথে নিতে হবে সাথে, দিতে হবে অধিকার॥

৩

অসহায় জাতি মরিছে ডুবিয়া, জানে না সন্তরণ,
কাণ্ডারী! আজ দেখিব তোমার মাতৃমুক্তিপণ।
'হিন্দু না ওরা মুসলিম?' ওই জিজ্ঞাসে কোন জন?
কাণ্ডারী! বলো ডুবিছে মানুষ, সন্তান মোর মা'র!

৪

গিরি-সঙ্কট, ভীরু যাত্রীরা, গুরু গরজায় বাজ,
পশ্চাৎ-পথ-যাত্রীর মনে সন্দেহ জাগে আজ!
কাণ্ডারী! তুমি ভুলিবে কি পথ? ত্যজিবে কি পথ-মাঝ?
করে হানাহানি, তবু চলো টানি, নিয়াছ যে মহাভার!

৫

কাণ্ডারী ! তব সম্মুখে ঐ পলাশির প্রান্তর,
বাঙালির খুনে লাল হলো যেথা ক্লাইভের খঞ্জর !
ঐ গঙ্গায় ডুবিয়াছে হায়, ভারতের দিবাকর।
উদিবে সে রবি আমাদেরি খুনে রাঙিয়া পুনর্বার।

৬

ফাঁসির মঞ্চে গেয়ে গেল যারা জীবনের জয়গান,
আসি অলক্ষ্যে দাঁড়ায়েছে তারা, দিবে কোন বলিদান?
আজি পরীক্ষা জাতির অথবা জাতের করিবে ত্রাণ?
দুলিতেছে তরী, ফুলিতেছে জল, কাণ্ডারী হুঁশিয়ার !

কৃষ্ণনগর
৬ই জ্যৈষ্ঠ, ১৩৩৩

## ফরিয়াদ

১

এই ধরণীর ধূলি-মাখা তব অসহায় সন্তান
মাগে প্রতিকার, উত্তর দাও আদি-পিতা ভগবান !—
আমার আঁখির দুখ-দীপ নিয়া
বেড়াই তোমার সৃষ্টি ব্যাপিয়া,
যতটুকু হেরি বিস্ময়ে মরি ভরে ওঠে সারা প্রাণ !
এত ভালো তুমি? এত ভালোবাসো? এত তুমি মহীয়ান?
ভগবান ! ভগবান !

২

তোমার সৃষ্টি কত সুন্দর কত সে মহৎ, পিতা!
সৃষ্টি-শিয়রে বসে কাঁদো তবু জননীর মতো ভীতা।
নাহি সোয়াস্তি নাহি যেন সুখ,
ভেঙে গড়ো, গড়ে ভাঙো, উৎসুক!
আকাশ মুড়েছ মরকতে—পাছে আঁখি হয় রোদে ম্লান।
তোমার পবন করিছে বীজন জুড়াতে দগ্ধ প্রাণ!
ভগবান! ভগবান!

৩

রবি-শশী-তারা প্রভাত-সন্ধ্যা তোমার আদেশ কহে—
'এই দিবারাতি আকাশ-বাতাস নহে একা কারো নহে।'
এই ধরণীর যাহা সম্বল,—
বাসে-ভরা ফুল, রসে-ভরা ফল,
সুস্নিগ্ধ মাটি, সুধাসম জল, পাখির কণ্ঠে গান,—
সকলের এতে সম অধিকার, এই তাঁর 'ফরমান'!
ভগবান! ভগবান!

৪

শ্বেত, পীত, কালো করিয়া সৃজিলে মানবে, সে তব সাধ।
আমরা যে কালো তুমি ভালো জান, নহে তাহা অপরাধ!
তুমি বলো নাই, শুধু শ্বেতদ্বীপে
জোগাইবে আলো রবি-শশী-দীপে,
সাদা র'বে সবাকার টুটি টিপে, এ নহে তব বিধান।
সন্তান তব করিতেছে আজ তোমার অসম্মান!
ভগবান! ভগবান!

৫

তব কনিষ্ঠা মেয়ে ধরণীরে দিলে দান ধুলা-মাটি,
তাই দিয়ে তার ছেলেদের মুখে ধরে সে দুধের বাটি!
ময়ূরের মতো কলাপ মেলিয়া

তার আনন্দ বেড়ায় খেলিয়া !
সন্তান তার সুখী নয়, তারা লোভী, তারা শয়তান !
ঈর্ষায় মাতি করে কাটাকাটি, রচে নিতি ব্যবধান !
ভগবান ! ভগবান !

৬

তোমারে ঠেলিয়া তোমার আসনে বসিয়াছে আজ লোভী,
রসনা তাহার শ্যামল ধরায় করিছে সাহারা গোবি !
মাটির ঢিবিতে দু'দিন বসিয়া
রাজা সেজে করে পেষণ কষিয়া !
সে পেষণে তারি আসন ধসিয়া রচিছে গোরস্থান !
ভাইয়ের মুখের গ্রাস কেড়ে খেয়ে বীরের আখ্যা পান !
ভগবান ! ভগবান !

৭

জনগণে যারা জোঁক সম শোষে তারে মহাজন কয়,
সন্তান সম পালে যারা জমি তারা জমি-দার নয়।
মাটিতে যাদের ঠেকে না চরণ,
মাটির মালিক তাঁহারাই হন !
যে যত ভণ্ড ধড়িবাজ আজ সেই তত বলবান।
নিতি নব ছোরা গড়িয়া কশাই বলে জ্ঞান-বিজ্ঞান।
ভগবান ! ভগবান !

৮

অন্যায় রণে যারা যত দড় তারা তত বড় জাতি,
সাত মহারথী শিশুরে বধিয়া ফুলায় বেহায়া ছাতি !
তোমার চক্র রুধিয়াছে আজ
বেনের রৌপ্য-চাকায়, কি লাজ !
এত অনাচার সয়ে যাও তুমি, তুমি মহা মহীয়ান !
পীড়িত মানব পারে নাকো আর, স'বে না এ অপমান !
ভগবান ! ভগবান !

৯

ঐ দিকে দিকে বেজেছে ডঙ্কা, শঙ্কা নাহিকো আর !
'মরিয়া'র মুখে মারণের বাণী উঠিতেছে 'মার মার !'
রক্ত যা ছিল করেছে শোষণ,
নীরক্ত দেহে হাড় দিয়ে রণ !
শত শতাব্দী ভাঙেনি যে হাড়, সেই হাড়ে ওঠে গান,—
'জয় নিপীড়িত জনগণ জয় ! জয় নব উত্থান !
জয় জয় ভগবান !'

১০

তোমার দেওয়া এ বিপুল পৃথ্বী সকলে করিব ভোগ,
এই পৃথিবীর নাড়ি সাথে আছে সৃজন-দিনের যোগ।
তাজা ফুল-ফলে অঞ্জলি পুরে
বেড়ায় ধরণী প্রতি ঘরে ঘুরে,
কে আছে এমন ডাকু যে হরিবে আমার গোলার ধান ?
আমার ক্ষুধার অন্নে পেয়েছি আমার প্রাণের ঘ্রাণ—
এতদিনে ভগবান !

১১

যে আকাশ হতে ঝরে তব দান আলো ও বৃষ্টি-ধারা
সে আকাশ হতে বেলুন উড়ায়ে গোলাগুলি হানে কারা ?
উদার আকাশ বাতাসে কাহারা
করিয়া তুলিছে ভীতির সাহারা ?
তোমার অসীম ঘিরিয়া পাহারা দিতেছে কার কামান ?
হবে না সত্য দৈত্য-মুক্ত ? হবে না প্রতিবিধান ?
ভগবান ! ভগবান !

১২

তোমার দত্ত হস্তরে বাঁধে কার নিপীড়ন-চেড়ী ?
আমার স্বাধীন বিচরণ রোধে কার আইনের বেড়ি ?

ক্ষুধা তৃষা আছে, আছে মোর প্রাণ,
আমিও মানুষ, আমিও মহান!
আমার অধীন এ মোর রসনা, এই খাড়া গর্দান!
মনের শিকল ছিঁড়েছি, পড়েছে হাতের শিকলে টান—
এতদিনে ভগবান!

১৩

চির অবনত তুলিয়াছে আজ গগনে উচ্চ শির।
বান্দা আজিকে বন্ধন ছেদি ভেঙেছে কারা-প্রাচীর।
এতদিনে তার লাগিয়াছে ভালো—
আকাশ বাতাস বাহিরেতে আলো,
এবার বন্দী বুঝেছে, মধুর প্রাণের চাইতে ত্রাণ।
মুক্ত-কণ্ঠে স্বাধীন বিশ্বে উঠিতেছে একতান—
জয় নিপীড়িত প্রাণ!
জয় নব অভিযান!
জয় নব উত্থান!

হুগলি
৭ আশ্বিন, ১৩৩২

## আমার কৈফিয়ৎ

১

বর্তমানের কবি আমি ভাই, ভবিষ্যতের নই 'নবি'।
কবি ও অকবি যাহা বলো মোরে মুখ বুঁজে তাই সই সবি!
কেহ বলে, তুমি ভবিষ্যতে যে
ঠাঁই পাবে কবি ভবীর সাথে হে!
যেমন বেরোয় রবির হাতে সে চিরকেলে বাণী কই কবি?
দুষিছে সবাই, আমি তবু গাই শুধু প্রভাতের ভৈরবী!

২

কবি-বন্ধুরা হতাশ হইয়া মোর লেখা পড়ে শ্বাস ফেলে !
বলে, কেজো ক্রমে হচ্ছে অকেজো পলিটিক্সের পাঁশ ঠেলে।
পড়ে না কো বই, বয়ে গেছে ওটা !
কেহ বলে বৌ-এ গিলিয়াছে গোটা !
কেহ বলে, মাটি হলো হয়ে মোটা জেলে বসে শুধু তাস খেলে !
কেহ বলে, 'তুই জেলে ছিলি ভালো, ফের যেন তুই যাস্ জেলে !'

৩

গুরু কন, তুই করেছিস শুরু তলোয়ার দিয়ে দাড়ি চাঁছা !
প্রতি শনিবারী চিঠিতে প্রেয়সী গালি দেন, 'তুমি হাঁড়িচাঁচা !'
আমি বলি, প্রিয়ে হাটে ভাঙি হাঁড়ি !
অমনি বন্ধ চিঠি তাড়াতাড়ি !
সব ছেড়ে দিয়ে করিলাম বিয়ে, হিন্দুরা কন, 'আড়ি চাচা !'
যবন না আমি কাফের ভাবিয়া খুঁজি টিকি দাড়ি নাড়ি কাছা !

৪

মৌ-লোভী যত মৌলবী আর 'মোল্-লা'রা কন হাত নেড়ে,
'দেব-দেবী নাম মুখে আনে, সবে দাও পাজিটার জাত মেরে !
ফতোয়া দিলাম—কাফের কাজী ও,
যদিও শহীদ হইতে রাজি ও !
'আমপারা'-পড়া হামবড়া মোরা এখনো বেড়াই ভাত মেরে !'
হিন্দুরা ভাবে, পার্শি শব্দে কবিতা লেখে, ও পাত-নেড়ে !

৫

আন্‌কোরা যত নন্‌ভায়োলেন্ট নন্-কো'র দলও নন্ খুশি।
'ভায়োলেন্সের ভায়োলিন্' নাকি আমি বিপ্লবী-মন তুষি !
'এটা অহিংস' বিপ্লবী ভাবে,
'নয় চরকার গান কেন গাবে ?'
গোঁড়া-রাম ভাবে নাস্তিক আমি, পাতি-রাম ভাবে কন্‌ফুসি !
স্বরাজীরা ভাবে নারাজি, নারাজি ভাবে তাহাদের অঙ্কুশি !

৬

নর ভাবে, আমি বড় নারী-ঘেঁষা ! নারী ভাবে, নারী-বিদ্বেষী !
'বিলেত ফেরোনি?' প্রবাসী-বন্ধু ক'ন, 'এই তব বিদ্যে ছি !'
ভক্তরা বলে, 'নবযুগ-রবি' !—
যুগের না হই হুজুগের কবি
বটি তো রে দাদা, আমি মনে ভাবি, আর কষে কষি হৃদ-পেশি।
দু'কানে চশমা আঁটিয়া ঘুমানু, দিব্যি হতেছে নিঁদ বেশি !

৭

কি যে লিখি ছাই মাথা ও মুণ্ডু আমিই কি বুঝি তার কিছু?
হাত উঁচু আর হলো না তো ভাই, তাই লিখি করে ঘাড় নিচু !
বন্ধু ! তোমরা দিলে নাকো দাম,
রাজ-সরকার রেখেছেন নাম !
যাহা কিছু লিখি অমূল্য বলে অ-মূল্যে নেন ! আর কিছু
শুনেছ কি, হুঁ হুঁ, ফিরিছে রাজার প্রহরী সদাই কার পিছু?

৮

বন্ধু ! তুমি তো দেখেছ আমায় আমার মনের মন্দিরে।
হাড় কালি হলো, শাসাতে নারিনু তবু পোড়া মন-বন্দীরে !
যতবার বাঁধি ছেঁড়ে সে শিকল,
মেরে মেরে তারে করিনু বিকল,
তবু যদি কথা শোনে সে পাগল ! মানিল না রবি গান্ধীরে।
হঠাৎ জাগিয়া বাঘ খুঁজে ফেরে নিশার আঁধারে বন চিরে !

৯

আমি বলি, ওরে কথা শোন ক্ষ্যাপা, দিব্যি আছিস খোশ-হালে !
প্রায় 'হাফ'-নেতা হয়ে উঠেছিস, এবার এ দাঁও ফসকালে
'ফুল'-নেতা আর হবিনে যে, হায় !—
বক্তৃতা দিয়া কাঁদিতে সভায়
গুঁড়ায়ে লঙ্কা পকেটেতে বোকা এই বেলা ঢোকা ! সেই তালে
নিস তোর ফুটো ঘরটাও ছেয়ে, নয় পস্তাবি শেষকালে।

১০

বোঝে না কো যে সে চারণের বেশে ফেরে দেশে দেশে গান গেয়ে,
গান শুনে সবে ভাবে, ভাবনা কি? দিন যাবে এবে পান খেয়ে!
র'বে নাকো ম্যালেরিয়া মহামারি,
স্বরাজ আসিছে চড়ে জুড়ি-গাড়ি,
চাঁদা চাই, তার ক্ষুধার অন্ন এনে দেয়, কাঁদে ছেলে-মেয়ে।
মাতা কয়, ওরে চুপ হতভাগা, স্বরাজ আসে যে, দেখ চেয়ে।

১১

ক্ষুধাতুর শিশু চায় না স্বরাজ, চায় দুটো ভাত একটু নুন।
বেলা বয়ে যায়, খায়নিকো বাছা, কচি পেটে তার জ্বলে আগুন!
কেঁদে ছুটে আসি পাগলের প্রায়,
স্বরাজের নেশা কোথা ছুটে যায়!
কেঁদে বলি, ওগো ভগবান তুমি আজিও আছো কি? কালি ও চুন
কেন ওঠে না কো তাহাদের গালে, যারা খায় এই শিশুর খুন?

১২

আমরা তো জানি, স্বরাজ আনিতে পোড়া বার্তাকু এনেছি খাস!
কত শত কোটি ক্ষুধিত শিশুর ক্ষুধা নিঙাড়িয়া কাড়িয়া গ্রাস
এল কোটি টাকা, এল না স্বরাজ!
টাকা দিতে নারে ভুখারি সমাজ।
মা'র বুক হতে ছেলে কেড়ে খায়, মোরা বলি, বাঘ খাও হে ঘাস!
হেরিনু, জননী মাগিছে ভিক্ষা ঢেকে রেখে ঘরে ছেলের লাশ!

১৩

বন্ধু গো আর বলিতে পারি না, বড় বিষ-জ্বালা এই বুকে!
দেখিয়া শুনিয়া খেপিয়া গিয়াছি, তাই যাহা আসে কই মুখে।
রক্ত ঝরাতে পারি না তো একা,
তাই লিখে যাই এ রক্ত-লেখা,
বড় কথা বড় ভাব আসে নাকো মাথায়, বন্ধু, বড় দুখে!
অমর কাব্য তোমরা লিখিও, বন্ধু, যাহারা আছো সুখে!

১৪

পরোয়া করি না, বাঁচি বা না বাঁচি যুগের হুজুগ কেটে গেলে।
মাথার উপরে জ্বলিছেন রবি, রয়েছে সোনার শত ছেলে।
প্রার্থনা করো—যারা কেড়ে খায় তেত্রিশ কোটি মুখের গ্রাস,
যেন লেখা হয় আমার রক্ত-লেখায় তাদের সর্বনাশ !

## প্রার্থনা

[ গান ]

এস যুগ-সারথি নিশঙ্ক নির্ভয়।
এস চির-সুন্দর অভেদ অসংশয়
জয় জয়।
জয় জয়।

এস বীর অনাগত
বজ্র-সমুদ্যত।
এস অপরাজেয় উদ্ধত নির্দয়।
জয় জয়।
জয় জয়।

হে মৌনী জন-গণ-
বেদনা-বিমোচন-
যুগ-সেনানায়ক ! জাগো জ্যোতির্ময়।
জয় জয়।
জয় জয়।

ওঠে ক্রন্দন ওই
এস বন্ধন-জয়ী।
জাগে শিশু, মাগে আলো, এস অরুণোদয়।
জয় জয়।
জয় জয়।

# গোকুল নাগ

না ফুরাতে শরতের বিদায় শেফালি,
না নিবিতে আশ্বিনের কমল দীপালি,
তুমি শুনেছিলে বন্ধু পাতা-ঝরা গান
ফুলে ফুলে হেমন্তের বিদায়-আহ্বান।
অতন্দ্র নয়নে তব লেগেছিল চুম
ঝর-ঝর কামিনীর, এল চোখে ঘুম
রাত্রিময়ী রহস্যের ; ছিন্ন শতদল
হলো তব পথ-সাথী ; হিমানী সজল
ছায়াপথ-বীথি দিয়া শেফালি দলিয়া
এল তব মায়া-বধূ ব্যথা-জাগানিয়া !
এল অশ্রু হেমন্তের, এল ফূল-খসা
শিশির-তিমির-রাত্রি ; শ্রান্ত দীর্ঘশ্বসা
ঝাউ-শাখে সিক্ত বায়ু রিক্ততার বাণী
কয়ে গেল, দুলে দুলে কাঁদিল বনানী !
তুমি দেখেছিলে বন্ধু ছায়া-কুহেলির
অশ্রু-ঘন মায়া-আঁখি, বিরহ-অথির
বুকে তব ব্যথা-কীট পশিল সেদিন !
যে-কান্না এল না চোখে, মর্মে হলো লীন
বক্ষে তাহা নিল বাসা হলো রক্তে রাঙা
আশাহীন ভালবাসা, ভাষা অশ্রু ভাঙা !

বন্ধু, তব জীবনের কুমারী আশ্বিন
পরিল বিধবা বেশ কবে কোন দিন,
কোন দিন সেঁউতির মালা হতে তার
ঝরে গেল বৃন্তগুলি রাঙা কামনার—
জানি নাই ; জানি নাই, তোমার জীবনে
হাসিছে বিচ্ছেদ-রাত্রি, অজানা গহনে
এবে যাত্রা শুরু তব, হে পথ-উদাসী !
কোন বনান্তর হতে ঘর-ছাড়া বাঁশি

ডাক দিল, তুমি জানো। মোরা শুধু জানি
তব পায়ে কেঁদেছিল সারা পথখানি!
সেধেছিল, এঁকেছিল ধূলি-তুলি দিয়া
তোমার পদাঙ্ক-স্মৃতি।
রহিয়া রহিয়া
কত কথা মনে পড়ে! আজ তুমি নাই,
মোরা তব পায়ে-চলা পথে শুধু তাই
এসেছি খুঁজিতে সেই তপ্ত পদ-রেখা
এইখানে আছে তব ইতিহাস লেখা।

জানি না কো আজ তুমি কোন্ লোকে রহি
শুনিছ আমার গান, হে কবি বিরহী!
কোথা কোন জিজ্ঞাসার অসীম সাহারা,
প্রতীক্ষার চির-রাত্রি, চন্দ্র, সূর্য, তারা,
পারায়ে চলেছ একা অসীম বিরহে?
তব পথ-সাথী যারা—কিছু ডাকি কহে—
'ওগো বন্ধু শেফালির, শিশিরের প্রিয়!
তবু যাত্রা-পথে আজ নিও বন্ধু নিও
আমাদের অশ্রু-আর্দ্র এ স্মরণখানি!'
শুনিতে পাও কি তুমি, এ-পারের বাণী?
কানাকানি হয় কথা এ-পারে ও-পারে?
এ কাহার শব্দ শুনি মনের বেতারে?
কত দূরে আছো তুমি কোথা কোন বেশে
লোকান্তরে না সে এই হৃদয়েরি দেশে
পারায়ে নয়ন-সীমা বাঁধিয়াছ বাসা?
হৃদয়ে বসিয়া শোনো হৃদয়ের ভাষা? ...
হারায়নি এত সূর্য এত চন্দ্র তারা,
যেথা হোক আছ বন্ধু হওনি কো হারা! ...

সেই পথ, সেই পথ-চলা গাঢ় স্মৃতি,
সব আছে! নাই শুধু সেই নিতি নিতি
নব নব ভালোবাসা প্রতি দরশনে,
আরো প্রিয় করে পাওয়া চিরপ্রিয়জনে,—
আদি নাই, অন্ত নাই, ক্লান্তি তৃপ্তি নাই—
যত পাই তত চাই—আরো আরো চাই,—

সেই নেশা সেই মধু নাড়ি-ছেঁড়া টান
সেই কল্পলোকে নব নব অভিযান,—
সব নিয়ে গেছো বন্ধু! সে কল-কল্লোল
সে হাসি-হিল্লোল নাই চিত-উতরোল!
আজ সেই প্রাণ-ঠাসা একমুঠো ঘরে
শূন্যের শূন্যতা রাজে, বুক নাহি ভরে। ...
হে নবীন, অফুরন্ত তব প্রাণ-ধারা
হয় তো এ মরু-পথে হয়নি কো হারা,
হয় তো আবার তুমি নব পরিচয়ে
দেবে ধরা; হবে ধন্য তব দান লয়ে
কথা-সরস্বতী। তাহা লয়ে ব্যথা নয়,
কত বাণী এল, গেল, কত হলো লয়,
আবার আসিবে কত। শুধু মনে হয়
তোমারে আমরা চাই, রক্তমাংসময়
আপনারে ক্ষয় করি যে অক্ষয় বাণী
আনিলে আনন্দ-বীর, নিজে বীণাপাণি
পাতি কর লবে তাহা; তবু যেন হায়
হৃদয়ের কোথা কোন ব্যথা থেকে যায়!
কোথা যেন শূন্যতার নিঃশব্দ ক্রন্দন
গুমরি গুমরি ফেরে, হু হু করে মন! ...

বাণী তব—তব দান—সে তো সকলের,
ব্যথা সেথা নয় বন্ধু! যে ক্ষতি একের
সেথায় সান্ত্বনা কোথা? সেথা শান্তি নাই,
মোরা হারায়েছি—বন্ধু, সখা, প্রিয়, ভাই!
কবির আনন্দ-লোকে নাই দুঃখ-শোক,
সে-লোকে বিহারে যারা তারা সুখী হোক!
তুমি শিল্পী, তুমি কবি, দেখিয়াছে তারা,
তারা পান করে নাই তব প্রাণ-ধারা!

‘পথিকে’ দেখেছে তারা দেখেনি ‘গোকুলে,’
ডুবেনি কো—সুখী তারা—আজো তারা কূলে!
আজো মোরা প্রাণাচ্ছন্ন, আমরা জানি না
গোকুল সে শিল্পী গল্পী কবি ছিল কি-না।

আত্মীয়ে স্মরিয়া কাঁদি, কাঁদি প্রিয় তরে,
গোকুলে পড়েছে মনে—তাই অশ্রু ঝরে।

না ফুরাতে আশা ভাষা, না মিটিতে ক্ষুধা,
না ফুরাতে ধরণীর মৃৎ-পাত্র-সুধা,
না পুরিতে জীবনের সকল আস্বাদ—
মধ্যাহ্নে আসিল দূত ! যত তৃষ্ণা সাধ
কাঁদিল আঁকড়ি ধরা, যেতে নাহি চায় !
ছেড়ে যেতে যেন সব স্নায়ু ছিঁড়ে যায় !
ধরার নাড়িতে পড়ে টান ! তরুলতা
জল বায়ু মাটি সব কয় যেন কথা !
যেয়ো না কো যেয়ো না কো যেন সবে বলে—
তাই এত আকর্ষণ এই জলে স্থলে
অনুভব করেছিলে প্রকৃতি-দুলাল !
ছেড়ে যেতে ছিঁড়ে গেল বক্ষ লালে-লাল
হলো ছিন্ন প্রাণ ! বন্ধু, সেই রক্ত-ব্যথা
রয়ে গেল আমাদের বুকে চেপে হেথা !

হে তরুণ, হে অরুণ, হে শিল্পী সুন্দর,
মধ্যাহ্নে আসিয়াছিলে সুমেরু-শিখর
কৈলাসের কাছাকাছি দারুণ তৃষ্ণায়,
পেলে দেখা সুন্দরের, স্বরগ-গঙ্গায়
হয়তো মিটেছে তৃষ্ণা, হয়তো আবার
ক্ষুধাতুর !—স্রোতে ভেসে এসেছে এ-পার !
অথবা হয়তো আজ হে ব্যথা-সাধক,
অশ্রু-সরস্বতী কর্ণে তুমি কুরুবক !

হে পথিক-বন্ধু মোর, হে প্রিয় আমার,
যেখানে যে-লোকে থাকো করিও স্বীকার
অশ্রু-রেবা-কূলে মোর এ স্মৃতি-তর্পণ,
আমারে অঞ্জলি করি করিনু অর্পণ !

সুন্দরের তপস্যায় ধ্যানে আত্মহারা
দারিদ্র্যের দর্প তেজ নিয়া এল যারা,
যারা চির-সর্বহারা করি আত্মদান,

যাহারা সৃজন করে করে না নির্মাণ,
সেই বাণীপুত্রদের আড়ম্বরহীন
এ-সহজ আয়োজন এ স্মরণ-দিন
স্বীকার করিও কবি, যেমন স্বীকার
করেছিলে তাহাদের জীবনে তোমার !

নহে এরা অভিনেতা, দেশ-নেতা নহে,
এদের সৃজন-কুঞ্জ অভাবে, বিরহে,
ইহাদের বিত্ত নাই, পুঁজি চিত্তদল,
নাই বড় আয়োজন, নাই কোলাহল ;
আছে অশ্রু, আছে প্রীতি, আছে বক্ষ-ক্ষত,
তাই নিয়ে সুখী হও, বন্ধু স্বর্গগত !
গড়ে যারা, যারা করে প্রাসাদ নির্মাণ
শিরোপা তাদের তরে, তাদের সম্মান।

দু'দিনে ওদের গড়া পড়ে ভেঙে যায়,
কিন্তু স্রষ্টা সম যারা গোপনে কোথায়
সৃজন করিছে জাতি, সৃজিছে মানুষ—
অচেনা রহিল তারা। কথার ফানুস
ফাঁপাইয়া যারা যত করে বাহাদুরি
তারা তত পাবে মালা যশের কস্তুরী !
আজটাই সত্য নয়, ক'টা দিন তাহা ?
ইতিহাস আছে, আছে ভবিষ্যৎ, যাহা
অনন্ত কালের তরে রচে সিংহাসন,
সেখানে বসাবে তোমা বিশ্বজনগণ।
আজ তাহা নয় বন্ধু, হবে সে তখন,—
পূজা নয়—আজ শুধু করিনু স্মরণ।

হুগলি,
৩০শে কার্তিক, ১৩৩২

সুর-শিল্পী, বন্ধু

দিলীপকুমার রায়

করকমলেষু

আমার শুধু এ বাণী হে বন্ধু, আমার শুধু এ গান।
তুমি তারে দিলে রূপ-রঙ্গিমা, তুমি তারে দিলে প্রাণ!
আমার ব্যথায় বেঁধেছিল নীড় যে গানের বুলবুলি,
আপনি আসিয়া আদরে তাহারে বক্ষে লইলে তুলি!
আমার পাখির কণ্ঠে মিশালে তোমার দরদ লয়ে,
আমার বেদনা বাজে আজ তাই সবার বেদনা হয়ে।
যে গান গেয়েছি একাকী নিশীথে কুসুমের কানে কানে,
ওগো গুণী, তুমি ছড়াইলে তারে সব বুকে, সব খানে।
বুকে বুকে আজ পেয়েছে আশয় আমার নীড়ের পাখি,
মুক্তপক্ষ উড়িতে যে চায়—কেন তারে বেঁধে রাখি?
তোমার কাননে উড়ে গেল মোর বাগিচার বুলবুলি,
বড় ভীরু সে যে, দোস্ত, তাহারে দস্তে লইও তুলি!

তোমার প্রতিভা ও প্রাণমুগ্ধ
নজরুল

কলিকাতা
১৫ই আশ্বিন
১৩৩৫

# 'বুলবুলে'র কবি

## অমলেন্দু দাশগুপ্ত

ফরাসি জাদুকর আনাতোল ফ্রাঁস ঘটনাটি এইরূপ বর্ণনা করিয়াছেন,—জীবনের সায়াহ্নে বিসমার্ক শহর ছাড়িয়া গ্রামে (Villa-তে) আসিয়া বাস করিতেছিলেন, কর্মক্লান্ত জীবনের শেষ শান্তিকে এখানেই গ্রহণ করিবেন এই আশায়। একদিন ভোরবেলা বৃদ্ধ বিসমার্ক বারান্দায় ইজিচেয়ারে একাকী বসিয়া আছেন। সম্মুখে শ্যাম বনানী, বনের গাছে গাছে তখন কচি পল্লবে সবুজের বান ডাকিয়াছে—বনে বসন্ত আসিয়া পড়িয়াছিল। ভোরের আলো বনের মাথায় মাথায় ছড়াইয়া পড়িয়াছে—দুই চোখ মেলিয়া তিনি তাহাই দেখিতেছিলেন। ধীরে ধীরে চোখের দুই কোণে দুই ফোঁটা অশ্রু জমিয়া উঠিল। বৃদ্ধ বিসমার্ক বলিয়া উঠিলেন—'হায়, আমার জন্য—শুধু আমারই জন্য ইউরোপের তিন তিনটা যুদ্ধ হল।' স্বর ভাঙিয়া পড়িল, আর্তস্বরে বৃদ্ধ কাঁদিয়া উঠিলেন—'এত অফুরন্ত জীবন আমার গ্রামের, এই বনখানিতে সঞ্চিত রয়েছে, আর আমি হতভাগ্য, এমনি করে জীবন থেকে বঞ্চিত হলাম। Oh, I have lost my life!'

জীবনের শেষদিনে আমি আমার জীবন হারাইয়াছি,—হায়, আমি জীবন হারাইয়াছি—এই বলিয়া বিসমার্ক যে দুই ফোঁটা অশ্রু বিসর্জন করিয়াছিলেন, তার মাঝে তাঁর সমস্ত অগণিত কীর্তি তুচ্ছ হইয়া ডুবিয়া গিয়াছে। দুই ফোঁটা অশ্রুর কাছে বিসমার্কের বাকি সমস্তটা জীবন হার মানিল। বিসমার্ক শেষ হইয়াছেন—তাঁর কর্মকীর্তি ধুলায় ধূসর হইয়াছে—কালের চাকার নিষ্পেষণ সহিবার ক্ষমতা তাদের ছিল না। কিন্তু এই দুই ফোঁটা চোখের জলের সাথে পরমাণু নিয়া মহাকালের লড়াই চলিল—চোখের জলের কাছে মহাকালই একদিন ক্লান্তিতে হাঁটু গাড়িয়া হার মানিবে। অনন্তকালের চোখে এই দুই ফোঁটা জল অশ্রু হইয়া ফুটিয়া উঠিয়াছে। বিসমার্ক চোখের দুই ফোঁটা জলে মহাকালকে ভুলাইয়াছেন—আজ চোখের জল অমর হইয়া রহিল। চিরন্তন ক্রন্দসীর ক্রন্দনের অশ্রুমালার এই দুই ফোঁটা জল ফুল হইয়া দুলিয়া রহিল। এমনই হয়—

কাজী নজরুল ইসলাম সম্বন্ধে লিখিতে গিয়া আনাতোলের এই কথা কেন মনে হইল—তাহাই বলি। নজরুল 'বিদ্রোহী' কবি বলিয়াই পরিচিত। 'বিদ্রোহী'র কবি তিনি—কাজেই তাঁর সৃষ্টি তাঁর বিশেষণ হইয়া তাঁর নামের সঙ্গে আসিয়াছে। সৃষ্টি দিয়াই সৃষ্টিকর্তাকে চিনি। এবং সৃষ্টিকর্তা ও সৃষ্টি উভয়কেই আমরা এক সঙ্গে এমনই করিয়া স্মরণ করি। নজরুলকে 'বিদ্রোহী'র কবি না বলিয়া 'বিদ্রোহী' কবি বলাই উচিত কি না সে প্রশ্ন এখানে তুলিতে চাহি না ; আমার বক্তব্য স্বতন্ত্র।

'বিদ্রোহী'তে বিসমার্কের মতোই কবি আপন শক্তির নেশায় একদিন মশ্‌গুল হইয়া উঠিয়াছিলেন,—'আমার সমুন্নত শির সৃষ্টির সীমা উল্লঙ্ঘন করিয়া সৃষ্টির বাহিরে বহু বহু ঊর্ধ্বে সীমা হারাইয়া ফেলিয়াছে—যেখানে অস্তিত্ব পর্যন্ত নাই—এত দূরে।'

সৃষ্টিকে ধ্বংস করিয়া যে বিধাতার মাথা ডিঙাইয়া গেল, সে বিদ্রোহী, কিন্তু তবু মানুষের কাছে বড় হইতে পারিল না। কারণ মানুষ জানে যে, এই বিপুল কীর্তির পরমায়ু মহাকালের পলকের ফুৎকারে নিভিয়া যাইবে, অনন্ত দিনের ঝড়-ঝন্‌ঝা সহিবার মতো ক্ষমতা বিদ্রোহীর সমুন্নত কীর্তিস্তম্ভের নাই। বিধাতার সৃষ্টিকে ধ্বংস করিয়া বিধাতার সঙ্গে লড়াই করা চলে, কিন্তু মহাকালের দরবারে তাতে বিন্দুমাত্র বিক্ষোভ ওঠে না। তাই বিদ্রোহীকে বিস্ময়ের চোখেই দেখা যায়, ভয় ও শ্রদ্ধাও যে একটা না থাকে এমন নয়। কিন্তু ভালবাসার মাঝে যে শুচিস্নান না করিয়া আসে সে তো অমর হইতে পারে না।

বিসমার্কের অমর কীর্তি দুই ফোঁটা চোখের জল যেমন তাঁর জীবনের শেষ দিনের প্রতীক্ষায় ছিল, তেমনি কিছু একটা বিদ্রোহীর বিদ্রোহেও যেন চুপ করিয়া ছিল। 'মম এক হাতে বাঁকা বাঁশের বাঁশরি' এই কথায় তাহার পূর্বাভাস আছে, কিন্তু সম্যক প্রকাশ নাই, কারণ আর এক হাতের রণতূর্যই তখন ভীষণ গুরুগর্জনে বাজিয়া উঠিতেছিল।

বাঁশি নীরব হইয়াই ছিল, কিন্তু বিদ্রোহীর অশান্ত তূর্যের ভৈরব গর্জন বাঁশির বুকের কবর-চাপা ঘুমন্ত সুরে মাঝে মাঝে প্রতিধ্বনি তুলিয়াছে—যেমন আকাশের গুরু গুরু মেঘগর্জন নিশীথনীপ-শাখায় ঘুমন্ত শিখীর কণ্ঠে আচম্‌কা প্রতিধ্বনি তোলে—তেমনি। তাই তো বিদ্রোহীর হাইদরি হাঁকের এক প্রান্তে একটি করুণ অশ্রুমুখী সুরধ্বনিকে দেখিতে পাই, শুনি—

আমি গোপন প্রিয়ার চকিত চাহনি
ছল করে দেখা অনুখন,
আমি চপল মেয়ের ভালবাসা তার
কাঁকন চুড়ির কনকন।

তখনই মন বলে, বিদ্রোহীর রণতূর্যে তোমার সত্যিকার পরিচয় নয়। দেশের, সমাজের জন্য তোমার এই বিদ্রোহের হয়তো অনেকখানিই প্রয়োজন আছে, যেমন আগ্রার দুর্গের একদিন প্রয়োজন ছিল, মুঘল-সাম্রাজ্যের খবরদারি করিবার। কিন্তু মহাকালের কাছে তাহা অকিঞ্চিৎকর, তার প্রচণ্ড চরণপাতে আগ্রার বিশাল দুর্গের মতোই বিদ্রোহী তুমি একদিন ধুলায় রেণু রেণু হইয়া ছড়াইয়া লুপ্ত হইয়া যাইবে। তোমার বাঁশি আছে তার প্রয়োজন নাই সত্য, যেমন তাজমহলের প্রয়োজন নাই, কিন্তু সেই বাঁশিতে যে সুর লুকাইয়া রাখিয়াছ তাহাকে মুক্ত করো, যে সুরের তালে তালে মহাকাল তার প্রেয়সীর জন্য কান্নার গানখানি গাহিবে। বাঁশিই তোমাকে বিসমার্কের চোখের জলের মতো অমর করিবে, তোমাকে তখনই আমরা বড় বলিয়া স্বীকার করিব, যখন তুমি বিদ্রোহের সু-উচ্চ সুর নমিত করিয়া কাঁদিয়া বলিবে—'ওই এক ফোঁটা

শিশু-পল্লবে অনন্ত জীবন সঞ্চিত রয়েছে, ওগো তৃষ্ণাতুর মানব, তুমি তাকে বন্দী করো, তাকে উপেক্ষা করো না ; তবে জীবন হারাবে—বঞ্চিত হবে এ জীবনে।' তখন আমরাও বলিব—'ওগো কবি তোমার কণ্ঠে সে সুর বাজে, মহাকালের বীণায় তার অনন্ত প্রতিধ্বনি ওঠে।'

বিশ্বের এই বিচিত্র গন্ধ-বর্ণের অবগুণ্ঠন টানিয়া যে চিরন্তন ক্রন্দসী আত্মগোপন করিয়া রহিয়াছে তাহাকে আবিষ্কার করাই কবির কাজ। নিখিলের এই প্রকাশের যবনিকা উত্তোলন করিলে দেখা যায় যে, এই রূপ-রস-গন্ধের অন্তরালে একটা চিরন্তন কান্নার ফল্গুধারা অনন্তকাল প্রচ্ছন্ন হইয়া বহিতেছে। শ্রেষ্ঠ যে কবি, সে এই অবগুণ্ঠন মুহুর্মুহু উন্মোচন করিতে প্রয়াস পায়—এই সৃষ্টির আড়ালে যে রহিয়াছে, তাহাকে সৃষ্টির সামনে প্রকাশিত করে। কবি হিসাবে কাজী নজরুল এ-দিক দিয়া কতখানি সার্থক হইয়াছেন, তাহাই বিচার করিব।

কথাটা অবান্তর হইলেও না বলিয়া পারিলাম না। একাধারে এমন লাঞ্ছিত ও সমাদৃত, নজরুলের মতো আধুনিক কবিদের মধ্যে অল্পই আছে। কবির কণ্ঠে কুসুমের মালার পরিবর্তে নজরুলের ভাগ্যদোষে তাহা কণ্ঠকেই ভরিয়া আছে, এই কণ্টকমালার প্রতি কণ্টকমুখে যে জ্বালা বিচ্ছুরিত হয়, তাহার দাহে হয় মানুষ মরে, নয় গরলপায়ী নীলকণ্ঠের মতোই অমর হয়। বিধাতা তার সুখ-দুঃখের চাকা মানুষের অদৃষ্টের পথে পর্যায়ক্রমে ঘুরাইয়া নিয়া ফিরিতেছে—যেমন আকাশপথে দিবস-রাত্রি একের পর অপরে পালা করিয়া ঘুরিয়া মরে। দুঃখের চাকা শেষ পাক খাইয়া যখন অদৃশ্য হইবে, সেদিন যে কবির কণ্ঠের কণ্টক-মালার প্রতিটি কাঁটা গোলাপ হইয়া পলকে ফুটিয়া উঠিবে—এ তো মিথ্যা দুরাশা নয়।

কবি নজরুলের লেখায় ফিলজফি নাই—একটা নালিশ তাঁর সম্বন্ধে শোনা যায়। এ অভিযোগ সত্যি হইলে দুঃখ নাই—মিথ্যা হইলে তো কথা থাকে না। তবু কথাটা না থাকাই উচিত। যাহা কবির লেখায় নাই তাহার জন্য তাহাকে অপরাধী করিয়া বড় জোর গালমন্দ দেওয়া যায়, নিন্দা করা যায় ; কিন্তু কবিকে চেনা যায় না। যাহা তাঁহার আছে, তাহাই দিয়াই তাঁহাকে চিনিতে হইবে। মরুভূমির কাছে জল চাহিলে সে মরীচিকার ছলনাই করে—পিপাসা মিটায় না। নজরুল কবি, ফিলজফি চাহিলে চলিবে কেন? তাঁর কাছে যাহা চাহিতে হয় তাহা নিয়াই সমালোচনা তো করিতে হইবে।

নজরুলের প্রতি রক্তবিন্দুটি ভালবাসায় রক্তরঙিন। ভালবাসা নিয়া তিনি দর্শনশাস্ত্র রচনা করেন নাই, ব্যথায় গানই গাহিয়াছেন। রামগিরির বিরহী যক্ষ ইচ্ছা করিলে আষাঢ়ের প্রথম মেঘমালার কাছে বিরহের একটা বৈজ্ঞানিক ও দার্শনিক রূপ বর্ণনা করিতে পারিতেন, কিন্তু মেঘের হাতে তাঁর অন্তর-ব্যথা সমর্পণ করিতে পারিতেন না। আজও প্রতি বর্ষ মেঘদূতের হাতে সেই আদিম বিরহীর বিরহলিপি দেখিয়া এত দিন পরেও সভ্যজগতের সুখী মানবও বিমনা হয়। যাক—যাহা বলিতেছিলাম।

নজরুল প্রেমিক কবি। এই ধুলোমাটির তুচ্ছ মানুষের প্রেমই তাঁর সম্পদ। তাঁর সমস্ত কবিতা রক্ত-মাংসের মানুষের ব্যথায় ও কামনায় ভরপুর। সে ব্যথা যে পায় নাই—সেই অরূপ ব্যথার গান বিনাইয়া বিনাইয়া সে গাহে নাই। নিত্যকার মানুষ যে ব্যথা পায়—কাঁদিয়া আকুল হয়—তাহারই ব্যথায় সিন্ধু মথিত করিয়া কবির কাব্য জন্ম নিয়াছে।

সর্বশেষে তাহাই বলি প্রথমেই যে কথা বলা উচিত ছিল নজরুলের লেখার সমালোচনা-প্রসঙ্গে। নজরুল যৌবনের কবি। যৌবনের যে দিকটা খ্যাপা রুদ্রের মতোই ধ্বংস-মাতাল, সেদিকের সাথে কবিকে আমরা যে ডমরু বাজাইতে শুনিয়াছি তাহা অতুলনীয়। দেশের অধীনতা ও সামাজিক অন্যায়ের বিরুদ্ধে তাঁর অভিযান আজ বাংলা সাহিত্যের গর্বের সামগ্রী।

যৌবনের অপর দিক—যেদিকে যৌবনের প্রতি পদক্ষেপে, সৃজনের নব নব শতদল রূপের সঙ্গে অসংখ্য জয়ধ্বনি তুলিয়া সারি বাঁধিয়া ফুটিয়া ওঠে, সে দিকের কথা বলিতে গিয়া প্রথমেই মনে পড়ে বিদ্রোহীর আত্ম-সমর্পণ—

হে মোর রানি, তোমার কাছে
হার মানি আজ শেষে।

বিদ্রোহী শান্ত হইয়াছে, তার রানির কাছে নত হইয়া পরাজয় ভিক্ষা মাগিতেছে। পদতলে নত যৌবন অঙ্গুলি ইঙ্গিতে দেখাইতেছে 'এই সমরজয়ী অমর তরবারি' এই ক্লান্ত মুঠিতে শিথিল হইয়া আসিয়াছে, ওই দেখো বিদ্রোহীর রক্তরথের চূড়ায় তোমার নীলাম্বরী পতাকা হইয়া দুলিতেছে। আমি হার মানি, ওগো রানি, আমি হার মানি। বিদ্রোহী, যৌবনের এই পরাজয়, এই হার মানাই তোমার গলার হার হোক।

এই হার মানার সাথে রবীন্দ্রনাথের 'আমি তব মালঞ্চের হব মালাকর' কবিতার পরম মিল আছে। সেখানেও যুদ্ধঅস্ত্র ধনুঃশর ফেলিয়া ভূতলে রানির রক্তপদতলে প্রেমিক ভিক্ষা মাগিতেছে—আমি তব মালঞ্চের হব মালাকর, আমি তব স্বেচ্ছাবন্দী দাস।

এই 'শ্যামলা বিপুল ধরণীর পানে' চাহিয়া কবি মুগ্ধ মনে যে গান গাহিয়াছে, তাহার তুলনা নাই। এই গন্ধ-বরণের যবনিকার অন্তরালে থাকিয়া সে চিরন্তন প্রেয়সী ডাকে—এ হার মানি, তারই জওয়াব।

কবির গানখানি কহিবার আগে আইরিশ কবি ইয়েট্সের একটা গ্রাম্য কবিতা মনে পড়িল। মাঠের পথে গ্রাম্য বালা একা গাহিয়া চলিয়াছে—ওগো আমার প্রিয়, আমি তো দিকে দিকে আমার সন্ধান সমেত ছড়াইয়া রাখিয়াছি, তবু তুমি আমার কাছে আসিতে পারিলে না, সে কি আমার অপরাধ? বসন্তের বনভূমিকে জিজ্ঞাসা করো, সে আমার সন্ধান জানে ; হেমন্তের গোধূলি-বেলায় আমার সোনার লিখন-পথের সঙ্কেত কহে ; বর্ষাদিগন্তের শ্রাবণ-রেখায় দিগবধূ আমারই দেশের পথ দেখায় ; ধরণীর তৃণে তৃণে

আমার সোনার পুরীর অভিমুখে গোপন পথ পড়িয়াছে—তুমি যদি তাহা না জানো, সে কি আমার অপরাধ প্রিয়, সে কি আমার অপরাধ ! এই হইল আইরিশ-কবির সে কবিতার মূল সুর !

নজরুলের গানখানি এই—

আমারে চোখ ইশারায় ডাক দিলে হায় কে গো দরদি ?
খুলে দাও রঙমহলার তিমির দুয়ার ডাকিলে যদি।

যদি ডাকিলে, তবে নিখিলরানি, তোমার এই বিচিত্র রূপরঙিন তিমির-দুয়ার খোলো, খোলো, রানি, তোমার দুয়ার খোলো। শুনিয়াই রবীন্দ্রনাথের সে কথা মনে পড়ে—'কে দিয়াছে হেন শাপ কেন ব্যবধান ?/কেন কাঁদে ঊর্ধ্বে চেয়ে ব্যর্থমনোরথ ?' আরও মনে পড়ে রাধিকাকে ক্রোড়ে লইয়া বিরহভিতু কৃষ্ণের কান্না। সেখানেও প্রশ্ন—'কে দিয়াছে হেন শাপ কেন ব্যবধান ?'

কবি কাঁদিয়া চলিয়াছে, গুলবাগিচায় চৈতী হাওয়ায় তোমার লিপি পাঠাইয়াছ—সে খবর কহিতে গিয়া কোকিল ডাকিয়া ডাকিয়া চোখদুটি লাল করঞ্জা করিয়া ফেলিল। ওগো আমার দরদি !

পাঠালে ঘূর্ণি-দূতী ঝড়-কপোতী বৈশাখে সখি,
বরষায় সেই ভরসায় মোর পানে চায় জলভরা নদী।

'বরষায় মোর পানে চায় জলভরা নদী'—একটি সুরের টানে কবি অনন্ত দিনের বিরহিণীর যে ছলছল আঁখির ছবি আঁকিয়াছে, এর তুলনা নাই ; এ অনবদ্য—অপূর্ব।

কবির গান চলে—

পউষের শূন্য মাঠে একলা বাটে চাও বিরহিণী,
দুহুঁ হায় চাই বিষাদে মধ্যে কাঁদে তৃষ্ণা জলধি।

তোমার আর আমার মাঝে বহিয়া চলিয়াছে হায়, কোন্ অজানা অভিশাপের মতো এই তৃষ্ণার জলধি। মনে পড়ে রবীন্দ্রনাথের কথা—

মিলনের পাত্রটি পূর্ণ যে বিচ্ছেদ বেদনায় ;

এই চিরন্তন তৃষ্ণাজলধির ব্যবধান—এই দুস্তর বিরহ কেমন করিয়া পার হই—তখনই মানবাত্মা কাঁদিয়া আকুল হইয়া লুটাইয়া পড়ে—'ওগো, দুহুঁ হায় চাই বিষাদে মধ্যে কাঁদে তৃষ্ণা জলধি !' এই গানের ছোঁয়া লাগিয়া বুকের মাঝে যেন কেমন একটা ব্যথা তির্‌তির্ করিয়া কণ্ঠ পর্যন্ত ফেনাইয়া ওঠে ; যাকে পাই নাই কোনো দিন, যাকে হারাই নাই কখনও—তার জন্যই কেমন একটু অবুঝ ব্যথা এমনই সত্য হইয়া উঠে যে, ঊর্ধ্বের তিমির আকাশে দেখি অন্ধকার কাঁদিয়া কাঁদিয়া উঠিতেছে, দেখি—

তারায় তারায় খোঁজে তৃষ্ণায় আতুর অন্ধকার সঙ্গ সুধারস।

—রবীন্দ্রনাথ

কিন্তু কবি আশ্বাস শুনায়—

ওরে মন, এই ভোরের মলয়ার সাথে বলয় বন্ধন হউক তোমার এই তিমির-দুয়ার চিরবন্ধ রহিবে আর কতকাল?

মানুষ, রক্তমাংসে সে সীমাবদ্ধ মানুষ—এই বোধ যখন তার হয়, তখন সে আবিষ্কার করে যে, বিশ্বের এই অস্তিত্বের পিছনে একটা মর্মান্তিক ব্যথার নদী চিরবহমান—সে ধারা নিয়তির মতোই অমোঘ—দুর্বার নিষ্ঠুর। সে নদীর ছলছল গানের সাথেই সব কবি তাল রাখিয়া তাদের বীণার তার বাঁধে। কাজী নজরুল সে ব্যথা-বারিধির অনন্ত কলধ্বনিকে বুক ভরিয়া আনিয়াছে।

সব কবিরই এই ব্যথাই মূলধন। রবীন্দ্রনাথ এই ব্যথার আঘাতে কাঁদিয়া ধাবমান বলাকার পলাতক পাখার স্পন্দনে আকুল হইয়া কহিলেন—

হেথা নয় হেথা নয়, অন্য কোথা অন্য কোনোখানে।

এই ব্যথার সাধনায় রবীন্দ্রনাথ ঋষির মতোই সত্যদ্রষ্ট হইয়াছেন। পৃথিবীকে এক ক্ষণভঙ্গুর মাটির ভাণ্ড হইতে ঊর্ধ্বে—বহু ঊর্ধ্বে অমৃতের সন্ধানে চোখ ফিরাইতে কহিয়াছেন। এ-দিক দিয়া রবীন্দ্রনাথ অপ্রতিদ্বন্দ্বী, বিশ্বকে বিশ্বাতীত আশ্রয়ে পথ দেখাইয়া দিয়াছেন তিনি।

কিন্তু ব্যথার আঘাতে নজরুল এই চোখের জলে সিক্ত সুন্দর ধরণীকে ছাড়িয়া যায় নাই। সে জানে বিরাট মৃত্যুর ভাঙনকূলে সৃষ্টির ঘর। খণ্ড পরমায়ুর আশ্রয়গুলি মুহুর্মুহু হইবে, মৃত্যুর কালো জলের ডাক ঐ শুনা যায়, ততই সে বেশি করিয়া ভালবাসিয়াছে। এই ধূলিমাটির বেদনার বন্ধনকে আরও সবলে জড়াইয়া ধরিয়াছে।

রবীন্দ্রনাথের ব্যথায় উদাসীন বৈরাগীর নির্লিপ্ত নির্বিকার শান্তির আভাস আছে; কিন্তু নজরুলের ব্যথায় মৃত্যুশীতল মানুষের হারাইবার বেদনা, পাইয়া না রাখিতে পারার জ্বালা আছে। ব্যথা সে পাইয়াছে—ইহাই তাহার কাছে সত্য, তাই ধরণীর গাত্রে আর কোনো সান্ত্বনার মিথ্যা আবরণ সে পরায় নাই।

রবীন্দ্রনাথ—'বেলা যে পড়ে এল জলকে চল' কবিতায় একটা ব্যথাতুর মানবাত্মার মুক্তি-কান্নাকে বাঁধিয়া দিয়াছেন। কিন্তু এই কান্নার অন্তরালে একটা বিবাগী বাউল যে আপন মনে অতি সঙ্গোপনে একতারা বাজাইয়া চলিয়াছে—তাহা যেন আভাসের মতো টের পাওয়া যায়। 'কবে ফুরাবে সব খেলা জানিস্ যদি বল' শেষের মধ্যে নিজের এই ব্যথার একটা সমাপ্তি রবীন্দ্রনাথ চাহিয়াছেন—নিজকে শেষের একটা রূপহীন কায়াহীন নির্বিকার শান্তির ছোরা দিয়া ব্যথাকে হত্যা করিয়াছেন।

নজরুল প্রকৃতিতে রবীন্দ্রনাথ হইতে স্বতন্ত্র—একটা শেষের সন্ধান যে চাহে নাই। ব্যথা তার এত প্রবল যে শেষকে পর্যন্ত কামনা করিবার অবকাশ থাকে না। সে এই ব্যথামাখা প্রেমিকের চোখে পৃথিবীকে দেখিয়াছে—আর দেখিয়াই চলিয়াছে। নিম্নের সন্ধ্যার এই গানখানিতে 'বেলা যে পড়ে এল জলকে চল'—সে সুরও আছে, নারীর

যৌবন–জোয়ারের পানি না ফিরে গো আর, যৌবনের এই আসন্ন ভাঁটার ভীতি আছে, সঙ্গে সঙ্গে প্রেমিকের বেদনা আছে। অবশ্য কবিতাটি রবীন্দ্রনাথের 'বধূ' কবিতার সাথে একই স্তরে রাখিয়া বিচার করা চলে না—কারণ দুটি দু'ধরনের কবিতা।

এই কবিতার সুর একটি নিরবচ্ছিন্ন সুর নহে। কোন্ খেয়ালি অসাবধানে বিরহ মিলনের তার দুটির সাথে বৈরাগ্যের একটু রেশ জড়াইয়া রাখিয়া গিয়াছে যে, ছড় চালাইলেই একটা অপূর্ব কান্না হৃদয়ের রন্ধ্রে মোচড় খাইয়া ওঠে, কবি কহে—

বসিয়া বিজনে কেন একা মনে
পানিয়া ভরনে চলো লো গোরী।

তারপরে যে সুরটুকু আসে, তাহা যে ওই একাকিনীর ব্যথাটুকুই শুধু আনে, তা নয়, এই মূক বোবা প্রকৃতির সাথে ব্যথাতুর মানবাত্মার কথার যে কানাকানি চলে, সে খবরটুকুও আনে। তাই শুনি—

চল জলে চল কাঁদে বনতল
ডাকে ছলছল জললহরী।

ব্যথা এত নিবিড় হয় যে, বনতলে কান্না শুনা যায়—তার জন্য যে গাগরি কাঁখে জলকে এই পথে যাইবে। গাঁয়ের নদীটি পর্যন্ত আঙ্গিনায় নীরব বধূটিকে বেলাশেষের সুরে ডাকে—ওগো, বেলা যে যায়, জলকে এস। ব্যথা কত একান্ত হইলে সন্ধ্যার বনতল ও নদীতরঙ্গে তাহা বিলানো চলে—তাহাই ভাবি।

তারপর কবি সন্ধ্যার যে ছবি দিয়াছে তাহা সত্যই রক্তমাংসের মানুষের ব্যথায় ও বেদনায় পুঞ্জিত। কবি 'দিবা অবসান হলো' বলিয়া পূরবীর ম্লান বৈরাগ্য রাগিণী গাহে নাই। কিংবা—

ওই যেথা জ্বলে সন্ধ্যার কূলে
দিনের চিতা

বলিয়া একটা সীমাহীন মনের আবেগহীন নির্লিপ্ত মহান উদাসীনতাও প্রকাশ করে নাই।

কবি কহিল—

দিবা চলে যায় বলাকা–পাখায়
বিহগের বুকে বিহগী লুকায়,
কেঁদে চখাচখি মাগিছে বিদায়
বারোয়াঁর সুরে ঝুরে বাঁশরি।

সন্ধ্যার সমস্ত ছবি কবি বাদ দিল। নির্জন আঙিনায় একাকিনী যে বসিয়া আছে তাকে গিয়া কহিল,—'দিবা চলিয়া যাইতেছে ; সখি, বিহগের বুকে বিহগি লুকায়, চখাচখি কাঁদিয়া রাত্রির মতো বিদায় লইতেছে।' আর কোনো কথা না কহিবার অর্থ কি? অন্য সমস্ত কথা বাদ দিয়া এই খবর দিবার মাঝেই কবির বিশেষত্ব। সন্ধ্যার ছবি ধীরে ধীরে চোখের উপর ভাসিয়া ওঠে। আর সবচেয়ে বড় কথা এই, যে 'বিজনের একাকিনীকে'

কেন একা চুপ করিয়া বসিয়া আছে, 'জলকে যাবে না' বলিয়া প্রশ্ন করা হইয়াছিল, সন্ধ্যায় তার অন্তর-ব্যথা এই দুইটি ছবির মাঝে ধরা দিয়াছে—'কেন' প্রশ্নের উত্তরও দেওয়া হইয়াছে।

সন্ধ্যার এই ছবি চয়নে যে কৃতিত্ব কবি দেখাইয়াছে তাহা অনিন্দনীয়। সেই একই মনোভাব ও রুচি ছবি সংগ্রহ করিয়া চলিয়াছে—

সাঁঝ হেরে মুখ  চাঁদ-মুকুরে
ছায়াপথ-সিঁথি  রচি চিকুরে,

রসের দিক দিয়াই যে শুধু অপূর্ব তা নয়, বর্ণনার দিক দিয়াও এই কয় ছত্র সাহিত্যে অপূর্ব। তার পরে পাই—

নাচে ছায়া-নটী  কানন-পুরে,
দুলে লটপট  লতা-কবরী।

এখানেও চিত্র-নির্বাচনে প্রেমিক-মনের সেই সূক্ষ্মতার আভাস পাই। 'ছায়া-নটী' ও 'লতা-কবরী' শব্দ দুইটির সাহায্যেই কবি বিচিত্র একটি প্রেমাতুর সন্ধ্যার ছবি চোখের সামনে ধরিয়া দিয়াছে; হয়তো দিনান্তে আঙিনার খুঁটি ধরিয়া আসন্ন অভিসারিকা রাধাও একদিন সন্ধ্যার বনতলের পানে চাহিয়া এই দৃশ্যই দেখিয়াছিলেন। সেই ছবি আরও প্রসারিত হয়—

'বেলা গেল বধূ'  ডাকে ননদী
চল জল নিতে  যাবি লো যদি,
কালো হয়ে আসে  সুদূর নদী

'বেলা গেল বধূ' এবং 'চল জল নিতে যাবি লো যদি'—ননদীর এই ডাকে মন কোন্ স্মরণাতীত অতীতের সন্ধ্যার সামনে গিয়া স্তম্ভিত হইয়া দাঁড়ায়, যখন সে দেখে—

নাগরিকা সাজে  সাজে নগরী

শুধু ইহাই নয়। এই 'ননদী' শব্দ এবং 'চল জল নিতে যাবি লো যদি' শব্দে গাঁয়ের শান্ত নম্র সন্ধ্যাটি চোখের উপর অনাড়ম্বর মহিমায় ফুটিয়া ওঠে ; পল্লীর মুদিত দিবসের সন্ধ্যার শান্তিখানি যেন মনকে আসিয়া স্পর্শ করে। সম্মুখে অবসন্ন রজনীর অন্তরালে 'যেন ভিনগাঁর ভীরু মেয়ের' অভিসার-পদধ্বনি শুনিতে পাই।

'কালো হয়ে আসে সুদূর নদী'—এই ছত্রটির ব্যাখ্যা অসম্ভব। ইহা এমন একটি ভাবকে মনের মনে অনুভূতির মতো শিহরন তোলে যে, ভাষার আহরণে তাহাকে রূপ দিয়া বাহু বাড়াইয়া সম্মুখে আনা যায় না। অতি সুকুমার অনুভূতির ন্যায় মনের সর্বাঙ্গ পরিব্যাপ্ত হইয়া থাকে, যেমন শান্তনিশীথে নিস্তরঙ্গ সিন্ধুর বুকে একটা নিরবচ্ছিন্ন 'ও-

ও–ও–ম' ধ্বনি কূল হইতে কূলে প্রসারিত হইতে থাকে। কালো হয়ে আসে সুদূর নদী—কম কবির কলমেই এমন অপূর্ব মায়া সৃষ্টি ধরা দেয়। সৌভাগ্যের মতোই ইহা কদাচিৎ আসে।

এই সন্ধ্যার গানের শেষ হইল—

কারে ভেবে বেলা কাঁদিয়া কাটে
ভর আঁখিজলে ঘটগাগরী।

অনেক কিছু লিখিবার ছিল। আমি শুধু আর দুই স্থান হইতে তুলিয়া ক্ষান্ত হইব। ব্যথিতার গান—

কেন কাঁদে পরান কী বেদনায় কারে কহি,
সদা কাঁপে ভীরু হিয়া রহি রহি।

যাকে চাই, তার জন্য ব্যথা ও কামনাকে কেমন করিয়া বাহিরের বিশ্ব আমাদের বুক হইতে লুণ্ঠন করিয়া লয় তাহা দেখিবার বস্তু বটে। এ যেন 'পঞ্চশরে দগ্ধ করে বিশ্বময়' ছড়াইয়া দেওয়ার মতো। তাই তো বিরহিণী ব্যথা এমন করিয়া নালিশ করে, নিজের অক্ষমতা জানায়—

সে থাকে নীল নভে আমি নয়ন–জল সায়রে,
সাতাশ তারার সতীন সাথে সে যে ঘুরে মরে,
কেমনে ধরি সে চাঁদে রাহু নহি।

কবি যাকে ভালবাসে, সে গোপন পায়ে বকুল ছায়ে যাতায়াত করে। সেই—

উষার রাগে সাঁঝের ফাগে
যুগল তাহার কপোল রাঙে
কমল দুলে সূরয্ শশী
নিশীথ চলে আঁধার রাশে।

সূর্যকে প্রেয়সীর খোঁপার ফুল করিয়া গুঁজিয়া দেওয়া কি–যে বিশ্বগ্রাসী তাই ভাবি। এই প্রেমিকই একদিন কহিয়াছিল—

সখি, মদনের বাণ হানা শব্দ শুনিস,
ও যে বিষমাখা মিশকালো দোয়েলার শিস।

সখি, তুমি বুঝি কান পাতিয়া মদনের বাণহানার শব্দ শুনিতেছ? ও তো বাণ নয়, ও যে কালো দোয়েলের শিস সই, ও মদনের বাণহানা শব্দ নয়; সখি, তোমার ভুল, বন–মর্মরে শ্রীপতির পদধ্বনি বলিয়া ধ্রুবের যেমন ভুল হইয়াছিল তেমনই ভুল।

উপরিউক্ত দুই লাইনের তুলনা বাংলাতে কেন, যে–কোনো সাহিত্যেই হোক, অল্পই আছে—এ অতি দুঃসাহসিকের উক্তি হইতে পারে কিন্তু মিথ্যাবাদীর মিথ্যা ভাষণ নয় এ, তা জানি।

কবি বিশ্বরানিকে কহিতেছে। যার কেশে রবি শশীর কমলকলি, অলক খোঁপায় গ্রহের মালা, সাঁঝের শাখায় কানন মাঝে যার বিহগ-কাঁকন বাজে তাঁকেই কবি মিনতি করিয়া কহিতেছে—

তোমার 'লীলা- কমল' করে
নিখিল রানি, দুলাও মোরে।

এ ভক্তের নিবেদন নয়—এ প্রেমিকের আবেদন—

ঢুলাও আমার সুবাসখানি
তোমার মুখের মদির-শ্বাসে।

বাংলায় গজলের বহুল প্রচার সম্বন্ধে আমি অজ্ঞ নহি। তবু কবির বিদ্বেষীদের বলিতে চাই, বিদ্বেষ ও ঘৃণায় কান বন্ধ করিবেন না। তাদের কাননে যে বুলবুলি উড়িয়া গেল, সে যে বড় ভীরু। দোস্তের মতো আদরে বুকে লইতে না পারিলে বাগিচার মালিকের অপরাধে তার বুলবুলির কণ্ঠ চাপিয়া নির্দয় হত্যা করিবেন না। একবার বুলবুলের কণ্ঠ-শিসে গজল শুনুন। তারপর যদি ভাল না লাগে তবে সেই বুলবুলই বন্ধু, তোমাকে এই বলিয়া আদাব জানাইবে—

স্বপনের স্মৃতি প্রিয়,
জাগরণে ভুলিও.
ভুলে যেও দিবালোকে
রাতের এই আলেয়ারে !

১

ভৈরবী—কাহারবা

বাগিচায় বুলবুলি তুই ফুলশাখাতে
দিস্‌নে আজি দোল্।
আজো তার ফুলকলিদের ঘুম টুটেনি
তন্দ্রাতে বিলোল্॥

আজো হায় রিক্ত শাখায় উত্তরী-বায়
ঝুর্‌ছে নিশিদিন,
আসেনি দখ্‌নে হাওয়া গজল গাওয়া
মৌমাছি বিভোল্॥

কবে সে ফুল-কুমারী ঘোম্‌টা চিরি
আসবে বাহিরে,
শিশিরের স্পর্শসুখে ভাঙবে রে ঘুম
রাঙবে রে কপোল॥

ফাগুনের মুকুল-জাগা দুকূল-ভাঙা
আসবে ফুলেল বান,
কুঁড়িদের ওষ্ঠপুটে লুটবে হাসি,
ফুটবে গালে টোল॥

কবি তুই গন্ধে ভুলে ডুবলি জলে
কূল পেলিনে আর,
ফুলে তোর বুক ভরেছিস আজকে জলে
ভরবে আঁখির কোল॥

২

জৌনপুরী-আশাবরী—কাহারবা

আমারে চোখ-ইশারায় ডাক দিলে হায় কে গো দরদী।
খুলে দাও রঙ-মহলার তিমির-দুয়ার ডাকিলে যদি॥

গোপনে চৈতী হাওয়ায় গুল্‌-বাগিচায় পাঠালে লিপি,
দেখে তাই ডাকছে ডালে কু কু বলে কোয়েল ননদী॥

পাঠালে ঘূর্ণি-দূতী ঝড়-কপোতী বৈশাখে সখি,
বরষায় সেই ভরসায় মোর পানে চায় জল-ভরা নদী॥

তোমারি অশ্রু ঝলে শিউলি-তলে সিক্ত শরতে,
হিমানীর পরশ বুলাও ঘুম ভেঙে দাও দ্বার যদি রোধি॥

পউষের শূন্য মাঠে একলা বাটে চাও বিরহিণী,
দুহুঁ হায় চাই বিষাদে মধ্যে কাঁদে তৃষ্ণা-জলধি॥

ভিড়ে যা ভোর-বাতাসে ফুল-সুবাসে রে ভোমর-কবি,
ঊষসীর শিশ-মহলে আসতে যদি চাস নিরবধি॥

৩

ইমন-মিশ্র গজল—কাহারবা

বসিয়া বিজনে কেন একা মনে
পানিয়া ভরণে চল লো গোরী।
চল জলে চল কাঁদে বনতল,
ডাকে ছলছল জল-লহরী॥

দিবা চলে যায় বলাকা-পাখায়,
বিহগের বুকে বিহগী লুকায়!
কেঁদে চখা-চখি মাগিছে বিদায়
বারোয়াঁর সুরে ঝুরে বাঁশরি॥

সাঁঝ হেরে মুখ চাঁদ-মুকুরে
ছায়াপথ-সিঁথি রচি চিকুরে,
নাচে ছায়া-নটী কানন-পুরে
দুলে লটপট লতা-কবরী॥

'বেলা গেল বধূ' ডাকে ননদী,
চল জল নিতে যাবি লো যদি,
কালো হয়ে আসে সুদূর নদী,
নাগরিকা–সাজে সাজে নগরী॥

মাঝি বাঁধে তরী সিনান–ঘাটে,
ফিরিছে পথিক বিজন মাঠে,
কারে ভেবে বেলা কাঁদিয়া কাটে
ভর আঁখি–জলে ঘট গাগরী॥

ওগো বে–দরদী, ও রাঙা পায়ে
মালা হয়ে কে গো গেল জড়ায়ে !
তব সাথে কবি পড়িল দায়ে
পায়ে রাখি তারে না গলে পরি॥

৪

পিলু–কাহার্‌বা—দাদ্‌রা

ভুলি কেমনে আজো যে মনে
বেদনা–সনে রহিল আঁকা
আজো সজনী দিন রজনী
সে বিনে গণি তেমনি ফাঁকা॥

আগে মন করলে চুরি
মর্মে শেষে হানলে ছুরি,
এত শঠতা এত যে ব্যথা
তবু যেন তা মধুতে মাখা॥

চকোরী দেখলে চাঁদে
দূর হতে সই আজো কাঁদে,
আজো বাদলে ঝুলন ঝোলে
তেমনি জলে চলে বলাকা॥

বকুলের তলায় দোদুল
কাজলা মেয়ে কুড়োয় লো ফুল,
চলে নাগরী কাঁখে গাগরী
চরণ ভারি কোমর বাঁকা॥

তরুরা রিক্ত-পাতা
আসল লো তাই ফুল-বারতা,
ফুলেরা গলে ঝরেছে বলে
ভরেছে ফলে বিটপি-শাখা॥

ডালে তোর হানলে আঘাত
দিস রে কবি ফুল-সওগাত,
ব্যথা-মুকুলে অলি না ছুঁলে
বনে কি দুলে ফুল-পতাকা॥

৫

মিশ্র বেহাগ-খাম্বাজ—দাদ্‌রা

কেন কাঁদে পরান কী বেদনায় কারে কহি।
সদা কাঁপে ভীরু হিয়া রহি রহি॥

সে থাকে নীল নভে আমি নয়ন-জল-সায়রে
সাতাশ তারার সতিন-সাথে সে যে ঘুরে মরে,
কেমনে ধরি সে চাঁদে রাহু নহি॥

কাজল করি যারে রাখি গো আঁখি-পাতে,
স্বপনে যায় সে ধুয়ে গোপন অশ্রু-সাথে!

বুকে তায় মালা করি রাখিলে যায় সে চুরি,
বাঁধিলে বলয়-সাথে মলয়ায় যায় সে উড়ি
কি দিয়ে সে উদাসীর মন মোহি॥

৬

সিন্ধু-ভৈরবী—কাহারবা

মৃদুল বায়ে বকুল ছায়ে
গোপন পায়ে কে ঐ আসে,
আকাশ-ছাওয়া চোখের চাওয়া
উতল হাওয়া কেশের বাসে॥

উষার রাগে সাঁঝের ফাগে
যুগল তাহার কপোল রাঙে,
কমল দুলে সূরয্ শশী
নিশীথ-চুলে আঁধার-রাশে॥

চরণ-ছোঁওয়ায় পাতার ঠোঁটে
মুকুল কাঁপে কুসুম ফোটে,
আঁখির পলক- পতন-ছাঁদে
নিশীথ কাঁদে দিবস হাসে॥

গ্রহের মালা অলখ-খোঁপায়,
কপোল শোভে তারার টোপায়,
কুসুম-কাঁটায় আঁচল-বাধে
রুমাল লুটায় সবুজ ঘাসে॥

সাঁঝের শাখায় কানন মাঝে
বালার বিহগ- কাঁকন বাজে,
জীবন তাহার সোনার স্বপন
দোলায় ঘুমায় শিশুর পাশে॥

তোমার লীলা- কমল করে
নিখিল-রানি! দুলাও মোরে।
ঢুলাও আমার সুবাসখানি
তোমার মুখের মদির-শ্বাসে॥

৭

ভৈরবী-আশাবরী—কাহারবা

কে বিদেশি বন-উদাসী
বাঁশের বাঁশি বাজাও বনে।
সুর-সোহাগে তন্দ্রা লাগে
কুসুম-বাগের গুল-বদনে॥

ঝিমিয়ে আসে ভোমোরা-পাখা,
যুঁথির চোখে আবেশ মাখা,
কাতর ঘুমে চাঁদিমা রাকা
(ভোর গগনের দর-দালানে)
দর-দালানে ভোর গগনে॥

লজ্জাবতীর লুলিত লতায়
শিহর লাগে পুলক-ব্যথায়,
মালিকা সম বঁধুরে জড়ায়
বালিকা-বধূ সুখ-স্বপনে॥

সহসা জাগি আধেক রাতে
শুনি সে বাঁশি বাজে হিয়াতে,
বাহু-শিথানে কেন কে জানে
কাঁদে গো পিয়া বাঁশির সনে॥

বৃথাই গাঁথি কথার মালা
লুকাস কবি বুকের জ্বালা,
কাঁদে নিরালা বন্‌শিওয়ালা
তোরি উতলা বিরহী মনে॥

৮

সিন্ধু—কাওয়ালি

করুণ কেন অরুণ আঁখি
দাও গো সাকি দাও শারাব।

হায় সাকি এ আঙ্গুরি খুন,
নয় ও হিয়ার খুন-খারাব ॥

দুর্দিনের এই দারুণ দিনে
শরণ নিলাম পান-শালায়,
হায় সাহারার প্রখর তাপে
পরান কাঁপে দিল্‌-কাবাব ॥

আর সহে না দিল্‌ নিয়ে এই
দিল্‌-দরদির দিল্‌লগি,
তাই তো চালাই নীল পেয়ালায়
লাল শিরাজী বে-হিসাব ॥

এই শারাবের নেশার রঙে
নয়ন-জলের রঙ লুকাই,
দেখছি আঁধার জীবন ভরি
ভর-পিয়ালার লাল খোয়াব ॥

আমার বুকের শূন্যে কে গো
ব্যথার তারে ছড় চালায়,
গাইছি খুশির মহফিলে গান
বেদন-গুণীর বীণ্‌ রবাব্‌ ॥

হারাম কি এই রঙিন পানি,
আর হালাল এই জল চোখের ?
নরক আমার হউক মঞ্জুর,
বিদায় বন্ধু, লও আদাব ॥

দেখ রে কবি, প্রিয়ার ছবি
এই শারাবের আর্শিতে,
লাল গেলাসের কাচ্‌-মহলার
পার হতে তার শোন্‌ জওয়াব ॥

৯

মান্দ্‌—কাওয়ালি

এত জল ও-কাজল-চোখে
পাষাণী, আনলে বলো কে।
টলমল জল-মোতির মালা
দুলিছে ঝালর-পলকে॥

দিল কি পুব্‌-হাওয়াতে দোল্‌,
বুকে কি বিঁধিল কেয়া?
কাঁদিয়া কুটিলে গগন
এলায়ে ঝামর-অলকে॥

চলিতে পৈঁচি কি হাতের
বাধিল বৈঁচি কাঁটাতে?
ছাড়াতে কাঁচুলির কাঁটা
বিঁধিল হিয়ার ফলকে॥

যে দিনে মোর দেওয়া-মালা
ছিঁড়িলে আনমনে সখি,
জড়াল জুঁই-কুসুমি-হার
বেণীতে সেদিন ওলো কে॥

যে-পথে নীর ভরণে যাও
বসে রই সেই পথ-পাশে,
দেখি, নিত্‌ কার পানে চাহি
কলসির সলিল ছলকে॥

মুকুলী মন সেধে সেধে
কেবলি ফিরিনু কেঁদে,
সরসীর ঢেউ পলায় ছুটি
না ছুঁতেই নলিন্‌-নোলকে॥

বুকে তোর সাত সাগরের জল,
পিপাসা মিট্‌ল না কবি,
ফটিক-জল! জল খুঁজিস যেথায়
কেবলি তড়িৎ ঝলকে॥

১০

ভীমপলশ্রী—দাদ্‌রা

আসে বসন্ত ফুলবনে
সাজে বনভূমি সুন্দরী।
চরণে পায়েলা রুমুঝুমু
মধুপ উঠিছে গুঞ্জরি॥

ফুলরেণু–মাখা দখিনা বায়
বাতাস করিছে বন–বালায়,
বন–কবরী–নিকুঞ্জ–ছায়
মুকুলিকা ওঠে মুঞ্জরি॥

কুহু আজি ডাকে মুহুমুহু,
‘পিউ কাঁহা’ কাঁদে উহু উহু
পাখায় পাখায় দোঁহে দুহুঁ
বাঁধে চঞ্চুর চঞ্চুরী॥

দুলে আলো–ছায়া বন–দুকূল,
ওড়ে প্রজাপতি কল্‌কা ফুল,
কর্ণে অতসী স্বর্ণ–দুল
আলোক–লতার সাত–নোরী॥

পদ্ম ডলিয়া পায়ে বালা
করিয়াছে সারা বন আলা,
দ্বারে মঞ্জরী–দীপ জ্বালা,
ডালপালা রচে ফুলছড়ি॥

কবি, তোর ফুল–মালি কেমন,
ফাগুনে শূন্য পুষ্পবন,
বরিবি বঁধুরে এলে কানন
রিক্ত হাতে কি ভুল ভরি॥

১১

কাফি-সিন্ধু—কাহারবা

দুরন্ত বায়ু পুরবইয়াঁ
বহে অধীর আনন্দে।
তরঙ্গে দুলে আজি নাইয়াঁ
রণ-তুরঙ্গ-ছন্দে॥

অশান্ত অম্বর-মাঝে
মৃদঙ্গ গুরুগুরু বাজে,
আতঙ্কে থরথর অঙ্গ
মন অনন্তে বন্দে॥

ভুজঙ্গী দামিনীর দাহে
দিগন্ত শিহরিয়া চাহে,
বিষণ্ণ ভয়-ভীতা যামিনী
খোঁজে সেতারা চন্দে॥

মালঞ্চে এ কি ফুল-খেলা
আনন্দে ফোটে যূথি বেলা,
কুরঙ্গী নাচে শিখী-সঙ্গে
মাতি কদম্ব-গন্ধে॥

একান্তে তরুণী তমালী
অপাঙ্গে মাখে আজি কালি,
বনান্তে বাঁধা প'ল দেয়া
কেয়া-বেণীর বন্ধে॥

দিনান্তে বসি কবি একা
পড়িস কি জলধারা-লেখা,
হিয়ায় কি কাঁদে কুহু-কেকা
আজি অশান্ত দ্বন্দ্বে॥

১২

বাগেশ্রী-পিলু—কাহারবা

চেয়ো না সুনয়না
আর চেয়ো না এ নয়ন পানে।
জানিতে নাইকো বাকি
সই ও আঁখি কী জাদু জানে॥

একে ঐ চাউনি বাঁকা
সুর্মা–আঁকা, তায় ডাগর আঁখি।
বধিতে তায় কেন সাধ
যে মরেছে ঐ আঁখি–বাণে॥

কাননে হরিণ কাঁদে,
সলিল–ফাঁদে ঝুরছে শফরি,
বাঁকায়ে ভুরুর ধনু
ফুল–অতনু কুসুম–শর হানে॥

কুনাল কি পড়ল ধরা!
পীযূষ–ভরা ঐ চাঁদো মুখে,
কাঁদিছে নার্গিসের ফুল
লাল কপোলের কমল–বাগানে॥

জ্বলিছে দিবস রাতি
মোমের বাতি রূপের দেওয়ালি,
নিশিদিন তাই কি জ্বলি
পড়ছ গলি অঝোর নয়ানে॥

মিছে তুই কথার কাঁটায়
সুর বিঁধে হায় হার গাঁথিস কবি,
বিকিয়ে যায় রে মালা
আয় নিরালা আঁখির দোকানে॥

১৩

পিলু-দাদ্‌রা

পরান-প্রিয় ! কেন এলে অবেলায়।
শীতল হিমেল বায়ে ফুল ঝরে যায়॥

সেদিনো সকালবেলা
খেলেছি কুসুম-খেলা,
আজি যে কাঁদি একেলা
এ ভাঙা মেলায়,
কেন এলে অবেলায়॥

ক্লান্ত দিবস দুরে
কাঁদিছে পিলুর সুরে,
কেন শত পথ ঘুরে
আসিলে হেথায়॥

১৪

ভৈরবী—খং

সখি জাগো, রজনী পোহায়।
মলিন কামিনী-ফুল যামিনী-গলায়॥

চলিছে বধূ সিনানে
বসন না বশ মানে,
শিথিল আঁচল টানে
পথের কাঁটায়॥

১৫

ভৈরবী—কাহারবা

নিশি ভোর হলো জাগিয়া
পরান-পিয়া।

কাঁদে 'পিউ কাহাঁ' পাপিয়া
পরান-পিয়া॥

ভুলি বুলবুলি-সোহাগে
কত গুল্‌বদনী জাগে,
রাতি গুল্‌সনে যাপিয়া
পরান-পিয়া॥

জেগে রয় জাগার সাথী
দূরে চাঁদ, শিয়রে বাতি,
কাঁদি ফুল-শয়ন পাতিয়া,
পরান-পিয়া॥

কত আর সাজাব ডালা,
বাসি হয় নিতি যে মালা,
কত দূর যাব ভাসিয়া,
পরান-পিয়া॥

গেয়ে গান চেয়ে কাহারে
জেগে র'স্ কবি এপারে
দিলি দান কারে এ হিয়া,
পরান-পিয়া॥

## ১৬

বৃন্দাবনী সারঙ্ মিশ্র—দাদ্‌রা

এ বাসি বাসরে আসিলে কে গো ছলিতে।
কেন পুন বাঁশি বাজালে কাফি ললিতে॥

নিশীথ গভীরে
কেন আঁখি-নীরে
এলে ফিরে ফিরে
গোপন কথা বলিতে॥

দলিত কুসুম-দলে রচিয়াছি শয়ন
অন্ধ তিমির রাতি, নিবু-নিবু নয়ন!

মরণ-বেলায় প্রিয়
আনিলে কি অমিয়
এলে কি গো নিঠুর
ঝরা ফুল দলিতে॥

১৭

কালাংড়া—কাওয়ালি

বসিয়া নদীকূলে এলোচুলে
কে উদাসিনী।
কে এলে পথ ভুলে
এ অকূলে বন-হরিণী॥

কলসে জল ভরিয়া চায়
করুণায় কুলবধূরা,
কেঁদে যায় ফুলে ফুলে
পদমূলে সাঁঝ-তটিনী॥

নিশিদিন চাহি তোমারে
ওপারে বাজিছে বাঁশি,
এপারে বাজে বধূর
মল-নূপুর মধু-ভাষিণী॥

আকাশে মেলিয়া আঁখি
লেখা কি পড়িছ পিয়ার,
কে গো সে রূপ-কুমার
তুমি গো যার অনুরাগিণী॥

দলিয়া কত ভাঙা মন
ও চরণ করেছ রাঙা,
কাঁদায়ে কত না দিন
এলে নিখিল-মনোমোহিনী॥

হারালি গোধূলি-লগন,
কবি, কোন্ নদী-কিনারে,
একি সেই স্বপন-চাঁদ
পেতেছে ফাঁদ প্রিয়ার সতিনী॥

১৮
বেহাগ—দাদ্‌রা

কেন দিলে এ কাঁটা
যদি গো কুসুম দিলে
ফুটিত না কি কমল
ও কাঁটা না বিঁধিলে॥

কেন এ আঁখি-কূলে
বিধুর অশ্রু দুলে,
কেন দিলে এ হৃদি
যদি না হৃদয় মিলে॥

শীতল মেঘ-নীরে
ডাকিয়া চাতকীরে
নীর ঢালিতে শিরে
বাজ কেন হানিলে॥

যদি ফুটালে মুকুল
কেন শুকাইলে ফুল,
কেন কলঙ্ক-টিপে
চাঁদের ভুরু ভাঙিলে॥

কেন কামনা-ফাঁদে
রূপ-পিপাসা কাঁদে,
শোভিত না কি কপোল
ও কালো তিল নহিলে॥

কাঁটা-নিকুঞ্জে কবি
এঁকে যা সুখের ছবি,
নিজে তুই গোপন র'বি,
তোরি আঁখির সলিলে॥

১৯

বিহারী খাম্বাজ মিশ্র—দাদরা

সখি, বলো বঁধুয়ারে নিরজনে।
দেখা হলে রাতে ফুলবনে॥

কে করে ফুল চুরি জেনেছে ফুলমালি,
কে দেয় গহীন রাতে ফুলের কূলে কালি
জেনেছে ফুলমালি গোপনে॥

কাঁটার আড়ালে গোলাবের বাগে
ফুটায়েছে কুসুম কপট সোহাগে,
সে কুসুম-ঘেরা মেহেদির বেড়া,
প্রহরী ভোমোরা সে কাননে॥

ও পথে চোর-কাঁটা, সখি, তায় বলে দিও,
বেঁধে না বেঁধে না লো যেন তার উত্তরীয় !
এ বনফুল লাগি না আসে কাঁটা দলি,
আপনি যাব আমি বঁধুয়ার কুঞ্জ-গলি,
বিকাব বিনিমূলে ও-চরণে॥

২০

দুর্গা কাওয়ালি

নহে নহে প্রিয়, এ নয় আঁখি-জল।
মলিন হয়েছে ঘুমে চোখের কাজল॥

হেরিয়া নিশি-প্রভাতে
শিশির কমল-পাতে,
ভাবো বুঝি বেদনাতে
কেঁদেছে কমল॥

মরুতে চরণ ফেলে
কেন বন-মৃগ এলে,

সলিল চাহিতে পেলে
মরীচিকা-ছল॥

এ শুধু শীতের মেঘে
কপট কুয়াশা লেগে
ছলনা উঠেছে জেগে—
এ নহে বাদল॥

কেন কবি খালি খালি
হলি রে চোখের বালি,
কাঁদাতে গিয়া কাঁদালি
নিজেরে কেবল॥

২১

ভৈরবী—কাওয়ালি

এ আঁখি-জল মোছো পিয়া,
ভোলো ভোলো আমারে।
মনে কে গো রাখে তারে
ঝরে যে ফুল আঁধারে॥

ফোটা ফুলে ভরি ডালা
গাঁথো বালা মালিকা,
দলিত এ ফুল লয়ে
দেবে গো বলো কারে॥

স্বপনের স্মৃতি প্রিয়
জাগরণে ভুলিও,
ভুলে যেয়ো দিবালোকে
রাতের আলেয়ারে॥

ঝুরিয়া গেল যে মেঘ
রাতে তব আঙিনায়,
বৃথা তারে খোঁজো প্রাতে
দূর গগন-পারে॥

ঘুমায়েছ সুখে তুমি
সে কেঁদেছে জাগিয়া,
তুমি জাগিলে গো যবে
সে ঘুমায়ে ওপারে॥

আগুনে মিটালি তৃষা
কবি কোন্ অভিমানে,
উদিল নীরদ যবে
দূর বন-কিনারে॥

২২

ভৈরবী—পোস্তা

কি হবে জানিয়া বলো
কেন জল নয়নে।
তুমি তো ঘুমায়ে আছো
সুখে ফুল-শয়নে॥

তুমি কি বুঝিবা বালা
কুসুমে কীটের জ্বালা,
কারো গলে দোলে মালা
কেহ ঝরে পবনে॥

আকাশের আঁখি ভরি
কে জানে কেমন করি
শিশির পড়ে গো ঝরি
ঝরে বারি শাওনে॥

নিশীথে পাপিয়া পাখি
এমনি তো ওঠে ডাকি,
তেমনি ঝুরিছে আঁখি
বুঝি বা অকারণে॥

কে শুধায়, আঁধার চরে
চখা কেন কেঁদে মরে,

এমনি চাতক-তরে
মেঘ ঝুরে গগনে॥

কারে মন দিলি কবি,
এ যে রে পাষাণ ছবি,
এ শুধু রূপের রবি
নিশীথের স্বপনে॥

২৩

বিহারী—ঠুংরি

পরদেশী বঁধুয়া,
এলে কি এতদিনে।
আসিলে এতদিনে
কেমনে পথ চিনে॥

তোমারে খুঁজিয়া
কত রবি শশী
অন্ধ হইল প্রিয়,
নিভিল তিমিরে
তব আশে আকাশ
তারা-দীপ জ্বালি
জাগিয়াছে নিশি
ঝুরিয়া শিশিরে!
শুকায়েছে স্বরগ,
দেবতা, তোমা বিনে॥

কত জনম ধরি
ছিলে বলো পাশরি,
এতদিনে বাঁশরি
বাজিল কি বিপিনে॥

নিতি ফুল-সনে
ফুটিয়া কাননে

ঝরিয়াছি সাঁঝে
নিরাশ হুতাশে,
নব নব গানে
বেদনা নিবেদন
করিয়াছে কবি,
প্রিয়, তব পাশে!
এলে আজি উদাসী
নিখিল-মন জিনে॥

## ২৪

বেহাগ-খাম্বাজ—দাদ্‌রা

কেন উচাটন মন
পরান এমন করে।
কেন কাঁদে গো বধূ
বঁধুর বুকে বাসরে॥

কেন মিলন-রাতে
সলিল আঁখি-পাতে,
কেন ফাগুন-প্রাতে
সহসা বাদল ঝরে॥

ডাকিলে অনুরাগে
কেন বিদায় মাগে,
(কেন) মরিতে সাধ জাগে
পিয়ার বুকের 'পরে॥

ডাকিয়া ফুলবনে
থাকে সে আনমনে,
কাঁদায়ে নিরজনে
কাঁদে সে কিসের তরে॥

কবি, তোরে কে কবে
সাধিল বেণুর রবে,
ধরিতে গেলি যবে
বিঁধিল কুসুম-শরে॥

২৫

পিলু-ভৈরবী—কাহার্‌বা

আসিলে এ ভাঙা ঘরে
কে মোর রাঙা অতিথি।
হরষে বরিষে বারি
শাওন-গগন তিতি॥

বকুল-বনের সাকি
নটীন পুবালি হাওয়া
বিলায় সুরভি সুরা,
মাতায় কানন-বীথি॥

বনের কেশর গাঁথে
কদম-কেশর ঝুরি,
শিশির-চুনির হারে
উজল উশীর-সিঁথি॥

তিতির শিখীর সাথে
নোটন-কপোতী নাচে,
ঝিঁঝির ঝিয়ারি গাহে
ঝুমুর কাজরী-গীতি॥

হিঙুল হিজল-তলে,
ডাহুক পিছল-আঁখি,
বধূর তমাল-চোখে
ঘনায় নিশীথ-ভীতি॥

তিমির-ময়ূর আজি
তারার পেখম খোলে,
জড়ায় গগন-গলে
চাঁদের ষোড়শী তিথি॥

মিলন-মালায় বাজে
গোপন মৃণাল-কাঁটা,
নয়ন-জলে কি করি
আঁকিস তাহারি স্মৃতি॥

২৬

কালাড়ো-বসন্ত-হিন্দোল—দাদ্‌রা

আজি দোল-পূর্ণিমাতে দুলবি তোরা আয়।
দখিনার দোল্ লেগেছে দোলন-চাঁপায়॥
দোলে আজ দোল্-ফাগুনে
ফুল-বাণ আঁখির তূণে,
দুলে আজ বিধুর হিয়া মধুর ব্যথায়॥

দুলে আজ শিথিল বেণী, দুলে বধুর মেখলা,
দুলে গো মালার পলা জড়াতে বঁধুর গলা।
মাধবীর দোলন্-লতায়
দোয়েলা দোল্ খেয়ে যায়,
দুলে যায় হল্‌দে পাখি সোঁদাল্-শাখায়॥

বিরহ-শীর্ণা নদীর আজিকে আঁখির কূলে
ভরে জল কানায় কানায় জোয়ারে উঠল দুলে।
দুলে বসন্ত-রানি
কুসুমিত বনানী
পলাশ রঙন দোলে নোটন-খোঁপায়॥

দোলে হিন্দোল-দোলায় ধরণী শ্যাম পিয়ারী,
দুলিছে গ্রহ তারা আলোক-গোপ-ঝিয়ারী।
নীলিমার কোলে বসি
দুলে কলঙ্কী-শশী,
দোলে ফুল-উর্বশী ফুল-দোলনায়॥

২৭

পিলু—দাদ্‌রা

রুমুঝুমু রুমুঝুম্
কে এলে নূপুর-পায়।
ফুটিল শাখে মুকুল
ও রাঙা চরণ-ঘায়॥

সে নাচে তটিনী-জল
টলমল টলমল,
বনের বেণী উতল
ফুলদল মুরছায়॥

বিজুরি জরির আঁচল
ঝলমল ঝলমল,
নামিল নভে বাদল
ছলছল বেদনায়॥

দুলিছে মেখলা-হার
শ্যামলী মেঘমালার,
উড়িছে অলক কার
অলকার ঝরোকায়॥

তালীবন থৈ তাথৈ
করতালি হানে ঐ
কবি, তোর তমালী কই—
শ্বসিছে পুবালি-বায়॥

২৮

সিন্ধু কাফি-খাম্বাজ—যৎ

আজি এ কুসুম-হার সহি কেমনে।
ঝরিল যে ধুলায় চির-অবহেলায়
কেন এ অবহেলায় পড়ে তারে মনে॥

তব তরে মালা গেঁথেছি নিরালা
সে ভরেছে ডালা নিতি নব ফুলে।
(আজি) তুমি এলে যবে বিপুল গরবে
সে শুধু নীরবে মিশাইল বনে॥

আঁখি-জলে ভাসি গাহিত উদাসী
আমি শুধু হাসি আসিয়াছি ফিরে।
(আজি) সুখ-মধুমাসে তুমি যবে পাশে
সে কেন গো আসে কাঁদাতে স্বপনে॥

কার সুখ লাগি রে কবি বিবাগী,
সকল তেয়াগি সাজিলি ভিখারি!
(তুই) কার আঁখি-জলে বেঁচে রবি বলে
ফুলমালা দলে লুকালি গহনে॥

২৯

মালকোষ—ত্রিতালী

গরজে গম্ভীর গগনে কম্বু।
নাচিছে সুন্দর নাচে স্বয়ম্ভু॥

সে নাচ-হিল্লোলে জটা-আবর্তনে
সাগর ছুটে আসে গগন-প্রাঙ্গণে।
আকাশে শূল হানি
শোনাও নব বাণী,
তরাসে কাঁপে প্রাণী
প্রসীদ শম্ভু॥

ললাট-শশী টলি জটায় পড়ে ঢলি,
সে-শশী-চমকে গো বিজুলি ওঠে ঝলি।
ঝাঁপে নীলাঞ্চলে মুখ দিগঙ্গনা,
মুরছে ভয়-ভীতা নিশি নিরঞ্জনা।
আঁধারে পথ-হারা
চাতকী কেঁদে সারা,
যাচিছে বারিধারা
ধরা নিরম্বু॥

৩০

ছায়ানট—কাওয়ালি

হাজার তারার হার হয়ে গো
দুলি আকাশ-বীণার গলে।
তমাল-ডালে ঝুলন ঝুলাই
নাচাই শিখী কদম-তলে॥

'বৌ কথা কও' বলে পাখি
করে যখন ডাকাডাকি,
ব্যথার বুকে চরণ রাখি
নামি বধূর নয়ন-জলে॥

ভয়ঙ্করের কঠিন আঁখি
আঁখির জলে করুণ করি,
নিঙাড়ি নিঙাড়ি চলি
আকাশ-বধূর নীলাম্বরী।

লুটাই নদীর বালুতটে,
সাধ করে যাই বধূর ঘটে,
সিনান-ঘাটের শিলা-পটে
ঝরি চরণ-ছোঁওয়ার ছলে॥

৩১

হাম্বীর—কাওয়ালি

অধীর অম্বরে গুরু গরজন মৃদঙ্ বাজে।
রুমু রুমু ঝুম্ মঞ্জীর-মালা চরণে আজ উতলা যে॥

এলোচুলে দুলে দুলে বন-পথে চল আলি
মরা গাঙে বালুচরে কাঁদে যথা বন-মরালী।
উগারি গাগরি ঝারি
দে লো দে করুণা ডারি,
ঘুঙট উতারি বারি
ছিটা লো গুমোট সাঁঝে॥

তালীবন হানে তালি, ময়ূরী ইশারা হানে,
আসন পেতেছে ধরা মাঠে মাঠে চারা-ধানে।

মুকুলে ঝরিয়া পড়ি আকূতি জানায় যুথি,
ডাকিছে বিরস শাখে তাপিতা চন্দনা তূতী।
কাজল-আঁখি রসিলি
চাহে খুলি ঝিলিমিলি,
চলো লো চলো সেহেলি,
নিয়ে মেঘ-নটরাজে॥

৩২

দেশ-সুরট—একতালা

ঝরে ঝরঝর কোন্ গভীর গোপন ধারা এ শাঙনে।
আজি রহিয়া রহিয়া গুমরায় হিয়া একা এ আঙনে॥

ঘনিমা ঘনায় ঝাউ-বীথিকায় বেণু-বন-ছায় রে,
ডাহুকিরে খুঁজি ডাহুক কাঁদে আঁধার গহনে॥

কেয়া-বনে দেয়া তূণীর বাঁধিয়া
গগনে গগনে ফেরে গো কাঁদিয়া।
বেতস-বিতানে নীপ-তরুতলে
শিখী নাচ ভোলে পুছ-পাখা টলে।

মালতী-লতায় এলাইয়া বেণী কাঁদে বিষাদিনী রে,
কাজল-আঁখি কে নয়ন মোছে তমাল-কাননে॥

৩৩

জয়জয়ন্তী—একতালা

হৃদয় যত নিষেধ হানে নয়ন ততই কাঁদে।
দূরে যত পলাতে চাই নিকট ততই বাঁধে॥

স্বপন-শেষে বিদায়-বেলায়
অলক কাহার জড়ায় গো পায়,
বিধুর কপোল স্মরণ আনায়
ভোরের করুণ চাঁদে॥

বাহির আমার পিছল হলো কাহার চোখের জলে।
স্মরণ ততই বারণ জানায় চরণ যত চলে।

পার হতে চাই মরণ-নদী
দাঁড়ায় কে গো দুয়ার রোধি,
আমায় ওগো বে-দরদী,
ফেলিলে কোন্ ফাঁদে॥

৩৪

কালাংড়া-ভৈরোঁ—আদ্ধা কাওয়ালি

শুকাল মিলন-মালা আমি তবে যাই।
কি যেন এ নদী-কূলে খুঁজিনু বৃথাই॥

রহিল আমার ব্যথা
দলিল কুসুমে গাঁথা,
ঝুরে বলে ঝরা পাতা—
নাই কেহ নাই॥

যে-বিরহে গ্রহতারা সৃজিল আলোক,
সে-বিরহে এ-জীবন জ্বলি পুণ্য হোক্।

চক্রবাক চক্রবাকী
করে যেমন ডাকাডাকি,
তেমনি এ কূলে থাকি
ও-কূলে তাকাই॥

৩৫

দরবারি কানাড়া—ষৎ

স্মরণ-পারের ওগো প্রিয়, তোমায় আমি চিনি যেন।
তোমার চাঁদে চিনি আমি, তুমি আমার তারায় চেন॥

নতুন পরিচয়ের লাগি
তারায় তারায় থাকি জাগি,

বারেবারে মিলন মাগি
বারেবারে হারাই হেন॥

নতুন চোখের প্রদীপ জ্বালি চেয়ে আছি নিরিবিলি,
খোলো প্রিয় তোমার ধরার বাতায়নে ঝিলিমিলি।

নিবাও নিবু-নিবু বাতি,
ডাকে নতুন তারার সাথী,
ওগো আমার দিবস রাতি
কাঁদে বিদায়-কাঁদন কেন॥

৩৬

পিলু—কাহারবা

গহীন রাতে
ঘুম কে এলে ভাঙাতে।
ফুল-হার পরায়ে গলে
দিলে জল নয়ন-পাতে॥

যে জ্বালা পেনু জীবনে
ভুলেছি রাতে স্বপনে,
কে তুমি এসে গোপনে
ছুঁইলে সে বেদনাতে॥

যবে কেঁদেছি একাকী
কেন মুছালে না আঁখি,
নিশি আর নাহি বাকি
বাসি ফুল ঝরিবে প্রাতে॥

কেন এ কুহেলি ঠেলে
দখিনা বাতাস এলে,
কবি তুই হৃদয় মেলে
ছিলি কি এরি আশাতে॥

৩৭

সিন্ধু-কাওয়ালি

কোন্ শরতে পূর্ণিমা-চাঁদ আসিলে এ ধরাতল।
কে মথিল তব তরে কোন্ সে ব্যথার সিন্ধু-জল॥

দুয়ার-ভাঙা জাগল জোয়ার বেদনার ঐ দরিয়ায়।
আজ ভারতী অশ্রুমতী মধ্যে দুলে টলমল॥

কখন তোমার বাজল বেণু প্রাণের বংশী-বট-ছায়।
মরা গাঙের ভাঙা ঘাটে ঘট ভরে গোপিনীদল॥

বিদ্যুতের বাঁকা হাসি হাসিয়া কালো মেঘ,
আসিলে কে অভিমানী বহায়ে মরুতে ঢল॥

লয়ে হাতে জিয়ন-কাঠি আসিলে কে রূপ-কুমার
উঠল জেগে রূপ-কুমারী আঁধারে ঐ ঝলমল॥

আকাশে চকোরী কাঁদে, তড়াগে চাহে কুমুদ,
ঝরুক আঁখির শেফালিকা ছুঁয়ে তব পদতল॥

৩৮

ভীমপলশ্রী—দাদ্‌রা

জাগিলে 'পারুল' কিগো 'সাত ভাই চম্পা' ডাকে।
উদিলে চন্দ্র-লেখা বাদলের মেঘের ফাঁকে॥

চলিলে সাগর ঘুরে
অলকার মায়ার পুরে,
ফোটে ফুল নিত্য যথায়
জীবনের ফুল্ল-শাখে॥

আঁধারের বাতায়নে চাহে আজ লক্ষ তারা,
জাগিছে বন্দিনীরা, টুটে ঐ বন্ধ কারা।

থেকো না স্বর্গে ভুলে
এ পারের মর্ত কূলে,
ভিড়ায়ো সোনার তরী
আবার এই নদীর বাঁকে॥

৩৯

খাম্বাজ—আড়-খেমটা

চরণ ফেলি গো মরণ-ছন্দে
মথিয়া চলি গো প্রাণ।
মর্তের মাটি মহীয়ান করি
স্বর্গেরে করি ম্লান॥

চিতার বিভূতি মাখিয়া গায়
লজ্জা হানি গো অন্নদায়,
বাঁধিয়াছি বিদ্যুল্লতায়,
দেবরাজ হতমান।
পাতাল ফুঁড়িয়া করি গো মাতাল
রসাতল-অভিযান॥

৪০

বৃন্দাবনী সারং—ঝাঁপতাল

নমো হে নমো যন্ত্রপতি নমো নমো অশান্ত।
তন্ত্রে তব ত্রস্ত ধরা, সৃষ্টি পথভ্রান্ত॥

বিশ্ব হল বস্তুময়
মন্ত্রে তব হে
নন্দন-আনন্দে তুমি
গ্রাসিলে মহাধ্বান্ত॥

শঙ্কর হে, সে কোন্ সতী-শোকে হয়ে নৃশংস
বসেছ ধ্যানে হয়েছ জড় সাধিতেছ এ ধ্বংস।

রুক্ষ তব দৃষ্টি-দাহে
শুষ্ক সব হে,
ভীষণ তব চক্রঘাতে
নির্জিত যুগান্ত॥

৪১

ভীমপলশ্রী—দাদ্‌রা

পুরবের তরুণ অরুণ
পুরবে আসলে ফিরে,
কাঁদায়ে মহাশ্বেতায়
হিমানীর শৈল-শিরে॥

কুহেলির পর্দা ডারি
ঘুমাত রূপ-কুমারী,
জাগালে স্বপনচারী
তাহারে নয়ন-নীরে॥

তোমার ঐ তরুণ গলার
শুনি গান সিন্ধু-পারে,
দুলিছ মধ্যমণি
সুরমার কণ্ঠ-হারে।

খেয়ানী দিলে ধরা,
হলো সুর স্বয়ম্বরা,
এলে কি পাগল-ঝোরা
পাষাণের বক্ষ চিরে॥

৪২

দেশ—গীতঙ্গী

কে শিব-সুন্দর শরৎ-চাঁদ-চূড়
দাঁড়ালে আসিয়া এ অঙ্গনে।
পীড়িত নর-নারী আসিল গেহ ছাড়ি
ভরিল নভতল ক্রন্দনে॥

বেদনা-মন্দিরে আরতি বাজে তব,
কে তুমি সুন্দর শ্মশান-চারী নব,
দিগ্‌দিগন্তরে জীবন-উৎসব-
শঙ্খ শুনি তব আগমনে॥

মৃত্যু-জয়ী তুমি হওনি সুধা পিয়ে,
দুখেরে দহিয়াছ বিষের দাহ দিয়ে।
ভূষণ করি ফণি আদরে দিয়ে দোলা
কি মণি পেলে বলো ওগো ও চির-ভোলা !

কভু সে ডম্বরু বাজাও অম্বরে,
প্রলয়-নর্তন জাগে চরাচরে,
ললাট-জ্বালা-পাশে
চন্দ্র-লেখা হাসে
নবীন সৃষ্টির হরষণে॥

পতিতা গঙ্গায়ে ধরিলে নিজ শিরে,
কন্যারূপে তাই পেলে কি ভারতীরে,
স্বরগ এল নেমে মরতে তব প্রেমে,
নমামি দেব-দেব ও-চরণে॥

৪৩

গারা-ভৈরবী—কাহারবা

কার নিকুঞ্জে রাত কাটায়ে
আসলে প্রাতে পুষ্পচোর।
ডাকছে পাখি 'বৌ গো জাগো,
আর ঘুমায় না, রাত্রি ভোর'॥

জুঁই-কুঁড়িরা চোখ মেলে চায়,
চুম্‌কুড়ি দেয় মৌমাছি।
শাপ্‌লা-বনে চাঁদ ডুবে যায়
ম্লান চোখে হায় চায় চকোর॥

ঘোম্‌টা ঠেলি কয় চামেলি,
গোল কোরো না গুল্‌-ডাকাত,
ঢুলছে নয়ন, দুলছে গলায়
বেল-টগরের ছিন্ন ডোর॥

বোরকা খুলি বন-কেতকীর
ফুলরেণুতে রাঙলে গা,
পারুল-বধূর মাগলে মধু,
হাস্‌নাহেনার ভাঙলে দোর॥

গায় কাওয়ালি বাদলি রুম্‌ঝুম,
তয়ফাওয়ালি নাচে মউর্‌
ঝুরছে কদম, মেঘ-তমালে
বিজলি-চোখে চায় কিশোর॥

শোন্‌ রে কবি পুষ্পলোভী
আজ ধরেছি ফুল চুরি,
হুল ফুটিয়ে, ফুলবালাদের
কূল ভুলানো ভাঙবে তোর॥

৪৪

ভীমপলশ্রী—কাহারবা

কেন আনো ফুল-ডোর
আজি বিদায়-বেলা।
মোছো মোছো আঁখি-লোর
যদি ভাঙিল মেলা॥

কেন মেঘের স্বপন
আনো মরুর চোখে,
ভুলে দিয়ো না কুসুম
যারে দিয়েছ হেলা॥

আছে বাহুর বাঁধন
তব শয়ন-সাথী,

আমি এসেছি বাঁধন
আমি চলি একেলা ॥

যবে শুকাল কানন
এলে বিধুর পাখি,
লয়ে কাঁটা-ভরা প্রাণ
একি নিঠুর খেলা ॥

যদি আকাশ-কুসুম
পেলি চকিতে কবি,
চলো চলো মুসাফির,
ডাকে পারের ভেলা ॥

৪৫

(রাতের) দুর্গা—আদ্ধা কাওয়ালি

কেমনে রাখি
আঁখি-বারি চাপিয়া।
প্রাতে কোকিল কাঁদে,
নিশীথে পাপিয়া ॥

এ ভরা ভাদরে
আমার মরা নদী,
উথলি উথলি
উঠিছে নিরবধি।

আমার এ ভাঙা ঘটে
আমার এ হৃদিতটে
চাপিতে গেলে ওঠে
দু'কূল ছাপিয়া ॥

নিষেধ নাহি মানে
আমার পোড়া আঁখি,
জল লুকাব কত
কাজল মাখি মাখি।

ছলনা করে হাসি
অমনি জলে ভাসি,
ছলিতে গিয়া আসি
ভয়েতে কাঁপিয়া॥

গাঁথিতে ফুলমালা
বিঁধে সে কাঁটা হয়ে,
কাঁটার হার গাঁথি—
সে আসে ফুল লয়ে।

কবি রে, জলধি এ
তাহারে মন দিয়ে
গেলি রে জল নিয়ে
জীবন ব্যাপিয়া॥

৪৬

(দিনের) দুর্গা—আদ্ধা কাওয়ালি

কেন আসিলে যদি যাবে চলি।
গাঁথিলে না মালা ছিঁড়ে ফুল-কলি॥

কেন বারেবারে আসিয়া দুয়ারে
ফিরে গেলে পারে কথা নাহি বলি॥

কি কথা বলিতে আসিয়া নিশীথে
শুধু ব্যথা-গীতে গেলে মোরে ছলি॥

প্রভাতের বায়ে কুসুম ফুটায়ে
নিশীথে লুকায়ে উড়ে গেল অলি॥

কবি শুধু জানে, কোন্ অভিমানে
চাহি যারে গানে কেন তারে দলি॥

৪৭

যোগিয়া—ঝাঁপতাল

সাজিয়াছ যোগী বলো কার লাগি
তরুণ বিবাগী॥

হেরো তব পায়ে
কাঁদিছে লুটায়ে
নিখিলের প্রিয়া
তব প্রেম মাগি
তরুণ বিবাগী॥

ফাল্গুন কাঁদে
দুয়ারে বিষাদে
খোলো দ্বার খোলো!
যোগী, যোগ ভোলো!

এত গীত হাসি
সব আজি বাসি,
উদাসী গো জাগো!
নব অনুরাগে
জাগো অনুরাগী
তরুণ বিবাগী॥

৪৮

বারোয়াঁ—কাহার্‌বা

মুসাফির! মোছ্ এ আঁখি-জল
ফিরে চল্ আপনারে নিয়া।
আপনি ফুটেছিল ফুল
গিয়াছে আপনি ঝরিয়া॥

রে পাগল! এ কি দুরাশা,
জলে তুই বাঁধিবি বাসা!

মেটে না হেথায় পিয়াসা
হেথা নাই তৃষ্ণা–দরিয়া॥

বরষায় ফুটল না বকুল
পউষে ফুটবে কি সে ফুল,
এ দেশে ঝরে শুধু ভুল
নিরাশার কানন ভরিয়া॥

রে কবি, কতই দেয়ালি
জ্বালিলি তোর আলো জ্বালি,
এল না তোর বনমালি
আঁধার আজ তোরই দুনিয়া॥

## ৪৯

মন্দ্—কাহারবা

এ নহে বিলাস বন্ধু, ফুটেছি জলে কমল।
এ যে ব্যথা–রাঙা হৃদয় আঁখি–জলে টলমল॥

কোমল মৃণাল–দেহ ভরেছে কণ্টক–ঘায়,
শরণ লয়েছি গো তাই শীতল দিঘির জল॥

ডুবেছি এ কালো নীরে কত যে জ্বালা সয়ে,
শত ব্যথা ক্ষত লয়ে হইয়াছি শতদল॥

আমার বুকের কাঁদন তুমি বলো ফুল–বাস,
ফিরে যাও, ফেলো না গো শ্বাস
দখিনা বায়ু চপল॥

ফোটে যে কোন্ ক্ষত–মুখে
কবি রে তোর গীত–সুর,
সে ক্ষত দেখিল না কেউ,
দেখিল তোরে কেবল॥

১

খাম্বাজ-পিলু—দাদ্‌রা

আমার কোন্ কূলে আজ ভিড়ল তরী
এ কোন্ সোনার গাঁয়।
আমার ভাটির তরী আবার কেন
উজান যেতে চায়॥

আমার দুঃখেরে কাণ্ডারি করি
আমি ভাসিয়েছিলাম ভাঙা তরী,
তুমি ডাক দিলে কে স্বপন-পরী
নয়ন-ইশারায়॥

আমার নিবিয়ে দিয়ে ঘরের বাতি
ডেকেছিল ঝড়ের রাতি,
তুমি কে এলে মোর সুরের সাথী
গানের কিনারায়॥

ওগো সোনার দেশের সোনার মেয়ে,
তুমি হবে কি মোর তরীর নেয়ে,
এবার ভাঙা তরী চলো বেয়ে
রাঙা অলকায়॥

২

জয়জয়ন্তী—একতালা

কাঁদিতে এসেছি আপনারে লয়ে
কাঁদাতে আসিনি হে প্রিয় তোমারে।
এ মম আঁখি-জল আমারি নয়নের
ঝরিবে না এ জল তোমার দুয়ারে॥

ভালো যদি বাসি একাকী বাসব,
বিরহ-পাথারে একাকী ভাসিব।

কভু যদি ভুলে আসি তব কূলে,
চমকি চলিয়া যাব দূর-পারে॥

কাঁটার বনে মোর ক্ষণিকের তরে
ফুটেছ রাঙা ফুল শুধু লীলা-ভরে।
মালা হয়ে কবে দুলিবে গলে কার
জাগিবে একাকী লয়ে স্মৃতি কাঁটার।
কেহ জানিবে না শুকাল কে কোথা,
কার ফুলে কারে সাজালে দেবতা।
নিশীথ-অশ্রু মোর যাইবে শুকায়ে
তব সুখ-দিনে হাসির মাঝারে॥

৩

খাম্বাজ—দাদরা

ছাড়িতে পরান নাহি চায়
তবু যেতে হবে, হায়!
মলয়া মিনতি করে
তবু কুসুম শুকায়॥

রবে না এ মধু-রাতি
জানি তবু মালা গাঁথি,
মালা চলিতে দলিয়া যাবে
তবু চরণে জড়ায়॥

যে-কাঁটার জ্বালা সয়ে
ফোটে ব্যথা ফুল হয়ে,
আমি কাঁদিব সে কাঁটা লয়ে
নিশীথ-বেলায়।

তুমি রবে যবে পরবাসে,
আমি দূর নীলাকাশে
জাগিব তোমারি আশে
নূতন তারায়॥

৪

পূরবী—একতালা

কে তুমি দূরের সাথী
এলে ফুল ঝরার বেলায়।
বিদায়ের বংশী বাজে
ভাঙা মোর প্রাণের মেলায়॥

গোধূলির মায়ায় ভুলে
এলে হায় সন্ধ্যা-কূলে,
দীপহীন মোর দেউলে
এলে কোন্ আলোর খেলায়॥

সেদিনো প্রভাতে মোর
বেজেছে আশাবরী,
পূরবীর কান্না শুনি
আজি মোর শূন্য ভরি।

অবেলায় কুঞ্জবীথি
এলে মোর শেষ অতিথি,
ঝরা ফুল শেষের গীতি
দিনু দান তোমার গলায়॥

৫

মিয়া কি মল্লার—কাওয়ালি

আজি এ শ্রাবণ-নিশি কাটে কেমনে।
গুরু দেয়া-গরজন কাঁপে হিয়া ঘনঘন
শনশন কাঁদে বায়ু নীপ-কাননে॥

অন্ধ নিশীথ, মন খোঁজে কারে আঁধারে,
অন্ধ নয়ন ঝরে শাওন-বারিধারে।

ভাঙিয়া দুয়ার মম এস এস প্রিয়তম,
শ্বসিছে বাহির ঘর ভেজা পবনে॥

কার চোখে এত জল ঝরে দিক প্লাবিয়া,
সহিতে না পারি কাঁদে 'চোখ গেল' পাপিয়া।

কাহার কাজল-আঁখি চাহি মোর নয়নে
ঝুরেছিল একা রাতে কবে কোন্ শাওনে,
আজি এ বাদল-ঝড়ে সেই আঁখি মনে পড়ে,
বিজলি খুঁজিছে তারে নভ-আগুনে॥

৬

ভৈরবী-আশাবরী—আদ্ধা কাওয়ালি

আজি বাদল ঝরে মোর একেলা ঘরে।
হায় কী মনে পড়ে মন এমন করে॥

হায় এমন দিনে কে নীড়হারা পাখি
যাও কাঁদিয়া কোথায় কোন্ সাথীরে ডাকি।
তোর ভেঙেছে পাখা কোন্ আকুল ঝড়ে॥

আয় ঝড়ের পাখি আয় এ একা বুকে,
আয় দিব রে আশয় মোর গহন-দুখে।
আয় রচিব কুলায় আজ নূতন করে॥

এই ঝড়ের রাতি নাই সাথের সাথী,
মেঘ- মেদুর-গগন বায় নিবেছে বাতি।
মোর এ ভীরু প্রণয় হায় কাঁপিয়া মরে॥

এই বাদল-ঝড়ে হায় পথিক-কবি
ঐ পথের পরে আর কতকাল রবি,
ফুল দলিবি কত হায় অভিমান-ভরে॥

৭

ভৈরবী-গজল—দাদ্‌রা

মোর ঘুমঘোরে এলে মনোহর
নমো নম, নমো নম, নমো নম।
শ্রাবণ-মেঘে নাচে নটবর
ঝমঝম, রমঝম, ঝমঝম॥

শিয়রে বসি চুপি চুপি চুমিলে নয়ন,
মোর বিকশিল আবেশে তনু
নীপ-সম, নিরুপম, মনোরম॥

মোর ফুলবনে ছিল যত ফুল
ভরি ডালি দিনু ঢালি, দেবতা মোর
হায় নিলে না সে ফুল, ছি ছি বেভুল,
নিলে তুলি খোঁপা খুলি কুসুম-ডোর।

স্বপনে কী যে কয়েছি তাই গিয়াছ চলি,
জাগিয়া কেঁদে ডাকি দেবতায়—
প্রিয়তম প্রিয়তম প্রিয়তম॥

৮

মান্দ—কাহারবা

কেউ ভোলে না কেউ ভোলে
অতীত দিনের স্মৃতি।
কেউ দুখ লয়ে কাঁদে,
কেউ ভুলিতে গায় গীতি॥

কেউ শীতল জলদে
হেরে অশনির জ্বালা,
কেউ মুঞ্জরিয়া তোলে
তার শুষ্ক কুঞ্জ-বীথি॥

হেরে কমল-মৃণালে
কেউ কাঁটা কেহ কমল।
কেউ ফুল দলি চলে
কেউ মালা গাঁথে নিতি॥

কেউ জ্বালে না আর আলো
অর চির-দুখের রাতে,
কেউ দ্বার খুলি জাগে
চায় নব চাঁদের তিথি॥

৯

ভৈরবী—দাদ্‌রা

যাও যাও তুমি ফিরে
এই মুছিনু আঁখি।
কে বাঁধিবে তোমারে
হায় বনের পাখি॥

মোর এত প্রেম আশা
মোর এত ভালোবাসা
আজ সকলি দুরাশা
আর কি দিয়ে রাখি॥

এই অভিমান-জ্বালা
মোর একেলারি কালা,
ম্লান মিলনেরি মালা
দাও ধূলাতে ঢাকি॥

তোমার বেঁধেছিল নয়ন
শুধু এ রূপের জালে,
তাই দুদিন কাঁদিয়া
হায় সে বাঁধন ছাড়ালে।

মোর বাঁধিয়াছে হিয়া
তায় ছাড়াব কি দিয়া,
সখা হিয়া তো নয়ন নহে
সে ছাড়ে না কাঁদিয়া
দুদিন কাঁদিয়া।
আজ যে ফুল প্রভাতে
হায় ফুটিল শাখাতে,
তায় দেখিল না রাতে
সে ঝরিল না কি॥

হায় রে কবি প্রবাসী
নাই হেথা সুখ-হাসি,
ফুল ঝরে হলে বাসি
রয় কাঁটার ফাঁকি॥

১০

পিলু—কাহারবা

ফাগুন-রাতের ফুলের নেশায়
আগুন-জ্বালায় জ্বলিতে আসে।
যে-দীপশিখায় পুড়িয়া মরে
পতঙ্গ ঘোরে তাহারি পাশে॥

অথই দুখের পাথার-জলে
সুখের রাঙা কমল দোলে,
কূলের পথিক হারায় দিশা
দিবস নিশা তাহারি বাসে॥

সুখের আশায় মেশায় ওরা
বুকের সুধায় চোখের সলিল।
মণির মোহে জীবন দহে
বিষের ফণির গরল-শ্বাসে॥

বুকের পিয়ায় পেয়ে হিয়ায়
কাঁদে পথের পিয়ার লাগি,
নিতুই নতুন স্বরগ মাগি
নিতুই নয়ন- জলে ভাসে॥

১১

ভৈরবী—দাদ্‌রা

নিশীথ-স্বপন তোর
ভুলে যা এ নিশি-শেষে।
বাদল-অবসানে
আকাশ উঠেছে হেসে॥

চখার পাশে আসে
বিরহ-রাতের চখী!
আঁধার লুকাল ঐ
দূর বনে এলোকেশে॥

শরম-রাঙা গালে,
জাগিল কুমারী উষা,
তরুণ অরুণ ঐ
এস রাঙা বর-বেশে॥

১২

বাগেশ্রী—কাওয়ালি

ঘোর তিমির ছাইল
রবি শশী গ্রহ তারা।
কাঁপে তরাসে ভীতা ধরণী
অসীম আঁধারে হারা॥

প্রলয়েশ মহাকাল
এলায়েছে জটাজাল,
নাচিছে ঝড়ের বেগে
সুরধুনী-জলধারা॥

চমকি চমকি ওঠে
চপলা চপল-ফণা,
লুকাইল শিশুশশী,
মুরছিতা দিগঙ্গনা।
চাতকী চাতক-বুকে
বিভল কাঁদিয়া সারা॥

১৩

জয়জয়ন্তী—একতালা

দারুণ পিপাসায় মায়া-মরীচিকায়
চাহিতে এলি জল বনের হরিণী।
দগ্ধ মরুতল কে তোরে দেবে জল
ঝরিবে আঁখি-নীর তোরি নিশিদিনই॥

নিবায়ে গৃহ-দীপ আপন নিশ্বাসে
আলেয়ার পিছে এলি সুখ-আশে,
সে সুখ অবসান সুমুখেতে শ্মশান
পিছনে অন্ধকার চির-নিশীথিনী॥

কেন তুই বনফুল বিলাস-কাননে
করিয়া পথ ভুল এলি অকারণে।
ছিঁড়ে সাঁঝে তোরে মালা গাঁথি ভোরে
দলিল বিলাসী পথ-ধূলি সনে॥

সন্ধ্যা-গোধূলির রাঙা রূপে ভুলে
আসিলি এ কোথায় তমসার কূলে।
শ্রাবণ-মেঘ হায় ভাবিয়া কুয়াশায়
হারালি পথ তোর রে হতভাগিনী॥

১৪

খাম্বাজ-দেশ—দাদ্‌রা

এত কথা কি গো কহিতে জানে
চঞ্চল ঐ আঁখি।
নীরব ভাষায় কি যে কয়ে যায়
মনের বনের পাখি—
চঞ্চল ঐ আঁখি॥

মুদিত কমলে ভ্রমরেরি প্রায়
বন্দি হইয়া কাঁদিয়া বেড়ায়,
চাহিয়া চাহিয়া মিনতি জানায়
সুনীল আকাশে ডাকি—
চঞ্চল ঐ আঁখি॥

বুঝিতে পারি না ও-আঁখির ভাষা
জলে ডুবে তবু মেটে না পিয়াসা,
আদর সোহাগ প্রেম ভালোবাসা
অভিমান মাখামাখি॥

মানস-সায়রে মরালেরি প্রায়
গহন সলিলে ভেসে ভেসে চায়।
আমার হিয়ার নিভৃত ব্যথায়
সাধ যায় ধরে রাখি।
চঞ্চল ঐ আঁখি॥

১৫

(শুদ্ধ) সারং—একতালা

মন কেন উদাসে।
(এই) ফাগুন-বাতাসে॥

যাহারে না পাইনু কভু এ জীবনে,
সে কেন গো কাঁদাতে আসে নিতি স্মরণে।

কুসুমের গন্ধে গো
তারি সুবাস ভাসে॥

কেন এ সমীরে
সে আসে ফিরে ফিরে,
নয়ন-নদী তীরে
কেন জল উছাসে॥

১৬

ভাটিয়ালি—কাহারবা

আমার গহীন জলের নদী।
আমি তোমার জলে রইলাম ভেসে জনম অবধি॥

তোমার বানে ভেসে গেল আমার বাঁধা ঘর
চরে এসে বসলাম রে অই ভাসালে সে চর।
এখন সব হারায়ে তোমার জলে রে
আমি ভাসি নিরবধি॥

আমার ঘর ভাঙিলে ঘর পাব ভাই
ভাঙলে কেন মন,
হারালে আর পাওয়া না যায়
মনের রতন।
জোয়ারে মন ফেরে না আর রে
(ও সে) ভাটিতে হারায় যদি॥

তুমি ভাঙো যখন কূল রে নদী
ভাঙো একই ধার,
আর মন যখন ভাঙো রে নদী
দুই কূল ভাঙো তার।
চর পড়ে না মনের কূলে রে
একবার সে ভাঙে যদি॥

১৭

ভাটিয়ালি—কার্ফা

তোমার কূলে তুলে বন্ধু
আমি নামলাম জলে।
আমি কাঁটা হয়ে রই নাই বন্ধু
তোমার পথের তলে॥

আমি তোমায় ফুল দিয়েছি কন্যা
তোমার বন্ধুর লাগি
যদি আমার শ্বাসে শুকায় সে ফুল
তাই হলাম বিবাগী।
তুমি বুকের তলায় আছ আমার গো
পরে শুকাইনিকো গলে॥

যে দেশ তোমার ঘর রে বন্ধু
সে দেশ হতে এসে
আমার দুখের তরী দিছি ছেড়ে
চলতেছে সে ভেসে,
এখন যে পথে নাই তুমি বন্ধু গো
তরী সেই পথে মোর চলে॥

১৮

ভাটিয়ালি—কার্ফা

আমার 'সাম্পান' যাত্রী না লয়
ভাঙা আমার তরী।
আমি আপনারে লয়ে রে ভাই
এপার ওপার করি॥

আমায় দেউলিয়া করেছে যে ভাই রে নদীর জল
আমি ডুবে দেখতে এসেছি ভাই সেই জলেরি তল।
আমি ভাসতে আসি, আসিনিকো কামাতে ভাই কড়ি॥

আমি এই জলেরি আয়নাতে ভাই দেখেছিলাম তায়
এখন আয়না আছে পড়ে রে ভাই
আয়নার মানুষ নাই।
চোখের জলে নদীর জলে রে
আমি তারেই খুঁজে মরি॥

আমি তারির আশায় 'সাম্পান' লয়ে ঘাটে বসে থাকি,
আমার তারির নাম ভাই জপমালা, তারেই কেঁদে ডাকি।
আমার নয়ন-তারা লইয়া গেছে রে
নয়ন নদীর জলে ভরি॥

ঐ নদীর জলও শুকায় রে ভাই, সে জল আসে ফিরে,
আর মানুষ গেলে ফিরে না কি দিলে মাথার কিরে।
আমি ভালোবেসে গেলাম ভেসে গো
আমি হলাম দেশান্তরী॥

১৯

ভাটিয়ালি—কার্ফা

ওরে মাঝি ভাই!
তুই কি দুখ পেয়ে কূল হারালি
অকূল দরিয়ায়॥

তোর ঘরের রশি ছিঁড়ে রে গেল—
ঘাটের কড়ি নাই,
তুই মাঝ-দরিয়ায় ভেসে চলিস
ভাসিয়ে তরী তাই।
ও ভাই দরিয়ায় আসে জোয়ার ভাটি রে
তোর ঐ চক্ষের পানি চাই॥

তোর চোখের জল ভাই ছাপাতে চাস
নদীর জলে এসে,
শেষে নদীই এল চক্ষে রে তোর
তুই চলিলি ভেসে।

তুই কলস দেখে নামলি জলে রে
এখন ডুবে দেখিস কলস নাই॥

তুই কূলে যাহার কূল না পেলি,
তারে অগাধ জলে
মিছে খুঁজে মরিস ওরে পাগল
তরী বাওয়ার ছলে।
ও ভাই দুধারে এর চোরা বালু রে
তোর হেথায় মনের মানুষ নাই॥

২০

কীর্তন

কেন প্রাণ ওঠে কাঁদিয়া
কাঁদিয়া কাঁদিয়া কাঁদিয়া গো।
আমি যত ভুলি ভুলি করি
তত আঁকড়িয়া ধরি
তত মরি সাধিয়া
সাধিয়া সাধিয়া সাধিয়া গো।

শ্যামের সে রূপ ভোলা কি যায়
নিখিল শ্যামল যার শোভায়।
আকাশ সাগরে বনে কান্তারে
লতায় পাতায় সে রূপ ভায়।

আমার বঁধুর রূপের ছায়া বুকে ধরি
আকাশ-আরশি নীল গো,
বহে ভুবন প্লাবিয়া কালারে ভাবিয়া
কালো সাগর-সলিল গো।

আমার শ্যামেরে কাজল পরাইতে মেঘ
ঝুরে ঝুরে ঘুরে গগনে।

আমার শ্যামের মুকুট-চূড়া হয়ে শিখী
নেচে ফেরে বন-ভবনে।

সখি গো—
সখি নিখিল তারে খেয়ায় গো।
এই রাধিকার পায়ে কোটি শশী তারা
তার নীল বুকে লুটায় গো।
যদি ফুল হয়ে ফুটি তরু-শাখে
সে যে পল্লব হয়ে ঘিরে থাকে।
যদি একাকিনী চলি বনতলে
সে যে ছায়া হয়ে পিছে পিছে চলে।
যদি একা ঘরে মোর দীপ জ্বালি
আসে আঁধারের রূপে বনমালি।—
সখি গো—
আমার কলঙ্কী চাঁদ।
অর কলঙ্ক চেয়ে জ্যোৎস্না বেশি,
কলঙ্ক তার দেখে কে।
লোকে আমার চাঁদে কলঙ্কী কয়
জ্যোৎস্না তাহারি মেখে।
আমি তারির লাগি
কুমুদিনী হয়ে জলে ডুবে রই তারির লাগি
আমি চকোরিণী হয়ে নিশীথ জাগি তারি লাগি।

আমার প্রাণের সাগরে জোয়ার জাগে চাঁদের লাগি।
রাতে রবির কিরণ শরণ মাগে চাঁদের লাগি।
আমার কলঙ্কী চাঁদ।

আমি যেদিকে তাকাই হেরি ও-রূপ কেবল,
সে যে আমারি মাঝারে রহে করি নানা ছল।
সে যে বেণী হয়ে দুলে পিঠে চপল চতুর।
সে যে আঁখির তারায় হাসে কপট নিঠুর।
সখি গো—
সখি আঁখি মোর বিবাদী হলো
কালো রূপে সেও ছলে।
আমার চোখের জল বিবাদী হলো
সেও কালার রূপে গলে।

আমার বুকের কথা চোখে এল
চোখের জল সই সেও কালো।
সখি লো মোর মরণ ভালো!
সে যে আঁখিপাতা হয়ে থাকে ঘিরিয়া আঁখি
বনে বনে ডাকে তারি আঁখি কোয়েলা পাখি।

কাঁদে ফাল্গুনে গুনগুন ফুল-ভোমরা,
বন- হরিণীর চোখে তারি কাজল পরা।
তারে কেমনে ভুলিব।
বল্ সখি তারে কেমনে ভুলিব।

আমার অঙ্গ জড়ায়ে দুলে সে রঙ্গে
শাড়ি সে নীলাম্বরী গো।
আমি কুল ছাড়িয়াছি, আজ দেখি সখি
দুকূল লইয়া মরি গো।
আমার বসন-ভূষণ তারির সখা
কেমনে তায় ভুলিব।
থাকে কবরী-বন্ধে কালো ডোর হয়ে
কাল্‌ফণি কালো কেশে গো।
থাকে কপালের টিপে, চোখের কাজলে,
কপোলের তিলে মিশে গো।

আমার একূল ওকূল দুকূল গেল।
আমার কুলে সই পড়িল কালি
সেও কালার রূপে এল।
আমার কপালের কলঙ্ক-তিলক
সেও কালার রূপে এল।
রাখি কি দিয়া মন বাঁধিয়া,
আমার সকলি ভাসিল সখি
কালো যমুনারি জলে
সকলি ভাসিল—
রাখি কি দিয়া মন বাঁধিয়া
বাঁধিয়া বাঁধিয়া বাঁধিয়া গো।।

## ২১

দেশ-পিলু—দাদ্‌রা

আঁধার রাতে কে গো একেলা।
নয়ন-সলিলে ভাসালে ভেলা॥

কাঁদিয়া কারে খোঁজো ওপারে
আজো যে তোমার প্রভাতবেলা॥

কি দুখে আজি যোগিনী সাজি
আপনারে লয়ে এ হেলা-ফেলা॥

সোনার কাঁকন ও দুটি করে
হেরো গো জড়ায়ে মিনতি করে।
খুলিয়া ধূলায় ফেলো না গো তায়
সাধিছে নূপুর চরণ ধরে।

হেরো গো তীরে কাঁদিয়া ফিরে
আজিও রূপের রঙের মেলা॥

## ২২

ভাটিয়ালি—কার্ফা

কি হবে লাল পাল তুলে ভাই
'সাম্পানের' উপর।
তোর পালে যত লাগবে হাওয়া রে
ও ভাই ঘর হবে তোর ততই পর॥

তোর কি দুঃখ হায় ভুলতে চাস ভাই,
ছেঁড়া পাল রাঙিয়ে,
এবার পরান ভরে কেঁদে নে তুই
অগাধ জলে নেয়ে।
তোর কাঁদনে উঠে আসুক রে
ঐ নদীর থেকে বালুর চর॥

তুই কিসের আশায় দিবি রে ভাই
কূলের পানে পাড়ি,
তোর দীয়া সেথা না জ্বলে ভাই
আঁধার যে ঘর-বাড়ি।
তুই জীবন-কূলে পেলিনে তায় রে
এবার মরণ-জলে তালাশ কর॥

২৩

সিন্ধু-ভৈরবী—পাঞ্জাবি ঠেকা

ভাঙা মন আর জোড়া নাহি চায়।
ঝরা ফুল আর ফেরে না শাখায়॥

শীতের হাওয়ায় তুষার হয়ে
গলি খর-তাপে বারি যায় বয়ে,
গলে নাকো আর হৃদয়-তুষার
উষ্ণ ছোঁওয়ায়॥

গাঁথি ফুলমালা নাহি দিয়া গলে
শুকালে নিঠুর তব মুঠি-তলে,
হাসিবে না সে ফুল শত আঁখি-জলে
আর সে শোভায়॥

স্রোতের সলিলে
যে বাঁধ বাঁধিলে
ভাঙিয়া সে বাঁধ
তোমারে ভাসায়॥

২৪

ছায়নট-কেদারা—একতালা

আমার দুখের বন্ধু, তোমার কাছে
চাইনি তো এ সুখ।

আমি জানিনি তো বুকে পেয়েও
কাঁদবে এমন বুক॥

আমার শাখায় যবে ফোটেনি ফুল
আমি চেয়েছি পথ আশায় আকুল,
আজ ফোটা ফুলে কাঁদে কেন
কুসুম ঝরার দুখ॥

প্রিয়, মিলন–আশায় ছিনু সুখে
ছিলে যবে দূর।
আজ কাছে পেয়ে পরান কাঁদে
বিদায়–ভয়াতুর।

এ যে অমৃতে গরল মিশা
প্রাণে কেবলি বাড়িছে তৃষা,
আমার স্বর্গে কেন মলিন ধরার
বেদন জাগরূক॥

## ২৫

### কীর্তন

আমি কি সুখে লো গৃহে রবো।
আমার শ্যাম হলো যদি যোগী ওলো সখি
আমিও যোগিনী হব॥

সে আমারই ধেয়ান করিত গো সদা
তার সে ধ্যান ভাঙিল যদি,
ওলো সে ভোলে ভুলুক, আমি ঐ রূপ
ধেয়াইব নিরবধি।
আমিও যোগিনী হবো!
শ্যাম যে তরুর মূলে বসিবে লো ধ্যানে
সেথা আঁচল বিছায়ে রবো।

আমি ধুলায় বসতে দেবো না সই,
তার সোনার অঙ্গ মলিন হবে
ধুলায় বসতে দেবো না সই।
কুয়াশায় চাঁদ পড়বে ঢাকা
সহিতে পারিব না সই।
সখি ধূলাই যদি সে মাগে,
আমি আপনি হইব রাঙা পথ-ধূলি
বঁধুয়ার অনুরাগে।
শ্যাম যে পথ দিয়ে চলে যাবে
সেই পথের ধূলি হব।

সে চলে যেতে দলে যাবে
সেই সুখে গো ধূলি হব।

হব ভিক্ষার ঝুলি, শ্যাম লবে তুলি
বাহুতে আমারে জড়ায়ে,
সখি আমার বেদনা-গৈরিক-রাঙা
বাস দেব তারে পরায়ে।
নবীন যোগীরে সাজাইব আমি,
আমার প্রাণের গোধূলি-বেলার
রঙে রঙে তারে সাজাইব আমি।

সখি তার অনাদর-আগুনে জ্বালায়ে
পোড়াব লাবণি মোর,
ওলো তারির হাতের আঘাতে আঘাতে
হবে এ দেহ কঠোর।

আমার এ তনু শুকাবে গভীর অভিমানের জ্বালা,
আমি তাই দিয়ে তার হব গলায় রুদ্রাক্ষেরই মালা।

আমি শ্যামের গলার মালা হব,
আমি জীবনে পেয়েছি জ্বালা শুধু সখি,
মরে এবার মালা হব।

আমার চোখের জলে বইবে নদী,
আমি নদী হয়ে কেঁদে যাব
চরণে তার নিরবধি।
আমি কি সুখে লো গৃহে রবো,
আমার শ্যাম হলো যদি যোগী ওলো সখি
আমিও যোগিনী হব॥

২৬

জৌনপুরী—দাদ্‌রা

ফুল-কিশোরী ! জাগো জাগো, নিশি ভোর।
দুয়ারে দখিন-হাওয়া
খোলো খোলো পল্লব-দোর॥

জাগাইয়া ধীরে ধীরে
যৌবন তনু-তীরে,
যাব চলি উদাসী কিশোর॥

চিনি গো দেবতা চিনি
ও নূপুর-রিনিঝিনি,
ভেঙো না ভেঙো না ঘুম-ঘোর।
মধুমাসে আসো তুমি ফুলবাস-চোর।
প্রভাতে ফুটায়ে আঁখি
নিশীথে বহাবে আঁখি-লোর॥

২৭

ভৈরবী-ভূপাল—যৎ

জাগো জাগো, পোহাল রাতি।
গগন-আঙনে ম্লান চাঁদের বাতি।
পোহাল রাতি॥

মধুমাছি মধু বোলে,
ফুলমুখী ঘুম ভোলে,
শরমে নয়ন খোলে
শয়ন-সাথী।
পোহাল রাতি॥

সলিল লুটায় ঘটে
বধূর বুকের তটে,
বাজে বাঁশি ছায়া-বটে
আবেশে মাতি।
পোহাল রাতি॥

২৮

কালাংড়া—কাহারবা-দাদ্‌রা

কে এল।
ডাকে চোখ গেল, ডাকে চোখ গেল,
ডাকে চোখ গেল॥

ওলো ও ডাকে কি ও
ঘুমের সতিনী ও,
ও যে চোখের বালি।
ঘুম ভাঙায় খালি।
সখি আঁখি মেলো।
মেল আঁখি মেলো॥

২৯

কাজরি—কার্ফা

এলে কি শ্যামল পিয়া কাজল মেঘে।
চাঁচর চিকুর ওড়ে পবন-বেগে॥

তোমার লাবণি ঝরে
পড়িছে অবনী পরে,
কদম শিহরে কর-পরশ লেগে॥

তড়িত ত্বরিত পায়ে
বিরহী-আঁখির ছায়ে
তরাসে লুকায়।
ছুটিতে পথের মাঝে
ঝুমুর ঝুমুর বাজে
ঘুমুর দুপায়।
অশনি হানার ছলে
প্রিয়ারে ধরাও গলে,
রাতের মুকল কাঁদে
কুসুমে জেগে॥

৩০

বাগেশ্রী—কাওয়ালি

জনম জনম গেল আশা-পথ চাহি।
মরু-মুসাফির চলি, পার নাহি নাহি॥

বরষ পরে বরষ আসে যায় ফিরে,
পিপাসা মিটায়ে চলি নয়নের নীরে।
জ্বালিয়া আলেয়া-শিখা
নিরাশার মরীচিকা
ডাকে মরু-কাননিকা শত গীত গাহি॥

এ মরু ছিল গো কবে সাগরের বারি,
স্বপন হেরি গো তারি আজো মরুচারী।
সেই সে সাগর-তলে
যে তরী ডুবিল জলে
সে তরী-সাথীরে খুঁজি মরু-পথ বাহি॥

৩১

ভৈরবী—দাদ্‌রা-কার্ফা (ফর্‌তা)

কেন নিশি কাটালি অভিমানে।
ডুবে গেল চাঁদ দূর বিমানে॥

মান-ভরে চাতকী এ বাদলে
মিটালি না পিপাসা মেঘ-জলে।
কোথা রবে এ-মেঘ কে বা জানে॥

রহে চাঁদ দূরে অমা নিশীথে,
তবু ফোটে কুমুদী সরসীতে।
রহে চাহি কলঙ্কী শশী পানে॥

যে ফাগুনে ফুল ফুটিল রাতে,
রবে না সে ফাগুন কালি প্রাতে।
যে ফুটিল না, সে শুকাবে বাগানে॥

৩২

খাম্বাজ—ঠুংরি

পেয়ে কেন নাহি পাই হৃদয়ে মম
হে চির-সুদূর প্রিয়তম॥

তুমি আকাশের চাঁদ,
(আমি) পাতিয়া সরসী-ফাঁদ
জনম জনম কাঁদি
কুমুদীর সম।
হে চির-সুদূর প্রিয়তম॥

(আমি) ফুলের কূলের রাধা,
বৃন্তের কলে বাঁধা,
চপল গগন-চারী
তুমি নিরমম।
হে চির-সুদূর প্রিয়তম॥

নিখিলের রূপে রূপে
দেখা দাও চুপে চুপে,
এলে না মুরতি ধরি
ওগো নিরুপম !
হে চির-সুদূর প্রিয়তম ॥

৩৩

ভূপালী—আদ্ধা কাওয়ালি

আসিলে কে অতিথি সাঁঝে
পূজার ফুল ঝরে বন-মাঝে ॥

দেউল মুখরিত বন্দনা-গানে,
আকাশ-আঁখি চাহে তব পানে।
দোলে ধরাতল
দীপ-ঝলমল,
নৌবতে ভূপালি বাজে ॥

৩৪

ভৈরবী—কাওয়ালি

না মিটিতে সাধ মোর নিশি পোহায়।
গভীর আঁধার ছেয়ে আজো হিয়ায় ॥

আমার নয়ন ভরে
এখনো শিশির ঝরে,
এখনো বাহুর পরে
বঁধু ঘুমায় ॥

এখনো কবরী-মূলে
কুসুম পড়েনি ঢুলে,
এখনো পড়েনি খুলে
মালা খোঁপায় ॥

নিবায়ে আমার বাতি
পোহাল সবার রাতি ;
নিশি জেগে মালা গাঁথি,
প্রাতে শুকায়॥

৩৫

গরজ—একতালা

পরজনমে দেখা হবে প্রিয়।
ভুলিও মোরে হেথা ভুলিও॥

এ জনমে যাহা বলা হলো না,
আমি বলিব না, তুমিও বলো না।
জানাইলে প্রেম করিও ছলনা,
যদি আসি ফিরে, বেদনা দিও॥

হেথায় নিমেষে স্বপন ফুরায়,
রাতের কুসুম প্রাতে ঝরে যায়,
ভালো না বাসিতে হৃদয় শুকায়,
বিষ জ্বালা-ভরা হেথা অমিয়॥

হেথা হিয়া ওঠে বিরহে আকুলি,
মিলনে হারাই দু দিনেতে ভুলি,
হৃদয় যথায় প্রেম না শুকায়,
সেই অমরায় মোরে স্মরিও॥

৩৬

ছায়ানট—দাদ্‌রা

বনে বনে দোলা লাগে।
মনে মনে দোলা লাগে।
দখিনা-সমীর জাগে॥

এ কি এ বেদনা লয়ে
ফুটিল ফুল হৃদয়ে,
গোপনে মধুর ভয়ে
না-জানা পরশ মাগে॥

অশোক রঙিন ফুটে
কিশোর হৃদয়পুটে,
কপোল রাঙিয়া উঠে
অতনুর অনুরাগে॥

৩৭
ভৈরবী—কার্ফা

কে ডাকিল আমারে আঁখি তুলে,
এই প্রভাতে তটিনী-কূলে কূলে॥

ঐ ঘুমায়ে সকলি, জাগেনি কেউ,
জল নিতে আসেনি এখনো বউ,
শুধু তব নদীতে জেগেছে ঢেউ,
মেলেছে নয়ন কানন-ফুলে॥

যে সুবাস ঝরে ও এলোকেশে
কমলে তা দিলে নাহিতে এসে,—
তব তনু-বাস দিঘিতে ভেসে—
মাতাইছে, মধুপ পথ ভুলে॥

ও শিশির কপোল-স্বেদ-বারি
পড়িল ঝরি নয়নে আমারি,
জাগিয়া হেরি রূপ মনোহারী
দাঁড়ায়ে উষসী তোরণ-মূলে॥

৩৮

মেঘ রাগ—ত্রিতালী (দ্রুতগতি)

ঘেরিয়া গগন মেঘ আসে।
বিহ্বল ধরণী,
দশ দিশি কাঁপে তরাসে॥

বিদ্যুৎ ঝলকে
ঝামর অলকে
ঝমঝম ঝাঝর
বাজে ঘন আকাশে॥

শিখী নাচে হরষে
বারিধারা বরষে,
চাতক চাতকী
পাগল পিয়াসে॥

৩৯

হিন্দোল—গীতাঙ্গী

দুলে চরাচর হিন্দোল-দোলে।
বিশ্বরমা দোলে বিশ্বপতি কোলে॥

গগনে রবি শশী গ্রহ তারা দুলে,
তড়িত-দোলনাতে মেঘ ঝুলন ঝুলে।
বরিষা-শতনোরি
দুলিছে মরি মরি,
দুলে বাদল-পরী
কেতকী-বেণী খোলে॥

নদী-মেঘলা দোলে, দোলে নটিনী ধরা,
দুলে আলোক নভ-চন্দ্রাতপ ভরা।

করিয়া জড়াজড়ি দোলে দিবস নিশা,
দোলে বিরহ-বারি, দোলে মিলন-তৃষা।
উমারে লয়ে বুকে
শিব দুলিছে সুখে,
দোলে অপরূপ
রূপ-লহর তোলে॥

৪০

হিন্দোল—সাদ্রা

হিন্দোলি হিন্দোলি
ওঠে নীল সিন্ধু।
গগনে উঠিল তার
কোন পূর্ণ ইন্দু॥

শত শুক্তি-আঁখি দিয়া
পিইছে চাঁদ অমিয়া,
শিশির রূপে ঝরিয়া
পড়ে জ্যোৎস্না-বিন্দু॥

৪১

(ভজন) ভৈরবী—দাদ্‌রা

ওগো সুন্দর আমার!
সুন্দর আমার, এ কি দিলে উপহার॥

আমি দিনু পূজা-ফুল,
বর দিতে দিলে ভুল,
ভাঙিল আমার কূল,
তব স্রোতধার॥

গরল দিলে যে এই
অমৃত আমার সেই,

শুকাল নিশি-শেষেই
রাতের নীহার॥

তোমারি সুখ-ছোঁওয়ায়
ফুটেছে ফুল শাখায়,
তোমারি উতল বায়
ঝরিল আবার॥

৪২

টোরি—যৎ

জাগো জাগো, খোলো গো আঁখি।
নিকুঞ্জ-ভবনে তব জাগিল পাখি।
খোলো গো আঁখি॥

তোমার রাতের ঘুমে
রবির কিরণ চুমে,
বাঁধিল কানন-ভূমে
ফুলের রাখি।
খোলো গো আঁখি॥

স্বপনে হেরিছ যারে
সে এল পূরব দ্বারে,
বাতায়ন খুলি তারে
লহ গো ডাকি।
খোলো গো আঁখি॥

৪৩

আড়ানা—যৎ

বাজায়ে জল-চুড়ি কিঙ্কিণী,
কে চলো জল-পথে উদাসিনী॥

পথিকে ডেকে বলো
'ছল গো ছলছল'
ছুঁতে উছলে জল
গরবিনী॥

তোমার কোল মাগি
কূলের হতভাগী
রহে ও কূলে জাগি
নিশীথিনী॥

বুকেতে বহে তরী,
চাহ না জল–পরী
চল সাগরে স্মরি
পূজারিণী॥

৪৪

মাঢ়—কাওয়ালি

পরদেশী বঁধু! ঘুম ভাঙায়ো চুমি আঁখি।
যদি গো নিশীথ জেগে ঘুমাইয়া থাকি।
ঘুম ভাঙায়ো চুমি আঁখি॥

যদি দীপ নেভে গো কুটিরে,
বাতায়ন–পানে চাহি যেয়ো না গো ফিরে,
নিবেছে আঁখির শিখা প্রাণ আছে বাকি।
ঘুম ভাঙায়ো চুমি আঁখি॥

যদি গান থামে মোর মুখে,
ফিরিয়া যেয়ো না, বীণা রবে তবু বুকে,
নাহি গান, কুলায়েতে আছে তবু পাখি।
ঘুম ভাঙায়ো চুমি আঁখি॥

৪৫

মল্লার—কাওয়ালি

ঝরিছে অঝোর বরষার বারি।
গগন সঘন ঘোর,
পবন বহিছে জোর,
একাকী কুটিরে মোর
রহিতে নারি॥

শিয়রে নিবেছে বাতি,
অন্ধ তমসা রাতি,
গরজে আওয়াজ বাজ
গগন-চারী॥

চমকিছে চপলা,
জাগি ভয়-বিভলা
একা কুমারী॥

৪৬

পুরীয়া—ত্রিতালী

চলো সখি জল নিতে
চল ত্বরিতে।
শ্রান্ত দিনের রবি
ডোবে সরিতে॥

ঘিরিছে আঁধার
তটিনী-কিনার,
গোধূলির ছায়া পড়ে
বন-হরিতে॥

ধেনু-ডাকা বেণু বাজে
বংশী-বটে,
পাখি ওড়ে, আঁকা যেন
আকাশ-পটে।
বধূ ঘাটে যায়,
বঁধু পথে চায়,

চিনি চিনি বাজে চুড়ি
গাগরীতে ॥

৪৭

মুলতান—একতালা

কার বাঁশরি বাজে মুলতান-সুরে
নদী-কিনারে কে জানে।
সে জানে না কোথা সে সুরে
ঝরে ঝর-নির্ঝর পাষাণে ॥

একে চৈতালি-সাঁঝ অলস
তাহে ঢলঢল কাঁচা বয়স
রহে চাহিয়া, ভাসে কলস,
ভাসে হৃদি বাঁশুরিয়া পানে ॥

বেণী বাঁধিতে বসি অঙ্গনে
বধূ কাঁদে গো বাঁশরী-স্বনে।

যারে হারায়েছে হেলা-ভরে
তারে ও-সুরে মনে পড়ে,
বেদনা বুকে গুমরি মরে
নয়ন ঝুরে, বাধা না মানে ॥

৪৮

পাহাড়ি মিশ্র—কাহারবা

মোর ধেয়ানে মোর স্বপনে
পরান-প্রিয়, দিও হে দেখা !
মোর শয়নে মোর নয়নে
লিখিয়া যেয়ো সলিললেখা ॥

পথ চলিতে আসিলে ভুলে
নিও না তুলে তব দেউলে,
হবে না পূজা এ বন-ফুলে,
দেবতা মম, ঝরিব একা ॥

৪৯

ধবলশ্রী—মধ্যমান

নাইয়া, করো পার!
কূল নাহি, নদী-জল সাঁতার॥

দুকূল ছাপিয়া জোয়ার আসে,
নামিছে আঁধার, মরি তরাসে
দাও দাও কূল কূলবধূ ভাসে
নীর পাথার।
নাইয়া, করো পার॥

৫০

মধুমাত সারং—কাওয়ালি

মাধবী-তলে চলো মাধবিকা-দল
আইল সুখ-মধুমাস।
বহিছে খরতর থরথর মরমর
উদাস চৈতী-বাতাস॥

পিককূল কলকল অবিরল ভাষে,
মদালস মধুপ পুষ্পসুবাসে।
বেণু-বনে উঠিছে নিশ্বাস॥

তরুণ নয়ন সম আকাশ আনীল,
তট-তরুছায়া ধরে নীর নিরাবিল,
বুকে বুকে স্বপন-বিলাস॥

৫১

বৃন্দাবনী সারং—কাওয়ালি

বৃন্দাবনে এ কি বাঁশরি বাজে।
গোপিনী উন্মনা, মন নাহি কাজে॥

কুলবধূ-ঘটে ঘটে সে বাঁশি স্বনে
উছলি উছলি ওঠে নীর ক্ষণে ক্ষণে।
নয়ন-সলিল ঝরে গাগরি-মাঝে॥

৫২

গৌড়সারং—যৎ

নিশীথ নিশীথ জাগি গোঁয়ানু রাতি।
জ্বলিয়া জ্বলিয়া নেভে শিয়রের বাতি॥

সারা দিন গাঁথি মালা তুলিয়া কুসুম,
পথ চাহি চাহি কবে চোখে আসে ঘুম,
রহে পড়ি নব শেজ, কুসুমের পাঁতি॥

আমার কাননে আসি অলি যয়ি ফিরে,
গাহি গান ফেরে সাঁঝে পাখি সব নীড়ে।
একেলা রহি গো শুধু আমি বিনা সাথী॥

৫৩

নাগধ্বনি কানাড়া—মধ্যমান

দেখা দাও, দাও দেখা, ওগো দেবতা।
মন্দিরে পূজারিণী আশাহতা॥

ধূপ পুড়িয়া গেছে, শুকায়েছে মালা,
বন্ধ হলো বা দ্বার, একা কুলবালা।
প্রভাতে জাগিবে সবে, রটিবে বারতা॥

জাগো জাগো দেবতা শূন্য দেউলে,
আরতি উঠিছে মোর বেদনার ফুলে।
বাণীহীন মন্দির, কহ কহ কথা॥

## নিবেদন

রণকোলাহলের মত্ততার মাঝে জন্মেছিল তরুণ কবির ভাবরাজ্যের দ্যোতনা–ভরা এই উচ্ছ্বাস। মেসোপটেমিয়ার ধূলি ঝেড়ে আমার ন্যায় অযোগ্য ব্যক্তিকেই একে কোল দিতে হয়েছিল। আমার অযোগ্যতাই এতদিন কবির হৃদয়োচ্ছ্বাসকে চেপে রেখে সহৃদয় পাঠকবর্গের সহিত তার পরিচয়ের ব্যাঘাত জন্মিয়েছে। এতে কবি ও তাঁর পাঠকবর্গের প্রতি অন্যায়–অত্যাচারের জন্য আমি দায়ী। অদ্য প্রায়শ্চিত্ত করলাম।

কলিকাতা
বড় দিন ১৯২৪

**মোহাম্মদ মোজাম্মেল হক**

# রিক্তের বেদন

[ক]

বীরভূম

আঃ ! এ কি অভাবনীয় নতুন দৃশ্য দেখলুম আজ ? ...

জননী জন্মভূমির মঙ্গলের জন্যে সে-কোন অদেখা-দেশের আগুনে প্রাণ আহুতি দিতে একি অগাধ-অসীম উৎসাহ নিয়ে ছুটেছে তরুণ বাঙালিরা,—আমার ভাইরা ! খাকি পোশাকের ম্লান আবরণে এ কোন আগুনভরা প্রাণ চাপা রয়েছে !—তাদের গলায় লাখো হাজার ফুলের মালা দোল খাচ্ছে, ওগুলো আমাদের মায়ের-দেওয়া ভাবী-বিজয়ের আশিস-মাল্য,—বোনের দেওয়া স্নেহ-বিজড়িত অশ্রুর গৌরবোজ্জ্বল-কণ্ঠহার !

ফুলগুলো কত আর্দ্র-সমুজ্জ্বল ! কি বেদনা-রাঙা মধুর ! ওগুলো তো ফুল নয়, ও যে আমাদের মা-ভাই-বোনের হৃদয়ের পূততম প্রদেশ হতে উজাড়-করে-দেওয়া অশ্রুবিন্দু ! এই যে অশ্রু ঝড়েছে আমাদের নয়ন গলে, এর মতো শ্রেষ্ঠ অশ্রু আর ঝরেনি,—ওঃ সে কত যুগ হতে !

আজ ক্ষান্ত-বর্ষণ প্রভাতের অরুণ কিরণ চিরে নিমিষের জন্যে বৃষ্টি নেমে তাদের খাকি বসনগুলোকে আরো গাঢ়-ম্লান করে দিয়েছিল। বৃষ্টির ঐ খুব মোটা ফোঁটাগুলো বোধ হয় আর কারুর ঝরা অশ্রু ! সেগুলো মায়ের অশ্রু-ভরা শান্ত আশীর্বাদের মতো তাদিগে কেমন অভিষিক্ত করে দিল !

তারা চলে গেল ! একটা যুগবাঞ্ছিত গৌরবের সার্থকতার রুদ্ধবক্ষ বাষ্পরথের বাষ্পরুদ্ধ ফোঁস ফোঁস শব্দ ছাপিয়ে আশার সে কি করুণ গান দুলে দুলে ভেসে আসছিল—

'বহুদিন পরে হইব আবার আপন কুটিরবাসী,
হেরিব বিরহ-বিধুর-অধরে মিলন-মধুর হাসি,
শুনিব বিরহ নীরব কণ্ঠে মিলন-মুখর বাণী,—
আমার কুটির-রানি সে যে গো আমার হৃদয়-রানি।'

সমস্ত প্রকৃতি তখন একটা বুকভরা স্নিগ্ধতায় ভরে উঠেছিল ! বাংলার আকাশে, বাংলার বাতাসে সে বিদায়-ক্ষণে ত্যাগের ভাস্বর অরুণিমা মূর্ত হয়ে ফুটে উঠেছিল। কে বলে মাটির মায়ের প্রাণ নেই ?

এই যে জল-ছলছল শ্যামোজ্জ্বল বিদায়-ক্ষণটুকু অতীত হয়ে গেল, কে জানে সে আবার কত যুগ বাদে এমনি একটা সত্যিকার বিদায়-মুহূর্ত আসবে ?

আমরা 'ইস্তকনাগাদ' ত্যাগের মহিমা কীর্তন পঞ্চমুখে করে আসছি, কিন্তু কাজে কতটুকু করতে পেরেছি ? আমাদের করার সমস্ত শক্তি বোধ হয় এই বলার মধ্য দিয়েই গলে যায় !

পারবে ? বাংলার সাহসী যুবক ! পারবে এমনি করে তোমাদের সবুজ, কাঁচা, তরুণ জীবনগুলো জ্বলন্ত আগুনে আহুতি দিতে, দেশের এতটুকু সুনামের জন্যে ? তবে এস ! 'এস নবীন, এস ! এস কাঁচা, এস !' তোমরাই তো আমাদের দেশের ভবিষ্যৎ আশা, ভরসা, সব ! বৃদ্ধদের মানা শুনো না। তাঁরা মঞ্চে দাঁড়িয়ে সুনাম কিনবার জন্যে ওজস্বিনী ভাষায় বক্তৃতা দিয়ে তোমাদের উদ্বুদ্ধ করেন, আবার কোনো মুগ্ধ যুবক নিজকে ঐ রকম বলিদান দিতে আসলে আড়ালে গিয়ে হাসেন এবং পরোক্ষে অভিসম্পাৎ করেন ! মনে করেন, 'এই মাথা-গরম' ছোকরাগুলো কি নির্বোধ।' ভেঙে ফেলো ভাই, এদের এ সঙ্কীর্ণ স্বার্থ-বন্ধন !

অনেকদিন পরে দেশে একটা প্রতিধ্বনি উঠছে, 'জাগো হিন্দুস্থান, জাগো ! হুঁশিয়ার।'

## নান্নুর

মা ! মা ! কেন বাধা দিচ্ছ ? কেন এ-অবশ্যম্ভাবী একটা অগ্ন্যুৎপাতকে পাথর চাপা দিয়ে আটকাবার বৃথা চেষ্টা করছ ?—আচ্ছা মা ! তুমি বি-এ পাশ-করা ছেলের জননী হতে চাও, না বীর-মাতা হতে চাও ? এ ঘুমের নিঝুম-আলস্যের দেশে বীরমাতা হবার মতো সৌভাগ্যবতী জননী কয়জন আছেন মা ? তবে, কোনটি বরণীয় তা জেনেও কেন এ অন্ধস্নেহকে প্রশ্রয় দিচ্ছ ? গরীয়সী মহিমান্বিত মা আমার ! ছেড়ে দাও, ছেড়ে দাও—তোমার এ জনম-পাগল ছেলেকে ছেড়ে দাও ! দুনিয়ার সব কিছু দিয়েও এখন আমায় ধরে রাখতে পারবে না। আগুন আমার ভাই—আমায় ডাক দিয়েছে ! সে যে কিছুতেই আঁচল-চাপা থাকবে না। আর, যে থাকবে না, সে বাঁধন ছিঁড়বেই। সে সত্যসত্যই পাগল, তার জন্য এখনো এমন পাগলা-গারদের নির্মাণ হয়নি, যা তাকে আটকে রাখতে পারবে !

পাগল আজকে ভাঙরে আগল
পাগলা-গারদের

আর ওদের

সকল শিকল শিথিল করে বেরিয়ে পালা বাইরে
দুশমন স্বজনের মতো দিন-দুনিয়ায় নাইরে !
ও তুই বেরিয়ে পালা বাইরে !

* * *

আজ যুদ্ধে যাবার আদেশ পেয়েছি ! ... পাখি যখন শিকলি কাটে তখন তার আনন্দটা কি রকম বেদনা-বিজড়িত মধুর। ...

আহ্, আমায় আদেশ দিয়ে শেষ আশিস করবার সময় মার গলার আওয়াজটা কি-রকম আর্দ্র-গভীর হয়ে গিয়েছিল ! সে কি উচ্ছ্বসিত রোদনের বেগ আমাদের দুজনকেই মুষড়ে দিচ্ছিল। ... হাজার হোক, মায়ের মন তো !

আকাশ যখন তার সঞ্চিত সমস্ত জমাট-নীর নিঃশেষে ঝরিয়ে দেয়, তখন তার অসীম নিস্তব্ধ বুকে সে কি একটা শান্তসজল স্নিগ্ধতার তরল কারুণ্য ফুটে ওঠে !

মার একমাত্র জীবিত সন্তান, বি-এ পড়ছিলুম ; মায়ের মনে যে কত আশাই না মুকুলিত পল্লবিত হয়ে উঠেছিল ! আমি আজ সে-সব কত নিষ্ঠুরভাবে দলে দিলুম ! কি করি, এদিনে এরকম যে না করেই পারি না।

আমার পরিচিত সমস্ত লোক মিলে আমায় তিরস্কার করতে আরম্ভ করেছে যেন আমি একটা ভয়ানক অন্যায় করেছি। সবাই বলছে, আমার সহায়-সম্বলহীন মাকে দেখবে কে ! ... হায়, আজ আমার মা যে রাজরাজেশ্বরীর আসনে প্রতিষ্ঠিতা, তা কাউকে বোঝাতে পারব না !

কাকে বোঝাই যে, লক্ষপতি হয়ে দশ হাজার টাকা বিলিয়ে দিলে তাকে ত্যাগ বলে না, সে হচ্ছে দান। যে নিজকে সম্পূর্ণ রিক্ত করে নিজের সর্বস্বকে বিলিয়ে দিতে না পারলে, সে তো ত্যাগী নয়। মার এই উঁচু ত্যাগের গগনস্পর্শী চূড়া কেউ যে ছুঁতেই পারবে না। তাঁর এ গোপন বরেণ্য ত্যাগের মহিমা একা অন্তর্যামীই জানেন !

এই তো, সেই সত্যিকারের মোসলেম জননী, যিনি নিজ হাতে নিজের একমাত্র সন্তানকে যুদ্ধসাজে সাজিয়ে জন্মভূমির পায়ে রক্ত ঢালতে পাঠাতেন।

এ বিসর্জন, না অর্জন ?

## সালার

জননী আর জন্মভূমির দিকে কখনো আর এত স্নেহ এত ব্যথিত দৃষ্টিতে চেয়ে দেখিনি, যেমন তাঁদিগে ছেড়ে আসবার দিনে দেখেছিলুম। ... শেষ চাওয়া মাত্রেই বোধ হয় এমনি প্রগাঢ় করুণ ! ...

নাঃ, আমাকে হয়রান করে ফেললে এদের অতিভক্তির চোটে। আমি যেন মহামহিমান্বিত এক সম্মানার্হ ব্যক্তিবিশেষ আর কি ! দিন নেই, রাত নেই, শুধু লোক আসছে আর আসছে। যে-আমাকে তারা এইখানেই হাজারবার দেখেছে তারাও আবার আমাকে নতুন করে দেখছে। এ যেন এক তাজ্জব ব্যাপার। আমি আমার চির-পরিচিত শৈশব-সাথী বন্ধুদের মাঝে থেকেও মনে করছি যেন 'আবু হোসেনে'র মতো এক রাত্তিরেই

আমি ঐরকম একটা রাজা-বাদশা গোছের কিছু হয়ে পড়েছি ! সবচেয়ে বেশি দুঃখ হচ্ছে আমার অন্তরঙ্গ বন্ধুদের ভক্তি দেখে। বন্ধুরা যদি ভক্তি করে, তাহ'লে বন্ধুদের ঘাড়ে পড়ল একটা প্রকাণ্ড মুদগর ! তাদিগে যতই বলছি, ভো ভো আহম্মকবৃন্দ, তোমাদের এ চোরের লক্ষণ, ওর্ফে অতিভক্তি সংবরণ কর, ততই যেন তারা আমার আরো মহত্ত্বের পরিচয় পাচ্ছে ! ... বাইরে তো বেরোনো দায় ! বেরোলেই অমনি স্ত্রী-পুরুষের ছোট বড় মাঝারি প্রাণী আমার দিকে প্রাণপথে চক্ষু বিস্ফারিত করে চেয়ে থাকে, আর অন্যকে আমার সবিশেষ ইতিবৃত্ত জ্ঞাত করিয়ে বলে, 'ঐ রে, ঐ লম্বা সুন্দর ছেলেটা যুদ্ধে যাচ্ছে।'

তারা কোনটা দেখে আমার,—ভিতর—না বাহির ?

[ খ ]

**রেলপথে**

(অন্ডালের কাছাকাছি)

যাক, এতক্ষণে লোকের ভক্তিশ্রদ্ধার আক্রমণ হতে রেহাই পাওয়া গেল !—উঃ, যুদ্ধের আগেই এও তো একটা মন্দ যুদ্ধ নয়, রীতিমতো দ্বন্দ্বযুদ্ধ ! এখন একটু হাঁফ ছেড়ে বাঁচি। ...

একটা ভালো কাজ করে যা আনন্দ আর আত্মপ্রসাদ মনে মনে লাভ করা যায়, তার অনেকটা নষ্ট করে দেয় বাইরের প্রশংসায়।

সবচেয়ে বেশি ভিড় হয়েছিল কলকাতায় আর হাবড়ার স্টেশনে।—ওঃ, সে কি বিপুল জনতা আর সে কি আকুল আগ্রহ আমাদিগকে দেখবার জন্যে ! আমরা মঙ্গলগ্রহ হতে অথবা ঐ রকমের স্বর্গের কাছাকাছি কোনো একটা জায়গা হতে যেন নেমে আসছি আর কি ! যাঁদের সঙ্গে কখনো আলাপ করবারও সুযোগ পাইনি, তাঁরাও আমাদের সঙ্গে কোলাকুলি করেছেন আর অশ্রু গদগদ কণ্ঠে আশিস করেছেন—ঐ যে হাজার হাজার পুর-মহিলার হৃদয় গলে সহানুভূতির পূত অশ্রু ঝরছে, ওতেই আমাদের ভবিষ্যৎ মঙ্গল সূচিত হচ্ছে !—সকলেরই দৃষ্টি আজ কত স্নেহ-আর্দ্র কোমল ! ... ...

স্টেশনে স্টেশনে এই যে উপহারের আর বিদায়-সম্ভাষণের ধুমধাম, এতে কিন্তু বড্ডো বেশি ব্যতিব্যস্ত করে ফেলছে !—এসব রাজ্যের জিনিস খাবে কে ?—আহা, না, না, এই রকম উপহার দিয়েই যদি ওরা তৃপ্ত হয়, একটা অশ্রুময় গৌরবে বক্ষ ভ'রে ওঠে, তবে তাই হোক !

মন ! বুঝে নাও কি জন্যে এত ভক্তি-শ্রদ্ধা। ভেবে নাও কি ঘোর দায়িত্ব মাথায় করছ !

আমার কম্পিত বুকে থেকে থেকে এখনোও সেই আর্ত বন্দনার ঘন ঘন প্রতিধ্বনি হচ্ছে, 'বন্দে মাতরম—বন্দে মাতরম।'

### রেলগাড়ি

নিশিভোর

কি সুন্দর জলে-ধোওয়া আকাশ ! কি স্নিগ্ধ নিঝুম নিশি-ভোর ! সারা প্রকৃতি এখনো তন্দ্রালস নয়নে গা এলিয়ে দিয়ে পড়ে রয়েছে। গোলাবি রঙের মসলিনের মতো খুব পাতলা একটা আবছায়া তার ধূমভরা ক্লান্ত দেহটায় জড়িয়ে রয়েছে। আর একটু পরেই এমন সুন্দর প্রকৃতি বিচিত্র অঙ্গভঙ্গি করে জেগে উঠবে, তার পরে সেই তেমনি নিত্যকার গোলমাল।

(ঐ, প্রত্যুষে)

এখন বোধ হচ্ছে যেন সমস্ত দেশটা এইমাত্র বিছানা ছেড়ে উঠে উদাস-অলস নয়নে তার চেয়েও উদার আকাশটার দিকে চেয়ে রয়েছে ! এখনো তার আঁখির পাতায় পাতায় ঘুমের জড়িমা মাখানো ! হাই তোলার মতো মাঝে মাঝে দমকা বাতাস ছুটে আসছে !

পাকা তবলচির মতো রেলগাড়িটা কি সুন্দর কার্ফা বাজিয়ে যাচ্ছে, 'পাঁঠা কেটে ভাগ দিন—পাঁঠা কেটে ভাগ দিন !' ইচ্ছে করছে রেল-চলার এই কার্ফা তালের তালে তালে একটা ভৈরোঁ কি টোড়ি রাগিণী ভাঁজি, কিন্তু গান গাইবার মতো এখন আদৌ সুর নেই যেন আমার কণ্ঠে।

### মধুপুর

নিশিশেষের গ্যাসের আলো পড়ে আমাদের মুখগুলো কি করুণ ফ্যাকাশে দেখাচ্ছে। ঐ ফ্যাকাশে আলোর পাণ্ডুর আভা প্রতিভাত হয়ে আমার ঘুমন্ত সৈনিকবন্ধুর সিক্ত নয়ন-পল্লবগুলি কিরকম চকচক করছে ! ও কিসের অশ্রুবিন্দু ? বিদায়-ব্যথার ?—কে জানে ! ...

আজ এই প্রভাতের গ্যাসের আলোর মতোই পাণ্ডুর রক্তহীন একটি তরুণ মুখ ক্ষণে ক্ষণে আমার বুকের মাঝে ভেসে উঠছে। এখন যেন একটা বাষ্পময় কুয়াশার মতো আধো-আলো আধো-আঁধার ভাব দেখা যাচ্ছে, কদিন ধরে তার দৃষ্টিটিও এই রকম ঝাপসা সজল হয়ে উঠেছিল ! সে কিন্তু কখনো কিছু বলেনি—কিছু বলতে পারেনি—আমিও কখনো মুখ ফুটে কিছু বলতে পারিনি—হাজার চেষ্টাতেও না ! কি যেন একটা লজ্জামিশ্রিত কিছু আমায় প্রাণপণে চোখমুখ ঢেকে মানা করত—না, না, না, তবু কি করে আমাদের দুটি প্রাণের গোপন কথা দুজনেই জেনেছিলুম।—ওঃ, প্রথম যৌবনের

[ খ ]

এই যে গোরস্থান, যেখানে আমার জীবনসর্বস্ব দেবতা শুয়ে রয়েছেন, শৈশব হ'তে এই জায়গাটাই ছিল আমার সবচেয়ে প্রিয় স্থান। ঐ যে অদূরে ছোট ছোট তিনটি কবর দেখতে পাচ্ছ প্রায়ই মাটির সঙ্গে মিশে সমান হয়ে গেছে, আর উপরটা কচি দুর্বা ঘাসে ছেয়ে ফেলেছে, ওগুলি আমার ছোট ভাই-বোনদের কবর! ওরা খুব ছোটতেই মারা গিয়েছিল—আমের কচি বৌল ফাগুনের নিষ্ঠুর করকাস্পর্শে ঝরে পড়েছিল। ওই যে ওদের শিয়রে বকম ফুলের গাছগুলি দেখতে পাচ্ছ, ওগুলি আমিই লাগিয়েছিলুম, আমি তখন খুবই ছোট। এখন আয়তনে রোয়ানো ঝোঁপ আর আলগা লতায় ও জায়গাটা ভরে উঠেছে। আগে ওদের কবরের উপর ওদেরই মতো কোমল আর পবিত্র বকম ও শিরীষ ফুলের হলদে রেণু ঝরে পড়ত সারা বসন্ত আর শরৎকালটা ধরে, আর তার চেয়ে বেশি ঝরে পড়ত ঐ তিনটি ক্ষুদ্র সঙ্গীদের বিচ্ছেদ-ব্যথিত অন্তর-দরিয়া মথিত করে আকুল অশ্রুর পাগল-ঝোরা! বাবা আমার মাকে ধরে ধরে নিদাঘের বিষাদ গভীর সন্ধ্যায় এই সরু পথ বেয়ে নিয়ে যেতেন, আর আমাদের 'টুনু'র, 'তাহেরা'র আর 'আবুলে'র ঘাসে চাপা ছোট কবরগুলি দেখিয়ে বলতেন, 'এইখানে তারা ঘুমিয়ে আছে, তারা আর উঠে আসতে পারে না। অনেক দিন বাদে আমরাও সব এসে ওদেরই পাশে শোবো,—আমাদের অমনি মাটির ঘর তৈরি করে দেবে গাঁয়ের লোকে।' সেই সময় সেই বেদনাপ্লুত বিয়োগ-বিধুর সন্ধ্যায় কি একটা আবছায়া আবেশ করুণ সুরে যে আমার সারা বক্ষ ছেয়ে ফেলত, তা প্রকাশ করতে পারতুম না, তাই বাবার মুখের দিকে চেয়ে কি জানি কেন ডুকরে কেঁদে উঠতুম। বাবা অপ্রতিভ হয়ে আমাকে কোলে তুলে নিয়ে তাঁর স্নিগ্ধ-কোমল স্পর্শে সান্ত্বনা দিতেন। সেই থেকে জায়গাটার উপর আমার এত মায়া জন্মে গেছিল যে, আমি রোজ মাকে লুকিয়ে এখানে পালিয়ে এসে আমার ভাই-বোনদের ঐ ছোট্ট তিনটি কবরের দিকে ব্যাকুল বেদনায় চেয়ে থাকতুম!—আচ্ছা ভাই, রক্তের টান কি এত বেশি? যেখানে আমার কচি ভাই-বোনগুলির ফুলের দেহ মাটির সঙ্গে মিশে মাটি হয়ে গেছে, সেই ভীষণ করুণ জায়গাটি দেখবার জন্যেও প্রাণে এমন ব্যাকুল আগ্রহ উপস্থিত হতো কেন? শুনেছি যে-জায়গাটার মাটি নিয়ে খোদা আমাদের 'পয়দা' করেন, নাকি ঠিক সেই জায়গাতেই আমাদের কবর হয়, আর তাই আমরা স্বতই কেমন একটা নিবিড় টান অন্তরের অন্তরে অনুভব করি। এখন 'তাহেরা'র কবরটি যেমন ধসে পড়েছে আর ওর মধ্যে একটি ধলা হাড় দেখা যাচ্ছে, হয়তো সে কত বছর বাদে আমারও কবর এরকম ধসে যাবে আর আমার বিশ্রী হাড়গুলো উলঙ্গ মূর্তিতে প্রকট হয়ে লোকের ভয়োৎপাদন করবে!—হায় রে মানুষের পরিণতি, তবু মানুষ এত অহঙ্কার করে কেন আমি তাই ভাবি—আর ভাবি। আবার দু-এক সময় মনে হয়, সুন্দর পৃথিবীটা ছেড়ে সে কোন অজানা দেশে চলে যেতে হবে। মনে হলে জানটা যেন গুরুবেদনায় টনটন করে ওঠে, পৃথিবীর প্রতি একি অন্ধ মূঢ় নাড়ির টান আমাদের? তারপর বাবাও 'আবুলে'র পাশে গিয়ে শয়ন করলেন, বড় ঝোপের পাশের ঐ বড় কবরটা বাবার। বাবা

মরে যাবার পর আমি আরো বেশি করে কবরস্থানে যেতুম, স্তব্ধ হয়ে বসে রইতুম আমার হারিয়ে যাওয়া বন্ধুদের মৌন সাদরের ভাষা শুনব বলে ; একটা নিবিড় বেদনায় চোখের পাতা ভরে উঠত।

এই সব বেদনা, অপমান, দারিদ্র্যের নিষ্পেষণে মা আমার দিন দিন রুগ্ন হয়ে পড়েছিলেন। উপর্যুপরি এত আঘাত তিনি আর সইতে পারছিলেন না। ক্রমে তাঁকে ভীষণ যক্ষ্মারোগে ধরল। আমি বুঝলুম আমার কপাল পুড়েছে, মাও আমায় ছেড়ে চলেছেন, তাঁর ডাক পড়েছে। আমি আমার ভবিষ্যতের দিকে তাকাতেও সাহস করলুম না,—উঃ সে কি সূচিভেদ্য অন্ধকার !

এমন সময় একদিন সন্ধ্যায় সই-মা আমাদের ঘরে এসে মার শীর্ণ হাতটি নিজের হাতে নিয়ে বললেন, 'সই, আমার ছেলে গরমের ছুটিতে বাড়ি এসেছে। সে তোদের দোওয়াতে এবার খুব সম্মানের সঙ্গে বি.এ. পাশ করেছে। এবার ছেলের বিয়েটা দিয়ে বৌটিকে সংসার বুঝিয়ে দিয়ে সংসার হতে সরে পড়ি। আর তা ছাড়া একা ঘর, বৌ নেই, বেটি নেই, দিন রাত ঘরটা যেন পোড়াবাড়ির মতো খাঁ খাঁ করছে। খোদা তো দেননি আমায় যে, দুদিন জামাই-বেটি নিয়ে সাধ-আহ্লাদ করব। ছেলে এতদিন জেদ ধরেছিল বি.এ. পাশ করে বিয়ে। তা খোদা তার ইচ্ছা পূর্ণ করে দিয়েছেন। এতদিন আমার ছেলে বে' করলে দু-একটি খোকা খুকি হতো না কি তার ঘরে। আর আমারও ঘরটা তাহলে অনেক মানাতো, তা যখনকার তখন না হলে তোর আমার কথায় তো কিছু হয় না। আমার হাতের কাছে লক্ষ্মী শান্ত মা আমার—হীরের টুকরো বৌ থাকতে আবার কোন গরিবের বেটিকে আনতে যাব ঘরে,' বলেই আমার মাথাটা সস্নেহে তাঁর বুকের মধ্যে টেনে নিলেন। মা আর আমি বোকার মতো শুধু অবাক বিস্ময়ে সইমার দিকে চেয়েছিলুম, একি পাগলের মতো তিনি বলে যাচ্ছিলেন। মার দুর্বল বক্ষ স্পন্দিত করে ঘন ঘন নিশ্বাস পড়তে লাগল। সইমা মায়ের বুকে খানিকটা মালিশ নিয়ে মালিশ করে দিতে দিতে তেমনি সহজভাবে বলে যেতে লাগলেন, 'আমার ছেলের উপর বরাবরই বিশ্বাস আছে, সে কখনো যে আমার একটি কথা অমান্য করেনি। যেমন বললুম, ওরে আজিজ, তোর সইমা যে তোর শাশুড়ি হবে রে, 'বেগম'কে আমার বৌ করে ঘরে আনতে চাই, তোর বৌ পছন্দ হবে তো আবার ! আজকাল তো বাবা তোরা মা বাপের পছন্দে বে' করিস না কি না, তাই !'—আমাকে আর বেশি বলতে হলো না, সে খুব খুশি হয়েই বললে, 'বেশ তো মা-জান, তোমার কথার তো আর কখনো অবাধ্য হইনি, আর তুমি যে আমায় কোনো জমিদার বাড়িতে বে না দিয়ে একটি অনাথা গরিবের মেয়েকে উদ্ধার করতে যাচ্ছ, এতে আমার এত আনন্দ হচ্ছে যে, দুনিয়ার লোককে জড়ো করে দেখাই আমার মায়ের মতো উঁচু মন আর কার আছে !' আজিজ আমার জনম-পাগলা মা-নেওটা ছেলে কি না, আর সে যে আবদার ধরেছে যখন, তখনই তাই পূর্ণ করেছি কিনা, তাই ওর চোখে আমার মতো মা নাকি আর বিশ্বব্রহ্মাণ্ডে পাওয়া যায় না ! সে যাক এখন বোন, আমি আজই বেগমকে দোওয়া করে যাব, কেননা হায়াত মউত জানি না, কখন কি

হয় বলা তো যায় না—তোর আবার এই রকম খাটে মাদুরে অবস্থা। আমি মনে করছি এই মাসের মধ্যেই ব্যাটার বৌকে বরণ করে ঘরে তুলি, শুভকাজে বিলম্ব করা ভালো নয়, আর তাতে গ্রামের অনেকে অনর্থক কতকগুলো বাধা বিপত্তি করবে, সই! মা বেগম আমার শূন্যপুরী পূর্ণ করুক যেয়ে।' সই-মা আর কি বলেছিলেন ঠিক মনে নাই, কেননা আমার মাথা তখন বন বন করে ঘুরছিল, মস্তিষ্কের ভিতর কি একটা তীব্র উত্তেজনা ঘুরপাক খাচ্ছিল,—একটা হঠাৎ পাওয়া নিবিড়-বেদনাময় আনন্দের আঘাতে কে যেন আমার সমস্ত শরীর নিশা করে দিচ্ছিল।

[ গ ]

খুব ধুমধামে আমাদের বে' হয়ে গেল। ধুমধাম মানে 'আতস-বাজি', 'বাজনা', 'বাইনাচ', 'থিয়েটার' প্রভৃতি যে-সকল অসাধু কলুষ আনন্দের কথা বোঝো তোমরা, তার কিছুই হয়নি। আর যদি ধুমধাম মানে নির্দোষ পবিত্র আনন্দের বিনিময় বোঝায়, তাহলে তার কোথাও এতটুকু ত্রুটি ছিল না। গ্রামের সমস্ত গরিব দুঃখীকে সাতদিন ধরে সুন্দররূপে ভালো ভালো খাবার খাওয়ানো হয়েছিল? অনেকের পুরানো ঘর নূতন করে দেওয়া হয়েছিল। যাদের হালের গরু না থাকায় সমস্ত জমিজমা পতিত হয়েছিল, তাদিগকে গরু কিনে দেওয়া হয়েছিল। গ্রামের তাঁতি দু ঘরকে দুটি তাঁতের কল কিনে দিয়ে তাগিদকে গরু কিনে দেওয়া হয়েছিল। গ্রামের তাঁতি দুঘরকে দুটি তাঁতের কল কিনে দিয়ে তাদিগকে দেশি কাপড় বোনায় উৎসাহ দেওয়া হয়েছিল। কলকাতার এতিমখানায় পাঁচ হাজার টাকা দেওয়া হয়েছিল। সে-সব আরও কত জায়গায় কত টাকা দিয়েছিলেন যে মা, তা আমার এখন সব মনে নেই!

সই-মা আমায় বধূ করে যত খুশি হয়েছিলেন, তার চেয়ে অনেক বেশি দুঃখিত হয়েছিল গ্রামের লোকেরা, আর ওঁর আত্মীয় কুটুম্বেরা। ওঁদের অনেক আত্মীয় ছোট ঘরে বে' দেওয়ার জন্যে বে'র নিমন্ত্রণে একেবারেই আসেনি। এমনকি এই নিয়ে অনেকের সঙ্গে চিরদিনের জন্যে ছাড়াছাড়ি হয়ে গেছিল। অনেক হিতৈষী মিত্রও শত্রু হয়ে দাঁড়াল। তবে পয়সার খাতির সব জায়গাতেই, তাই অনেক চতুর মাতব্বর লোক এঁদের সঙ্গে মৌখিক সদ্ভাব রেখে ভিতরে ভিতরে অনিষ্ট করতে লাগল। সমাজে পতিত না হলেও বিশেষ কাজ বনাম স্বার্থ ছাড়া আর কেউ এ-বাড়ি আসত না। কিন্তু যে সব সহায়হীন গরিব বেচারারা জন্মাবধি এ বাড়ির সাহায্যে প্রতিপালিত হয়ে এসেছে, তারা সমাজের এ চোখ রাঙানি দেখে শুধু উপরে উপরে ভয় করে চলত। তারা জানত, সমাজ শুধু চোখ রাঙাতেই জানে। যে যত দুর্বল তার তত জোরে টুঁটি চেপে ধরতেই সমাজ ওস্তাদ। যেখানে উল্টো সমাজকেই চোখ রাঙিয়ে চলবার মতো শক্তিসামর্থ্যওয়ালা লোক বুক ফুলিয়ে দাঁড়িয়ে আছে, সেখানে সমাজ নিতান্ত শান্তশিষ্টের মতোই তার সকল অনাচার আবদার বলে সয়ে নিয়ে থাকে। তাই উনি আর ওঁর মা বললেন, 'আমাদের

সমাজই নাই তো সমাজচ্যুত করবে কে?'—সমাজ তবুও সুবোধ শিশুর মতো কোনো সাড়াই দিলে না, কিন্তু ওঁদের বাড়িতে যেসব গরিব বেচারারা আসত তাদিগকে খুব কড়াভাবেই শাসন করা হলো, যেন কেউ ওঁদের বাড়ির ছায়াও না মাড়ায়।

লোকের এরূপ ব্যবহারে আদৌ দুঃখিত না হয়ে ওঁরা বরং হাঁফ ছেড়ে বাঁচলেন। তাছাড়া গ্রামের দরিদ্রের সেই আনন্দোদ্ভাসিত মুখে, অশ্রু ছলছল চোখে যে একটা মধুর স্নিগ্ধ হাসি ফুটে উঠেছিল, তারই জ্যোতি ওদের হৃদয় আলোয় আলোময় করে দিয়েছিল; উল্টো দিকে পরশ্রীকাতর লোকদের চোখ মুখ ভয়ানকভাবে ঝলসে দিয়েছিল!

ওঃ, সে কি অমানুষিক শক্তি ছেয়ে ফেলেছিল মায়ের ঐ ঝাঁঝরা বুক আমার বিদায়ের দিনে! মায়ের আনন্দের আকুল ধারা যেন কোথাও ধরছিল না সেদিন! হাজার কাজের ভিতর হাসির মাঝে অকারণে অশ্রু উথলে পড়ছিল তাঁর।

আমার জীবন কিন্তু সার্থকতায় সমুজ্জ্বল হয়ে উঠেছিল সেইদিন—যেদিন বুঝলুম আমার হৃদয়-দেবতাও তাঁর মাতৃদত্ত আশীর্বাদ সর্বান্তঃকরণে গ্রহণ করেছেন, আমার প্রাণের গোপন পূজা আরাধ্য দেবতার পায়ে বৃথা নিবেদিত হয় নাই!

আমার শুধু ইচ্ছা হতো আমি তাঁর পায়ে মাথা কুটি আর বলি, 'ওগো স্বামিন! ওগো দেবতা! এত আনন্দ দিয়ো না এ ক্ষুধিতাকে, প্রেমের এত আকাশ-ভাঙা ঘন বৃষ্টি ঢেলে দিও না এ চিরমরুময় হৃদয়ে,—সকল মন দেহ প্রাণ ছেয়ে ফেলো না তোমার ও ব্যাকুল ভালবাসার ব্যগ্র নিবিড় আলিঙ্গনে! আমার ছোট্ট বুক যে এত আনন্দ, এত ভালবাসা সইতে পারবে না!—কিন্তু হায়, তাঁর ও ভুজবন্ধনে ধরা দিয়ে আমার আর কিছুই থাকত না, আমি আমার বর্তমান ভূত ভবিষ্যৎ ভুলে যেতুম! এ যেন স্বপ্নে পরিস্থানে গিয়ে প্রিয়তমের অধীর বক্ষে মাথা রেখে সুপ্ত বধির হয়ে যাওয়া, প্রাণের সকল স্পন্দন, দেহের সমস্ত রুধির অবাক স্তব্ধ হয়ে থেমে যাওয়া,—শুধু তুমি আর আমি—অনুভব করা, সে-কোন অসীম সিন্ধুতে বিন্দুর মতো মিশে যাওয়া!

তাঁর ঐ বিশ্বগ্রাসী ভালবাসা যখন চোখের কালোয় জ্যোতির মতো হয়ে ফুটে উঠত, তখন শুধু ভাবতুম প্রেমে মানুষ কত উচ্চ হতে পারে! এর এতটুকু ছোঁয়ায় সে কি কোমলতার স্নিগ্ধ পূত সুরধুনী বয়ে যায় সারা বিশ্বের অন্তরের অন্তর দিয়ে। দেবতা বলে কি কোনো কথা আছে? কখখনো না। মানুষই যখন এই রকম উচ্চ হতে পারে, অতল ভালবাসায় নিজেকে সম্পূর্ণরূপে তলিয়ে দিতে পারে, নিজের অস্তিত্ব বলে কোনো কিছু একটা মনে থাকে না—সে দেখে, সব সুন্দর আর আনন্দ, তখনই মানুষ দেবতা হয়! দেবতা বলে কোনো আলাদা জীব নাই।

* * *

যাক ও-সব কথা এখন—কি বলছিলুম?—হাঁ, আমার বিয়ের মতো এত বড় একটা অস্বাভাবিক কাণ্ডে গ্রামময় মহা হুলুস্থূল পড়ে গেল। বংশে নিকৃষ্ট, সহায়সম্বলহীন

আমাদের ঘরে সৈয়দ-বংশের বি.এ. পাশ করা সোনার চাঁদ ছেলের বিয়ে হওয়া ঠিক যেন রূপকথার ঘুঁটে-কুড়োনির বেটির সাথে বাদশাজাদার বিয়ের মতোই ভয়ানক আশ্চর্য ঠেকছিল সকলের চোখে! গ্রামের মেয়েরা তো অবাক বিস্ময়ে আমার দিকে চেয়েছিল, 'বাপরে বাপ, মেয়েটার কি পাঁচপুয়া কপাল!' তারা এও বলতে কসুর করেনি যে, আমি আবাগি নাকি রূপের ফাঁদ পেতে অমন নিষ্কলঙ্ক চাঁদকে বেমালুম কয়েদ করে ফেলেছিলুম? এও বলেও যখন তারা একটুও ক্লান্ত হলো না, তখন সবাই একবাক্যে বলে বেড়াতে লাগল যে, বুনিয়াদি খান্দানে এমন একটা খটকা, এও কি কখনো সয়? এত বাড়াবাড়ি সইবে না, সইবে না। কখন আমাদের কপাল পুড়ে আর তাদের দশজনের ঐ মহাবাক্যটা দৈব-বাণীর মতো ফলে যায়, তাই আলোচনা করে করে তাদের আর পেটের ভাত হজম হতো না। আমার কিন্তু তখন কিছুই শুনবার আগ্রহ ছিল না—যে-দেবতা এমন করে তাঁর পরশমণির স্পর্শে আমার সকল ভুবন এমন সোনা করে দিয়েছিলেন, যাঁর মাঝে আমার সকল সত্তা, সব আকাঙ্ক্ষা চাওয়া-পাওয়া একাকার হয়ে মিশে গিয়েছিল, আমি সব ভুলে গিয়ে শুধু সেই দেবতাকেই নিত্য নূতন করে দেখছিলুম। তখন যে আমার ভাববার আর বলবার কিছুই ছিল না। তখন যে 'সব পেয়েছি'র আসরে আনন্দময় হয়ে যাবার মাহেন্দ্রক্ষণ! কিন্তু হায়, কালের অত্যাচারে সে মাহেন্দ্রক্ষণ আসবার আগেই এই সুন্দর বিশ্বের সে কি শক্ত দিকটা চোখে পড়ে গেল। প্রাণে বিরাট শান্তি নেমে আসবার আগেই সে কি গোলমাল হয়ে গেল সব। আগে হতেই আমার প্রাণের নিভৃততম দেশে সে কি এক আশঙ্কা যেন শিঁউরে শিউরে উঠত! মনে হতো যেন এত সুখের পিছনে সে কি বজ্র ওৎ পেতে রয়েছে। কখন আমার এ আকাশ-কুসুম ভেঙে যাবে!—মনে হতো এ ক্ষণিকের পাওয়া যেন একটি রজনীর স্বপ্নে পাওয়া ছোট্ট এক টুকরা আনন্দ, স্বপ্ন ভেঙে গেলেই তেমনি ঘুটঘুটে অন্ধকার!

মা আমায় সম্প্রদান করেই আবার শয্যা আশ্রয় করেছিলেন, তাঁর যে তখন আর চাইবার বা করবার কিছুই ছিল না, তখন যে মা মুক্ত! তাই তিনিও আমায় সইমার হাতে দিয়ে যে দেশের কেউ খবর দিতে পারে না সেই কোন অজানার দেশে চলে গেলেন। বোধ হয় সেখানে আমার বাবা খোকাখুকিদের নিয়ে অশ্রুসজল নয়নে পথের দিকে চেয়েছিলেন। যাবার সময় সে কি তৃপ্তির হাসি ফুটে উঠেছিল মার পাণ্ডুর ওষ্ঠপুটে! আমি যখন মার বুকে আছাড় খেয়ে কেঁদে উঠলুম, 'মা গো যেয়ো না—আমার যে আর দুনিয়ায় কেউ নেই মা, তখন মা আমার মুখে হাত দিয়ে বলেছিলেন, 'বলিসনে বলিসনে রে অমন কথা বেগম, তোর অভাব কিসের? এমন মায়ের চেয়েও স্নেহময়ী শাশুড়ি, দেবতার চেয়েও উচ্চ স্বামী, এত পেয়েও রাক্ষুসী বলছিস কিছু নেই তোর? ছি মা, বলিসনে অমন অপয়া কথা!

মাকে বাবার পাশেই গোর দেওয়া হলো। আজ তাহেরার আর আবুলের কবর যেমন ধুলার সঙ্গে মিশে গিয়েছে, দুদিন বাদে মারও কবর অমনি সমান হয়ে মিশে যাবে, কিন্তু আমার বুকে পুঞ্জীভূত বেদনার এই যে একটা শক্ত গেরো বেঁধে গেল, সে কি মিশাবে কখনো?

এরপর হতে এই সব উপর্যুপরি শোকের আঘাতে আমায় মারাত্মক মূর্ছারোগে ধরলে! প্রায়ই আমি অচেতন হয়ে পড়তুম, আর যখনই চেতন হতো তখনি দেখতুম আমার ধূলিধূসরিত শির রয়েছে তাঁর—আমার স্বামীর ঘনস্পন্দিত বিশাল বক্ষে,—তাঁর সব-ভুলানো ব্যাকুল বাহু-বন্ধনের মাঝে। ওঃ, সে কি ভীত করুণাঘন দৃষ্টি তাঁর চোখে ফুটে উঠত! সহানুভূতির সে কি কোমল স্নিগ্ধছায়া ছেয়ে ফেলত তাঁর স্বভাব-সুন্দর মুখখানি!—আমার তখন মনে হতো এর চেয়ে মেয়েদের কি আর সুখ থাকতে পারে? এর চেয়ে আকাঙ্ক্ষিত ঈপ্সিত কি সে অপার্থিব জিনিস চাইতে পারে আমাদের মন্দভাগিনী স্ত্রীজাতিরা? হায়, সে সময়ে স্বামীর কোলে অমনি করে মাথা রেখে কেন আমার শেষ নিশ্বাসটুকু বাতাসের সঙ্গে মিশে যায়নি?

[ ঘ ]

এখন বলছি বোন তোকে আমার কাহিনীটা, এও যে একটা 'কেসসা'। কে আমার এ কথা বিশ্বাস করবে আর কেই বা শুনবে? তার উপর নাকি আমার মগজ বিগড়ে গিয়েছে, আর তাই মাঝে মাঝে আমি খুব শক্ত 'বক্তিমা ঝেড়ে আমার বিদ্যা জাহির করি। আমার এই বকরবকর করাটা কেউ পছন্দ করে না, তাই একটু শুনেই বিরক্ত হয়ে চলে যায়। আচ্ছা বোন বল তো মেয়েমানুষে আবার কবে কথা গুছিয়ে বলতে পেরেছে, আর খুব বেশি বলাই মেয়েদের স্বভাব কি না! আমি কম কথায় কি করে আমার সকল কথা জানাব? তাই হয়তো বলবি, কে তোকে মাথার দিব্যি দিয়েছে তোর কথা বলবার জন্যে? তাও বটে, তবে পেটের কথা, বুকের ব্যথা লোককে না জানালেও যে জানটা কেমন শুধু আনচান করে, বুকটা ভারি হয়ে ওঠে, এও তো একটা মস্ত জইর 'গজব'।

*   *   *

সইমা এত বড় রাশভারি লোক ছিলেন যে সবাই তাঁকে ভয় করে চলত। তিনিই ছিলেন ঘরের মালিক। কেউ তার কথার 'টুঁটি করতে পারত না। তাই এত বড় একটা অঘটন,—আমার মতো পাতাকুড়ুনির বেটিকে রাজবধূ করা সত্ত্বেও মুখ ফুটে কেউ আর কিছু বলতে পারল না তেমন। মেয়েরা প্রকারান্তরে আমার নিচু ঘরের কথা জানতে এলে তিনি জোর গলায় বলতেন, 'জাত নিয়ে কি ধুয়ে খাব? আর জাত লোকের গায়ে লেখা থাকে? যার চালচলন শরিফের মতো সেই তো আশরাফ। খোদা কিয়ামতের দিনে কখখনো এমন বলবেন না যে, তুমি সৈয়দ সাহেব, তোমার সব 'সওয়াব' (পুণ্য) বাজেয়াপ্ত হয়ে গেছে, কাজেই তোমার কপালে তো জাহান্নাম ধরাবাঁধা! আমি চাই শুধু গুণ, তা সে যে জাতই হোক না কেন। দেখুক তো এসে আমার বৌকে—ঘর আলো করা রূপ, আশরাফের চেয়েও আদব তমিজ, লেখাপড়া জানা, কাজকর্মে পাকা এমন লক্ষ্মী বৌ আর কার আছে! আর কি জন্যেই বা বড় ঘরের বেটিকে ঘরে আনব, সে যত না আনবে রূপ-গুণ,

তার চেয়ে বেশি আনবে বাপমায়ের গরব আর অশান্তি ! আমার এই সোনার চাঁদ ছেলে বেঁচে থাক, ওর ঘরে ছেলেপিলে দেখি, তাহলেই আমি হাসতে হাসতে মরব।' মায়ের সেই স্নেহভেজা কথায় যে কতই আনন্দে বুক ভরে উঠত ! আমার চোখ দিয়ে টসটস করে জল পড়ত। কৃতজ্ঞতা আর ভক্তির ভাষা বুঝি মর্মের অশ্রু !

স্বামীর সত্যিকারের ভালবাসা আর সইমার মেয়ের চেয়েও নিবিড় স্নেহ আমার তো আর কিছুই অপূর্ণ রাখেনি। দুনিয়ায় যখন যা দেখতুম তাই সব যেন সুন্দর হয়ে ফুটে উঠত। কই, ওর আগে তো এই মাটির দুনিয়াকে এত সুন্দর করে দেখিনি। ভালবাসার অঞ্জন কি মহিমা জানে, যাতে সব অসুন্দর অত সুন্দর হয়ে ফুটে ওঠে !

এত সুখ, তবুও পোড়া মন কেন আপনাআপনিই সঙ্কুচিত হয়ে পড়ত। পাড়া-পড়শি লোকের ঐ একটা কথাই যেন শাখচিল্লির মতো কানের কাছে এসে বাজত, সইবে না, সবইবে না ! 'চোরের মন বোঁচকার দিকে, তাই আমার মত হতভাগীর মনে যে শুধুই অমঙ্গলের বাঁশি বাজবে, তাতে আর আশ্চর্য কি !—ঐ অত গভীর ভালবাসার আঘাতই যে আমাকে বিব্রত করে তুলেছিল ! মধু খুবই মিষ্টি, কিন্তু বেশি খাওয়ালেই গা জ্বালা করে। তাই আমার মনে হতো ওঁদের পায়ে মাথা কুটে বলি, 'ওগো দেবতা, ওগো স্বর্গের দেবী, তোমরা এত স্নেহ এত ভালবাসা দিয়ে ছেয়ে ফেলো না আমায়, আমি যে আর সইতে পারছি না ! স্নেহের ঘায়ে যে আমার হৃদয় ভেঙে পড়ল ! একটু ঘৃণা করো, খারাপ বলো, আমায় খুব ব্যথা দাও, তা নইলে আমার বক্ষ নুয়ে যাবে যে !' আর অমনি আবার সেই ভীষণ মূর্তি চোখের সামনে ভেসে উঠত 'সইবে না'।

এমনি করে, দেখতে দেখতে দুটো বছর কোথায় দিয়ে যে কোথায় চলে গেল, তা জানতে পারলুম না। এমন সময় ঐ যে প্রথমে বলেছিলুম, কলেরা আর বসন্ত জোট করে রাক্ষসের মতো হাঁ করে আমাদের গ্রামটা গ্রাস করে ফেললে। ওদের উদর যেন আর কিছুতেই পুরতে চায় না। সে কি ভীষণ বুভুক্ষা নিয়ে এসেছিল তারা ! সমস্ত গ্রামটা যেন গোরস্থানেরই মতো খাঁ খাঁ করতে লাগল। গ্রামের সকলে যে যেদিক পারলে মৃত্যুকে এড়িয়ে ছুটল। ভেড়ার দলে যখন নেকড়ে বাঘ প্রবেশ করে তখন সমস্ত ভেড়া একসঙ্গে জুটে চারিদিকে গোল হয়ে দাঁড়িয়ে চক্ষু বুঁজে মাথা গুঁজে থাকে, মনে করে তাদের কেউ দেখতে পাচ্ছে না। কিন্তু মানুষ যারা, তারা তো আর মানুষকে এমন অবস্থায় ফেলে যেতে পারে না। তাঁদের একই রক্ত-মাংসের শরীর, তবে ভিতরে কোন কিছু একটা বোধ হয় বড় জিনিস থাকবে। সবারই সঙ্গে সমান দুঃখে দুঃখী, সবারই দুঃখ-ক্লেশের ভাগ নিজের ঘাড়ে খুব বেশি করে চাপানোতেই ওদের আনন্দ। ঐ বুঝি তাঁদের মুক্তি।

যখন সবাই চলে গেল গ্রাম ছেড়ে, তখন গেলুম না কেবল আমরা ; উনি বললেন, 'মৃত্যু নাই, এরূপ দেশ কোথা যে গিয়ে লুকুব ?' সবাই যখন মহামারির ভয়ে রাস্তায় চলা পর্যন্ত বন্ধ করে দিলে তখন কোমর বেঁধে উনি পথে বেরিয়ে পড়লেন, 'এই তো আমার কাজ আমায় ডাক দিয়েছে।' সে কি হাসি মুখে আর্তের সেবার ভার নিলেন তিনি। তখন তিনি এম. এ. পাশ করে আইন পড়ছিলেন। কলকাতায় খুব গরম পড়াতে দেশে এসেছিলেন। কি গরীয়সী শক্তির শ্রী ফুটে উঠেছিল তাঁর প্রতিভা-উজ্জ্বল মুখে সেদিন।

আবার সেই বাণী, 'সইবে না, সইবে না।'

দিন নেই, রাত নেই, খাওয়া নেই, দাওয়া নেই, আর্তের চেয়ে অধীর হয়ে তিনি ছুটে বেড়াতে লাগলেন কলেরা আর বসন্ত রোগী নিয়ে। আমি পায়ে ধরে বললুম, 'ওগো দেবতা! থামো থামো, তুমি অনেকের হতে পারো, কিন্তু আমার যে আর কেউ নেই। ওগো আমার অবলম্বন, থামো থামো।' হায়, যাঁকে চলায় পেয়েছে তাঁকে আর থামায় কে? বিশ্বের কল্যাণের জন্য ছুটছিল তাঁর প্রাণ। তাঁর সে দুনিয়াভরা বিছানো প্রাণে আমার এ ক্ষুদ্র প্রাণের কান্নার স্পন্দন ধ্বনিত হতো কি? যদিও হতো তবে সে শুধু ছুঁয়ে যেত, নুয়ে যেত না।

যে অমঙ্গলের একটু আভাস আমার অন্তরের নিভৃততম কোণে লুকিয়ে থেকে আমার সারা বক্ষ শঙ্কাকুল করে তুলেছিল, সেই ছোট্ট ছায়া যেন সেদিন কায়া হয়ে আমার চোখের সামনে বিকট মূর্তিতে এসে দাঁড়াল। সে কি বিশ্রী চেহারা তার!

মা কখনো ওঁর কাজে বাধা দেননি। শুধু একদিন সাঁঝের নামাজ শেষে অশ্রু-ছলছল চোখে তাঁর শ্রেষ্ঠধন একমাত্র পুত্রকে খোদার রাহায় উৎসর্গ করে গিয়েছিলেন। ওঃ, ত্যাগের মহিমায়, বিজয়ের ভাস্বর-জ্যোতিতে কি আলোময় হয়ে উঠেছিল তাঁর সেই অশ্রুস্নাত মুখ সেদিন! মনে হলো যেন শত ধারায় খোদার আশিস অযুত পাগলাঝোরার বেগে মায়ের শিরে ঝাঁপিয়ে পড়ল। আমারও বক্ষ একটা মূঢ় বেদনা-মাখা গৌরবে যেন উথলে পড়ছিল।

এই রকম লোককেই দেবতা বলে,—না?

[ ৬ ]

সেদিন সকাল হতেই আমার ডান চোখটা নাচতে লাগল, বাড়ির পিছনে অশ্বত্থ গাছটায় একটা প্যাঁচা দিন দুপুরেই তিন তিন বার ডেকে উঠল, মাথার উপর একটা কালো টিকটিকি অনবরত টিক টিক করে আমার মনটাকে আরো অস্থির চঞ্চল করে তুলছিল। আমার অদৃষ্টের সঙ্গে ওদের কি সংযোগ ছিল?

উনি সেই যে ভোরে বেরিয়ে গিয়েছিলেন একটা লাশ কাঁধে করে নিয়ে, সারাদিন আর ফেরেননি। আমি কেবল ঘর আর বার করেছিলুম।

বিকালবেলায় খুব ঘনঘটা করে মেঘ এল, সঙ্গে সঙ্গে তুমুল ঝড় আর বৃষ্টি সে যেন মস্ত দুটো শক্তির দ্বন্দ্বযুদ্ধ! ওঃ এত জল আর পাথরও ছিল সেদিনকার মেঘে! সামনে বিশ হাত দূরে বজ্র পড়ার মতো কি একটা মস্ত কঠোর আওয়াজ শুনে আমার মাথা ঘুরে গেল, আমি অচেতন হয়ে পড়ে গেলুম।

* * *

যখন চেতন হলো, তখন বাড়িময় একটা ঝড় বয়ে যাচ্ছে, চারিদিকে হাহাকার, আর জল পড়ার শব্দ ঝম ঝম। একটা মস্ত বড় বজ্র ঠিক আমার কপাল লক্ষ্য করে ছুটে আসছে!

আমার স্বামীদেবতা তখন বিছানায় শুয়ে ছটফট করছেন, আর মা পাষাণ-প্রতিমার মতো তাঁর দিকে শুধু চেয়ে রয়েছেন। চোখে এক ফোঁটা অশ্রু জমাট বেঁধে গেছে। দৃষ্টিতে কি এক যেন অতীন্দ্রিয় ঔজ্জ্বল্য। সে কি বিরাট নির্ভয়তা।

শুনলুম সেদিন আমাদের পাশের গাঁয়ের দশ বারো জন কলেরা রোগীকে গোর দিয়ে কয়েক জনকে ঔষধ পথ্য দিয়ে উনি বাড়ি ফিরছিলেন। পথে তাঁকে ঐ রোগে আক্রমণ করলে। একটা পুরানো বটগাছের তলায় তিনি অজ্ঞান হয়ে পড়েছিলেন, একটু আগে উঠিয়ে আনা হয়েছে।—আবার বৃষ্টি এল, সমস্ত আকাশ ভেঙে ঝম ঝম ঝম ! ...

তাঁকে ধরে রাখবার ক্ষমতা আর কারুর ছিল না—তাঁর কাজ শেষ হয়ে গেছিল, আর থাকবেন কেন ? তিনি চলে গেলেন ! যার যতটা ইচ্ছে গেল, কাঁদলে। আমাদের ঘরের আঙিনার নিমগাছটার পাতা ঝরে পড়ল, ঝর ঝর ঝর ! গোয়ালের গরু দড়ি ছিঁড়ে গোঙাতে গোঙাতে ছুটল। দ্বারে কাকাতুয়াটি শুধু একবার একটা বিকট চিৎকার করে অসাড় হয়ে নিচের দিকে মুখ করে ঝুলে পড়ল। চারিদিকে মুমূর্ষুর তীক্ষ্ণ একটা আহা আহা শব্দ রহিয়ে রহিয়ে উঠতে লাগল। সব ব্যেপে উঠতে লাগল শুধু একটা বীভৎস কান্নার রব ! কান্নায় যেন সারা বিশ্বের বত্রিশ নাড়ি পাক দিয়ে অশ্রু ঝরছিল, ঝম ঝম ঝম।

শুধু তেমনি অচল অটল হয়ে একটা বিরাট পাহাড়ের মতো দাঁড়িয়েছিলেন মা !'

শুধু তাঁর শেষ সময় বলেছিলেন, 'বাপ রে, আমাকে তো কাঁদতে নেই, তুই তো আর আমার নস, তোকে খোদার কাছে কোরবানি দিয়েছি ! খোদার নামে উৎসর্গীকৃত জিনিসে তো আমার অধিকার নেই !—তবে চল বাপ, তুই তো আমায় ছেড়ে এক মুহূর্তও থাকতে পারিসনে, আমিও তোকে কখনো চোখের আড়াল করিনি। তোর কাজ ফুরিয়েছে, আমারও কাজ ফুরাল আজ।'

কতকগুলো লোকের মগজ নাকি এমনি খারাপ হয়ে যায় যে, তারা এক একটা ছোট্ট মুহূর্তকেই একটা অখণ্ড কাল বলে ভাবে। তবে কি আমারও মাথা সেই রকম খারাপ হয়ে গেছে, তা না হলে আমার বোধ হচ্ছে কেন যে, এসব ঘটনা যেন বাবা-আদমের কালে ঘটে গেছে, আর আমি এমনি করে গোরস্থানে বসেই আছি। তুই কিন্তু বলছিস, এই সে দিন তাঁরা মারা গেছেন। তবে তো আমি সত্যিই পাগল হয়ে গেছি !

কি বলছিস, এ গোরস্থানে এলুম কেন ?—আহা, কথার ছিরি দেখ ! এই গোরস্থানে যেখানে সব সত্যিকার মানুষ শুয়ে রয়েছেন, সেখানে না এসে, যাব কি তবে বন-জঙ্গলে যেখানে এক রকম জন্তু আছে, যাদের শুধু মানুষের মতো হাত পা আর অন্তরটা শয়তানের চেয়েও কুৎসিত কালো ?—আমার বেশ মনে পড়ে, যখন তাঁর লাশ কাঁধে করে বাইরে আনা হলো, তখন ওদের কে একজন আত্মীয় আমার চুল ধরে বললে 'যা শয়তানি, বেরো ঘর থেকে এখনি ! তখনি বলেছিলুম, বুনিয়াদি খানদানের উপর নাক চড়ানো, এ সইবে কেন ? তোকে ঘরে এনে শেষে বংশে বাতি দিতে পর্যন্ত রইল না কেউ ; বেরো রাক্ষুসী, আর গাঁয়ের লোকের সামনে মুখ দেখাস না ! আর ইচ্ছা হয় চল, তোর আর একটা নেকা দিয়ে দি !'—অত মার গাল কিছুই বাজে নাই আমার প্রাণে, যত

বেজেছিল ঐ একটা নেকার কথায়। ঐ বিশ্রী কথাটা একটা মস্ত আঘাতের মতো বেজেছিল আমার চূর্ণ বক্ষে।—ওগো নেকা কি? সে কি দুবার অন্যের গলায় মালা দেওয়া? শাস্ত্রে নেকার কথা আছে, সে কাদের জন্যে? আচ্ছা ভাই, যারা বাধ্য হয়ে অন্নবস্ত্রাভাবে বা আকাঙ্ক্ষার বশবর্তী হয়ে ওরকম করে ভালবাসার অপমান করে, তাদের কি হৃদয় বলে কোন একটা জিনিস নাই? তা হলেও তাদিগকে ক্ষমা করা যেতে পারে, কিন্তু যারা শুধু কামনার বশবর্তী হয়ে পবিত্রতাকে, নারীত্বকে ওরকম মাড়িয়ে চলে যায়, তাদের কোথাও ক্ষমা নাই। ভালবাসা—স্বর্গের এমন পবিত্র ফুলকে কামনার শ্বাসে যে কলঙ্কিত করে, তাঁর উপযুক্ত বোধ হয় এখনো কোন নরকের সৃষ্টি হয় নাই।

মৌলবী সাহেবরা হয়তো খুব চটে আমার 'জানাজা'র নামাজই পড়বেন না, কিন্তু মানুষ আর মৌলবিতে অনেক তফাৎ—শাস্ত্র আর হৃদয়, অনেকটা তফাৎ।

[চ]

যেখানে শুধু এই রকম অবমাননা, সেখান থেকে সরে এসে এই মরার দেশে থাকাই ভাল।

* * *

ওকি, তুমি এমন করে আঁতকে উঠলে কেন? আমি মূর্ছা গেছলুম বলে?—কি বলছ আমি বিষ খেয়েছি?—তাহলে তুমিও পাগল হয়েছে! আমার চেহারা এমন নীল হয়ে গেছে দেখে তুমি হয়তো মনে করেছ, আমি বিষ খেয়েছি। না গো না, আমি পাগল হই আর যা-ই হই ও-রকম দুর্বলতা আমার মধ্যে নেই। কেরাসিনে পোড়া, জলে ডোবা, গলায় দড়ি দেওয়া, বিষ খাওয়া মেয়েদের জাতটার যেন রোগের মধ্যে দাঁড়িয়েছে! আমার কপাল পুড়লেও আমি ও রকম 'হারামি মওত'কে প্রাণ থেকে ঘৃণা করি। এ মরায় যে এ-দুনিয়া ও আখের উভয়ের খারাবি, বোন!

কাল রাত্রে ভয় পেয়ে যখন তুই আমার কাছ হতে চলে গেলি, তার একটু পর থেকেই আমার ভেদবমি আরম্ভ হয়েছে! এই একটু আগে আমার জ্ঞান হলো।

আমি বুঝতে পেরেছি বোন, আমার আর সময় নাই। আর কারুর চোখের জলের বাধা আমায় বেঁধে রাখতে পারবে না। ওঃ এত দিনে ঐ নদীর পারের অলস-ঘুমে ভরা সুরটা আমার প্রাণে গভীর স্পর্শ করে গেল। সে কত গভীর দুঃখ ভরা! পানি আমার চোখের-কোল ছেয়ে ফেলেছে দিদি! তার কোমল স্পর্শ আমার চোখের পাতায় পাতায় অনুভব করছি। কি শিহরণ আমার প্রতি লোমকূপে খেলে বেড়াচ্ছে!

'কি পিপাসা, কি বুক-ফাটা তৃষ্ণা! একটু পানি দে তো বোন!—না না, আর চাই না। ঐ দেখতে পাচ্ছ 'শরাবান তহুরা'-ভরা পেয়ালা হাতে আমার স্বামী হৃদয়-সর্বস্ব দাঁড়িয়ে রয়েছেন! কি সহানুভূতি-আর্দ্র করুণ স্নেহময় গভীর দৃষ্টি তাঁর! আঃ মা গো! আঃ!

# দুরন্ত পথিক

[ কথিকা ]

সে চলিতেছিল দুর্গম কাঁটা–ভরা পথ দিয়ে। চলিতে চলিতে সে একবার পিছন ফিরিয়া দেখিল, লক্ষ আঁখি অনিমিখে তাহার দিকে চাহিয়া আছে। সে–দৃষ্টিতে আশা–উন্মাদনার ভাস্বর জ্যোতি ঠিকরাইয়া পড়িতেছিল। তাহাই ঐ দুরন্ত পথিকের বক্ষ এক মাদকতা–ভরা গৌরবে ভরপুর করিয়া দিল। সে প্রাণ–ভরা তৃপ্তির হাসি হাসিয়া বলিল, 'হাঁ ভাই ! তোমাদের এমন শক্তি–ভরা দৃষ্টি পেলে কোথায় ?' অযুত আঁখির অযুত দীপ্ত চাউনি বলিয়া উঠিল,—'ওগো সাহসী পথিক, এ দৃষ্টি পেয়েছি তোমারই চলার পথ চেয়ে !' উহারই মধ্যে কাহারো স্নেহ–করুণ চাউনি বাণীতে ফুটিয়া উঠিল,—'হায় ! এ দুর্গম পথে তরুণ পথিকের মৃত্যু যে অনিবার্য !' অমনি লক্ষ কণ্ঠের আর্ত ঝঙ্কার গর্জন করিয়া উঠিল, 'চোপরাও ভীরু ! এই তো মানবাত্মার সত্য শাশ্বত পথ !' পথিক দুচোখ পুরিয়া এই কল্যাণ–দৃষ্টির শক্তি হরণ করিয়া লইল। তাহার সুপ্ত যত কিছু অন্তরের সত্য, এক অঙ্গুলি–পরশে সাধা বীণার বঞ্চনার মতো সাগ্রহে সাড়া দিয়া উঠিল,—'আগে চলো !' বনের সবুজ তাহার অবুঝ তারুণ্য দিয়া পথিকের প্রাণ ভরিয়া দিয়া বলিল—'এই তোমার যৌবনের রাজটিকা পরিয়ে দিলাম ; তুমি চির–যৌবন, চির অমর হলে।' দূরের আকাশ আনত হইয়া তাহার শিরশ্চুম্বন করিয়া গেল। দূরের দিগ্বলয় তাহাকে মুক্তির সীমারেখার আবছায়া দেখাইতে লাগিল। দুই প্যাশে তাহার বনের শাখী শাখার পতাকা দুলাইয়া তাহাকে অভিনন্দন করিতে লাগিল। স্বাধীন দেশের তোরণ–দ্বার পারাইয়া বোধন–বাঁশির অগ্নি–সুর হরিণের মতো তাহাকে মুগ্ধ মাতাল করিয়া ডাক দিতেছিল। বাঁশির টানে মুক্তির পথ লক্ষ্য করিয়া সে ছুটিতে লাগিল।—'ওগো কোথায় তোমার সিংহদ্বার ? দ্বার খোলো, দ্বার খোলো,—আলো দেখাও, পথ দেখাও !' ... বিশ্বের কল্যাণের মন্ত্র তাহাকে ঘিরিয়া বলিল, —'এখনো অনেক দেরি, পথ চলো !' পথিক চমকিয়া উঠিয়া বলিল,—'ওগো আমি যে তোমাকেই চাই !' সে অচিন সাথী বলিয়া উঠিল,—'আমাকে পেতে হলে ঐ সামনের বুলন্দ–দরওয়াজা পার হতে হয় !' দুরন্ত পথিক তাহার চলার দুর্বার বেগের গতি আনিয়া বলিল—'হ্যাঁ ভাই, তাহাই আমার লক্ষ্য !' দূরের বনের ফাঁকে মুক্ত গগন একবার চমকাইয়া গেল, পেছন হইতে নিযুত তরুণ কণ্ঠের বিপুল বাণী শোর করিয়া বলিয়া উঠিল,—'আমাদেরও লক্ষ্য ঐ, চলো

ভাই, আগে চলো—তোমারই পায়ে-চলা পথ ধরে আমরা চলেছি।' পথিক আগে চলার গৌরবের তৃপ্তি তাহার কণ্ঠে ফুটাইয়া হাঁকিয়া উঠিল, 'এ পথে যে মরণের ভয় আছে!' বিক্ষুব্ধ তরুণ কণ্ঠে প্রদীপ্ত আগুন যেন গর্জিয়া উঠিল,—'কুছ পরওয়া নেই! ও তো মরণ নয়, ও যে জীবনের আরম্ভ!' ... অনেক পিছনে পাঁজর-ভাঙা বৃদ্ধেরা মরণের ভয়ে কাঁপিয়া মরিতেছিল! তাহাদের স্কন্ধদেশে চড়িয়া একজন মুখ-চোখ ভ্যাঙচাইয়া বলিতেছিল,—'এই দেখো মরণ!' একটু দূরে চন্দন-কুণ্ডলী ধোঁওয়া-ভরা আগুন জ্বালাইয়া বৃদ্ধের দৃষ্টি-চাহনি প্রতারিত করার চেষ্টা করা হইতেছিল। হাসি চাপিতে চাপিতে একজন ইহাদিগকে সম্মুখের ধুলায় আগুনের দিকে খেদাইয়া লইয়া যাইতে যাইতে বলিতেছিল,—'ঐ তো সামনে তোমাদের নির্বাণ কুণ্ড; এ বৃদ্ধ বয়সে কেন বন্ধুর পথে ছুটতে গিয়ে প্রাণ হারাবে? ও দুরন্ত পথিকদল মল বলে!' বৃদ্ধের দল দুই হাত উপরে উঠাইয়া বলিল,—'হ্যাঁ হুজুর, আলবৎ!' তাহার আশেপাশে কাহার দুষ্ট কণ্ঠ বারেবারে সতর্ক করিতেছিল,—'ওহো বেকুবদল, ভিক্ষায়াৎ নৈব নৈব চ! তোদের এরা নির্বাণ-কুণ্ডে পুড়িয়ে তিল তিল করে মারবে!' তাদের রাখাল হাসি চাপিয়া বলিয়া উঠিল,—'না না, ওদের কথা শুনো না। ওদের পথ ভীতি-সঙ্কুল আর অনেক দূর, তাও আবার দুঃখ-কষ্ট-কাঁটা-পাথর-ভরা, তোমাদের মুক্তি ঐ সামনে।'

দুরন্ত পথিক চলিয়াছিল, সেই মুক্ত দেশের উদ্বোধন-বাঁশির সুর ধরিয়া। ... এইবার তাহার পথের বিভীষিকা জুলুম আরম্ভ করিল। পথিক দেখিল, ঐ পথ বাহিয়া যাওয়ায় এক-আধটুকু অস্ফুট পদচিহ্ন এখনো যেন জাগিয়া রহিয়াছে। পথের বিভীষিকা তাহাদেরই মাথার খুলি এই নতুন পথিকের সামনে ধরিয়া বলিল,—'এই দেখো এদের পরিণাম!' সেই খুলি মাথায় করিয়া নতুন পথিক আর্তনাদ করিয়া উঠিল,—'আহা, এরাই তো আমায় ডাক দিয়েছে! আমি এমনই পরিণাম চাই—আমার মৃত্যুতেই তো আমার শেষ নয়, আমার পশ্চাতে ঐ যে তরুণ যাত্রীর দল, ওদের মাঝখানেই আমি বেঁচে থাকব!' বিভীষিকা বললে,—'তুমি কে?' পথিক হেসে বললে,—'আমি চিরন্তন মুক্তিকামী। এই যাদের খুলি পড়ে রয়েছে তারা কেউ মরেনি, আমার মাঝেই তারা নূতন শক্তি, নূতন জীবন, নূতন আলোক নিয়ে এসেছে। এ মুক্তের দল অমর।' বিভীষিকা কাঁপিয়া উঠিয়া বলিল,—'আমায় চেনো না? আমি শৃঙ্খল। তুমি যাই বলো, তোমাকে হত্যা করাই আমার ব্রত, মুক্তিতে বন্ধন দেওয়াই আমার লক্ষ্য। তোমাকে মরতে হবে!' দুরন্ত পথিক দাঁড়াইয়া বলিল,—'মারো,—বাঁধো, —কিন্তু আমাকে বাঁধতে পারবে না; আমার তো মৃত্যু নাই! আমি আবার আসব!' বিভীষিকা পথ আগুলিয়া বলিল,—'আমার যতক্ষণ শক্তি আছে, ততক্ষণ তুমি যতবারই আসো তোমাকে বধ করব। শক্তি থাকে আমায় মারো, নতুবা আমার মার সহ্য করতে হবে।'

অনেক দূরে মুক্ত দেশের অলিন্দে এই পথেরই বিগত শহীদের চিরতরুণ জ্যোতির্ময় দেহ লইয়া দাঁড়াইয়া তাহাকে আহ্বান করিতে লাগিল! পথিক বলিল,—'কিন্তু এই জীবন দেওয়াটাই কি জীবনের সার্থকতা?' মুক্ত বাতায়ন হইতে মুক্ত আত্মা স্নিগ্ধ-আর্দ্র কণ্ঠে কহিয়া উঠিল,—'হাঁ ভাই! যুগ যুগ জীবন তো এই মৃত্যুরই বন্দনাগান গাইছে। সহস্র প্রাণের উদ্বোধনই তো তোমার মরণের সার্থকতা। নিজে মরিয়া জাগানোতেই তোমার মৃত্যু যে চিরজাগ্রত অমর!' নবীন পথিক তাহার তরুণ বিশাল বক্ষ উন্মোচন করিয়া অগ্রে বাড়াইয়া দিয়া কহিল,—'তবে চালাও খঞ্জর!' পিছন হইতে তরুণ যাত্রীর দল দুরন্ত পথিকের প্রাণশূন্য দেহ মাথায় তুলিয়া কাঁদিয়া উঠিল—'তুমি আবার এসো।' অনেক দূরে দিগ্বলয়ের কোলে কাহাদের একতান-সঙ্গীত ধ্বনিয়া উঠিতে লাগিল,—

'দেশ দেশ নন্দিত করি মন্দ্রিত তব ভেরী,
আসিল যত বীরবৃন্দ আসন তব ঘেরি!'

## এক

পুতুল-খেলার কৃষ্ণনগর।

যেন কোনো খেয়ালি শিশুর খেলাশেষের ভাঙা খেলাঘর।

খোকার চলে-যাওয়া পথের পানে জননীর মতো চেয়ে আছে—খোকার খেলার পুতুল সামনে নিয়ে।

এরই একটেরে চাঁদ-সড়ক। একটা গোপন ব্যথার মতো করে গাছ-পালার আড়াল টেনে রাখা।

তথাকথিত নিম্নশ্রেণীর মুসলমান আর 'ওমান কাত্‌লি' (রোম্যান্‌ ক্যাথলিক) সম্প্রদায়ের দেশি কন্‌ভার্ট ক্রিশ্চানে মিলে গা-ঘেঁষাঘেঁষি করে থাকে এই পাড়ায়।

এরা যে খুব সদ্ভাবে বসবাস করে এমন নয়। হিন্দুও দু-চার ঘর আছে—চানাচুর ভাজায় ঝালছিটের মতো। তবে তাদেরও আভিজাত্য-গৌরব ওখানকার মুসলমান-ক্রিশ্চান—কারুরই চাইতে কম নয়।

একই-প্রভুর-পোষা বেড়াল আর কুকুর যেমন দায়ে পড়ে এ ওকে সহ্য করে—এরাও যেন তেমনি। পরস্পর পরস্পরের বিরুদ্ধে গোমরায় যথেষ্ট, অথচ বেশ মোটা রকমের ঝগড়া করার মতো উৎসাহ বা অবসর নেই বেচারাদের জীবনে।

জাতিধর্মনির্বিশেষে এদের পুরুষেরা জনমজুর খাটে—অর্থাৎ রাজমিস্ত্রি, খানসামা, বাবুর্চিগিরি বা ঐ রকমের কোনো-একটা-কিছু করে। আর, মেয়েরা ধান ভানে, ঘর-গেরস্তালির কাজকর্ম করে, রাঁধে, কাঁদে এবং নানান দুঃখধান্দা করে পুরুষদের দুঃখ লাঘব করবার চেষ্টা করে।

বিধাতা যেন দয়া করেই এদের জীবনে দুঃখকে বড় করে দেখবার অবকাশ দেননি। তাহলে হয়তো মস্ত বড় একটা অঘটন ঘটত।

এরা যেন মৃত্যুর মাল-গুদাম! অর্ডারের সঙ্গে সঙ্গেই সাপ্লাই। আমদানি হতে যতক্ষণ, রফতানি হতেও ততক্ষণ!

মাথার ওপরে টেরির মতো এদের মাঝে দু-চারজন 'ভদ্দর-নুক'ও আছেন।

কিন্তু এতে তাদের সৌষ্ঠব বাড়লেও গৌরব বাড়েনি। ঐটেই যেন ওদের দুঃখকে বেশি উপহাস করে।

বিধাতার দেওয়া ছেলেমেয়ে এরা বিধাতার হাতেই সঁপে দিয়ে নিশ্চিত মনে পান্তা-ভাত খেয়ে মজুরিতে যায়, সন্ধ্যায় ফিরে এসে বড় ছেলেটাকে বেশ করে দু-ঘা ঠেঙায়, মেজোটাকে সম্বন্ধের বাচবিচার না রেখে গালি দেয়, সেজোটাকে দেয় লজঞ্চুস, ছোটটাকে খায় চুমো, তারপর ভাত খেয়ে নাক ডাকিয়ে ঘুমায়।

ছোট ছোট ছেলেমেয়ে—রোদে-পোড়া, ধূলিমলিন, ক্ষুধার্ত, গায়ে জামা নেই। অকারণ ঘুরে বেড়ায়, কাঠ কুড়োয়, সুতোকাটা ঘুড়ির পেছনে ছোটে এবং সেই সঙ্গে খাঁটি বাংলা ভাষার চর্চা করে।

এরাই থাকে চাঁদসড়কের চাঁদবাজার আলো করে। ... এই চাঁদসড়কেরই একটা কলতলায় জল-নেওয়া নিয়ে সেদিন মেয়েদের মধ্যে একটা ধুমখাত্তর ঝগড়া বেধে গেল।

কে একজন ক্রিশ্চান মেয়ে জল নিতে গিয়ে কোন এক মুসলমান মেয়ের কলসি ছুঁয়ে দিয়েছে। এদের দুই জাতই হয়তো একদিন এক জাতই ছিল—কেউ হয়েছে মুসলমান, কেউ ক্রিশ্চান। আর এক কালে এক জাত ছিল বলেই এরা আজ এ ওকে ঘৃণা করে। এই দুই জাতের দুইটি মেয়েই কম-বয়সী এবং তাদের বন্ধুত্বও পাকা রকমের। কাজেই ঝগড়া ঐ মেয়ে দুটি করেনি। করছে তারা—যারা এই অনাছিষ্টি দেখেছে।

গজালের মা-র পাড়াতে কুঁদুলি বলে বেশ নামডাক আছে। সে-ই 'অপোজিশন লীড' করছে মুসলমান-তরফ থেকে।

অপরপক্ষে হিড়িম্বাও হটবার পাত্রী নয়। তার ভাষা গজালের মা-র মতো ক্ষুরধার না হলেও তার শরীর এবং স্বর এ দুটোর তুলনা মেলে না!—একেবারে সেকালের ভীম-কান্তা হিড়িম্বা দেবীর মতোই!

গজালের মা গজালের মতোই সরু—হাড্ডি-চামড়া সার কিন্তু তার কথাগুলো বুকে বেঁধে গজালের মতোই নির্মম হয়ে। গজাল উঠিয়ে ফেললেও দেয়ালে তার দাগ যেমন অক্ষয় হয়ে যায়, ঝগড়া থেমে গেলেও গজালের মা-র কটূক্তির জ্বালা তেমনি কিছুতেই আর মিটতে চায় না।

ঝগড়া তখন অনেকটা অগ্রসর হয়েছে এবং গজালের মা বেশ চিবিয়ে চিবিয়ে বলচে, 'হারাম-খোর, খেরেস্তান কোথাকার! হারাম খেয়ে খেয়ে তোদের গায়ে বন-শুয়োরের মতো চর্বি হয়েছে, না লা?'

গজালের মাকে আর বলবার অবসর না দিয়ে হিড়িম্বা তার পেতলের কলসিটা খং করে বাঁধানো কলতলায় সজোরে ঠুকে, অঙ্গ দুলিয়ে, থ্যাবড়ানো গোবরের মতো মুখ বিকৃত করে হুঙ্কার দিয়ে উঠল, 'তা বলবি বৈ কি লা সুঁটকি! ছেলের তোর খেরেস্তানের বাড়ির হারাম-রাঁধা পয়সা খেয়ে চেকনাই বেড়েছে কিনা!'

গজালের মা রাগের চোটে তার ভরা কলসির সবটা জল মাটিতে ঢেলে ফেলে আরো কিছুটা এগিয়ে গিয়ে খিচিয়ে উঠল, 'ওলো আগ্-ধুম্সী (রাগধুম্সী)! ওলো ভাগলপুরে

গাই! ওলো, আমার ছেলে খেরেস্তানের ভাত রাঁধে নাই লো, আমার ছেলে জজ্জ সায়েবের খানসামা ছিল—জজ্জ সায়েবের লো, ইংরেজের!'

পুঁটের মাও খেরেস্তান, তার আর সইল না। সে তার ম্যালেরিয়া-জীর্ণ কণ্ঠটাকে যথাসম্ভব তীক্ষ্ণ করে বলে উঠল, 'আ-সইরন সইতে নারি, সিকেয় ইয়ে দিয়ে ঝুলে মরি! বলি, অ'গজালের মা! ঐ জজ্জ সায়েবও আমাদেরই জাত। আমরা 'আজার' (রাজার) জাত, জানিস্?'

দু-তিনটি ক্রিশ্চান মেয়ে পুঁটের মার এই মোক্ষম যুক্তিপূর্ণ জবাব শুনে খুশি হয়ে বলে উঠল, 'আচ্ছা বলেছিস মাসি!'

খাতুনের মা কাঁখে কলসি, পেটে পিলে আর কাঁধে ছেলে নিয়ে এতক্ষণ শোনার দলে দাঁড়িয়েছিল এবং মাঝে মাঝে মূলগায়েনের দোয়ারকি করার মতো গজালের মার সুরে মিলিয়ে দু-একটা টিপ্পনি কাটছিল। কিন্তু এইবার আর তার সইল না। ছেলে, পিলে আর কলসি-সমেত সে একেবারে মূলগায়েনের গা ঘেঁষে গিয়ে দাঁড়ালো, এবং ক্রিশ্চানদের বৌদের লক্ষ করে যে ভাষা প্রয়োগ করল, তা লেখা তো যায়ই না, শোনাও যায় না।

এইবার হিড়িম্বা ফস করে তার চুল খুল দিয়ে একেবারে 'এলোকেশী বামা' হয়ে দাঁড়ালো, এবং কোমরে আঁচল জড়াতে জড়াতে খাতুনের মার মুখের সামনে হাত দুটো বারকয়েক বিচিত্র ভঙ্গিতে ঘুরিয়ে দিয়ে বলে উঠল, 'তুই আবার কে লো উঝড়োখাগী! তবু যদি ভাতারের ধুম্‌সুনি না খেতিস দুবেলা!' তারপর তার অপ-ভাষাটার উত্তর তার চেয়েও অপ-ভাষায় দিয়ে সে গজালের মা-র পানে চেয়ে বলল, 'হ্যা লা ভাতার-পুত্‌খাগি! তিন বেটাখাগি। তোর ছেলে না হয় জজ সায়েবের বাবুর্চিগিরি করত, আর সে ছেলেকেও তো দিয়েছিস কবরে। আর তুই নিজে যে সেদিন আমফেসাদ বাবুর (রামপ্রসাদ বাবুর) হাঁড়ি ঠেলে রুনুন (উনুন) কেড়ে এলি! ঐ আমফেসাদ বাবু তোদের মৌলবী সায়েব নাকি লা? হাত শোঁক্, এখনো খেরেস্তানের গন্ধ পাবি!'

এর চরম উত্তর দিল গজালের মা, বেশ একটু ছুরির মতো ধারালো হাসি হেসে, 'বলি ওলো হুতমোচোখি, ঐ 'আমফেসাদ' বাবু তো আমার তলপেটে চালের পোটলা পেয়ে মাথায় চটি ঝাড়েনি! ছেলের বেয়ারাম হয়েলো (হয়েছিল), তাই ওর বাড়ি চাকরি করতে গিয়েলাম (গিয়েছিলাম), তাই বলে এক গেলাস পানি খেয়েছি ও বাড়িতে? বলুক দেখি কোন কড়ুই-রাঁড়ি বলবে!'

শেষের কথাগুলো হিড়িম্বার কানে যায়নি। সে 'ছিটেন পাড়ার' (প্রোটেস্টান্ট পাড়ার) পাদরি সায়েব মিস্টার রামপ্রসাদ হাতির বাড়ি চাকরি করতে গিয়ে সত্যিই একবার চাল চুরির জন্য মার খেয়েছিল। কিন্তু সে কেলেঙ্কারির কথাটা এতগুলো মেয়ের মধ্যে ঘোষণা করে দেওয়াতে সে এইবার যা কাণ্ড করতে লাগল—তা অবর্ণনীয়! চুল

ছিড়ে, আঙুল মটকে, চেঁচিয়ে, কেঁদে, নেচে, কুঁদে সে যেন একটা বিরাট ভূমিকম্পের সৃষ্টি করে ফেলল। সঙ্গে সঙ্গে মুখ দিয়ে গালির বিগলিত ধারা—অনর্গল গৈরিকস্রাব !

যত গালি তার জানা ছিল ভব্য, অভব্য, শ্লীল, অশ্লীল, সবগুলো একবার, দুবার, বারবার আবৃত্তি করেও তার যেন আর খেদ মেটে না !

'লুইস্-গানার' যেন মিনিটে সাতশো করে গুলি ছুঁড়ছে !

ছেলেমেয়ের ভিড় জমে গেল ! ঝগড়া তো নয়, মোরগ-লড়াই !

ওরই মধ্যে একটা গয়লাদের ছেলে হঠাৎ চেঁচিয়ে উঠল, 'ওরে পচা রে, উই শালা পচা ! ছুটে আয় রে ছুটে আয় ! তোর দিদিমা 'মা-কালি' হয়ে গিয়েছে !'

এই কুড়ুম-তাল ঝগড়ার মধ্যেও কয়েকটা বৌ-ঝি হেসে ফেলল !

মুসলমান তরফের একটি বৌ আর থাকতে না পেরে ঘোমটার ভিতর থেকেই বলে উঠল, 'হাতে একখানা খাঁড়া দিলেই হয় !'

তার চেয়েও সুরসিকা একটি আধ-বয়েসী মেয়ে পিছন থেকে বলে উঠল, 'কাপড়টাও খুলে পড়তে আর বাকি নেই লো !'

মুসলমান ছেলেমেয়েরা যত না হাসে, তত চেঁচায় !

ক্রিশ্চান ছেলেরা ছোঁড়ে ধুলো।

বেঁধে যায় একটা কুরুক্ষেত্তর !...

কিন্তু দুঃখের ইন্দ্রপ্রস্থ নিয়ে এ কুরুক্ষেত্র ওখানকার নিত্যঘটনা—একেবারে 'মাছভাত' !

ঝগড়া হতেও যতক্ষণ-ভুলতেও ততক্ষণ।

দুঃখ অভাব হয়তো এদের মঙ্গলই করেছে। এত দুঃখ যদি এদের না থাকত তাহলে এমন প্রচণ্ড ঝগড়ার পরের দিনই আবার 'দিদি' 'বুবু' 'খালা' বলে হেসে কথা কইতে ওদের বাধতো !

এরা সব ভোলে—ভোলে না কেবল তাদের অনন্ত দুঃখ, অনন্ত অভাব !

এই না-ভোলা দুঃখের পাথারে এরা যেন চর-ভাঙা গাছের শাখা ধরে ভেসে চলছে। দুঃখের যন্ত্রণায় মন থাকে এদের তিক্ত হয়ে, ভাষাও বেরোয় তাই কটু হয়েই, কিন্তু পরক্ষণেই যখন দেখে—সে একা অসহায়, ভাসছে অকূলপাথারে, তখন সে তারই দিকে হাত বাড়িয়ে দেয়—যাকে সে এতক্ষণ ধরে অতিবড় কটূক্তি করেছে।

তাদের এ জলের জীবন-যাত্রায় কি ডাঙার সুখী মানুষের মতো পরম নিশ্চিন্ত মনে বৎসরের পর বৎসর ধরে এ ওর পানে চেয়ে মুখ ফিরিয়ে বসে থাকবার উপায় আছে?

এ দুঃখের বোঝা যদি এদের এত বিপুল না হয়ে উঠতো, তাহলে এরাও এতদিন ভদ্রলোকের মতো মানুষ জাতির মহাশত্রু হয়ে দাঁড়াত—বড় বড় যুদ্ধ বাধিয়ে দিত।

# দুই

গজালের মা-র ছোটছেলে প্যাঁকালে টাউনের থিয়েটারদলে নাচে, সখী সাজে, গান করে। কাজও করে—রাজমিস্তিরির কাজ।

বাবু-ঘেঁষা হয়ে সেও একটু বাবু-গোছ হয়ে গেছে। টেড়ি কাটে, 'ছিকরেট' টানে, পান খায়, চা খায়। পাড়ার মেয়ে মহলে তার মস্ত নাম। বলে,—'যেমন গলা, তেমনি গান, তেমনি সৌখিন! 'থিয়েটরে' লাচে—বাবুদের ঠিয়েটরে, ঐ খেরেস্তান পাড়ার যাত্তার গানে লয়। হুঁ হুঁ!'

সে যখন 'ফুট-গজ' 'কন্নিক' আর 'সুত' নিয়ে 'ছিকরেট' টানতে টানতে কাজে যায় আর যেতে যেতে গান ধরে, তখন পাড়ার বৌ-ঝিরা ঘোমটা বেশ একটু তুলেই তার দিকে চায়। 'ভাবী' (বৌদি) সম্পর্কের কেউ হয়তো একটু হাসেও। আর অবিবাহিতা মেয়ের মায়েরা আল্লা মিঞাকে জোড়া মোরগের গোশতের লোভ দেখিয়ে বলে, 'হেই আল্লাজি, আমার কুড়ুনির সাথেই ওর জোড়া লিখো।'

ঘরে সেদিন চা ছিল না। তাই প্যাঁকালে নেদের পাড়ার বাবুদের বৈঠকখানা হতে একটু চায়ের প্রসাদ পেয়ে এসে কাউকে কিছু না বলেই কন্নিক নিয়ে কাজে বেরিয়ে পড়বার যোগাড় করছিল।

তার মা একটু অনুনয়ের স্বরেই বলল 'হ্যাঁ রে, তুই যে কাজে যাচ্ছিস বড়? এদিকে যে পাঁচি আমার মরে! দেখ্ না একটু কাঠুরে পাড়ার দাই মাগিকে। কাল আত্তির (রাত্তির) থেকে কষ্ট পাচ্ছে, এখনো তো কিছু হল না।'

প্যাঁকালে তখন কন্নিক ফুটগজ সামনে রেখে থালায় একথালা জল নিয়ে ঝুঁকে পড়ে তার তেল-চিটে চুলে বেশ করে বাগিয়ে টেড়ি কাটছিল। আয়নার অভাব সে কিছুদিন থেকে থালার জলেই মিটিয়ে আসছে।

চার আনা দামের একটি আয়না সে কিনেও ফেলেছিল একবার, কিন্তু একদিন চা খাওয়ার পয়সা না থাকাতে সেটা দু-পয়সায় বিক্রি করে দোকানে চা খেয়ে এসেছে। এখন যা পায়, তাতে চালই জোটে না দু-বেলা, তা আয়না কিনবে কি!

কিছুদিন থেকে সে রোজই তার রোজের পয়সা থেকে চার আনা আলাদা করে রাখে, আর মনে করে আজ একটা আয়না কিনবেই। কিন্তু যেই বাড়িতে এসে বাজার করতে গিয়ে দেখে, ছ-আনায় সকলের উপযোগী চালই হয় না, তখন লুকানো সিকিটাও বের করতে হয় কোঁচড় থেকে।

বয়স তার এই আঠার-উনিশ। কাজেই চেয়ে না-পাওয়ার দুঃখটা ভুলতে আজো তার বেশ একটু সময় লাগে। কিন্তু তার আয়নার জন্য তার পিতৃহীন ছোট ছোট ভাইপো ভাইঝিগুলি ক্ষুধিত থাকবে—এ যখন মনে হয়, তখন তার নিজের অভাব আর অভাবই বোধ হয় না।

সেদিন ঝগড়ার ঝোঁকে হিড়িম্বা সবচেয়ে ব্যথা-দেওয়া গাল তার মা-কে যেটা দিয়েছিল, সে ঐ 'তিনবেটাখাগি'। সত্যিই তো পাহাড়ের মতো জোয়ান তিন ভাই-ই তার মার চোখের সামনে ধড়ফড়িয়ে মরে গেল ! তার ওপর আবার সবারই দু-চারটে করে ছেলেমেয়ে আছে ; এবং তারা সর্বসাকুল্যে প্রায় এক ডজন।

এই শিশুদের এবং তার বিধবা ভ্রাতৃজায়াদের বোঝা বইবার দায়িত্ব একা তারই। কিন্তু বোঝা তাকে একা বইতে হয় না। তার মা এবং ভ্রাতৃজায়ারা মিলে ও-বোঝা হালকা করবার জন্য দিবারাত্রি খেটে মরে। ওতে বোঝা হালকা হয়তো একটু হয়, কিন্তু ক্লান্তি কমে না। ওরা যেন মস্ত একটা খাড়া পাহাড়ের গড়ানে 'খাদ' বেয়ে চলেছে, মাথায় এঁটে-দেওয়া বিপুল বোঝা, একটু থামলেই বোঝা-সমেত হুড়মুড় করে পড়বে কোন এক অন্ধকার গর্তে !

গোদের ওপর বিষ-ফোঁড়া ! কিছুদিন থেকে আবার ওর ছোট বোনটাও এসে ওদের ঘাড়ে চড়েছে ! বিয়ে দিয়েছিল ওর ভালো বর-ঘর দেখেই ! কিন্তু কপালে সুখ লেখা না থাকলে সে কপাল পাথরে ঠুকেও লাভ নেই ! ওতে কপাল যথেষ্টই ফোলে, কিন্তু ভাগ্য একটুও ফোলে না—পাঁচির স্বামী নাকি কোন এক ক্যাওরার মেয়েকে মুসলমান করে নেকা করেছে ! কিন্তু তার স্বামীর অর্ধেক রাজত্বে পাঁচির মন উঠল না। একদিন তার অনাগত শিশুর শুভ সংবাদসহ অর্ধেক রাজত্বের সর্বস্বত্ব ত্যাগ করে মায়ের দুঃখের কোলেই সে ফিরে এলো।

অভাবের দিনে প্রিয় অতিথি আসার মতো পীড়াদায়ক বুঝি আর কিছু নেই। শুধু হৃদয় দিয়ে দেবতার পূজা হয়তো করা যায়, কিন্তু শুধু-হাতে অতিথিকে বরণ করা চলে না। শুধু-হাতের লজ্জা সারা হৃদয় দিয়েও ঢাকা যায় না।

পাঁচি এলো চোখ-ভরা জল নিয়ে। দুঃখিনী মা তার চোখের জল মুছাবারও সাহস করলে না। বড় আদরের একটি মাত্র মেয়ে তার—তার সর্বকনিষ্ঠ কোল-পোঁছা সন্তান। বুকে সে তুলে নিল তাকে, কিন্তু তাতে শান্তি সে পেল না, বুক তার ফেটে যেতে লাগল কান্নায়, বেদনায় ! মা কেঁদে উঠল, 'ওরে হতভাগিনী মেয়ে, এ কাঁটার বুকে শুধু যে ব্যথাই পাবি মা আমার ! এখানে সুখ-শান্তি কোথায় ?'

মেয়ের প্রথম সন্তান পিত্রালয়েই হয়—এ-ই দেশের চিরচলিত প্রথা। অতি বড় দুঃখীও তার মেয়ে প্রথম সন্তান-সম্ভাবিতা হলে নিজে গিয়ে মেয়েকে আনে, সাধ-আরমান করে, মেয়েকে 'সাধ' খাওয়ায়। পাঁচি যখন প্রসব-বেদনায় আর্তনাদ করছিল

অথচ অর্থাভাবে ধাত্রীও ডাকতে পারা যাচ্ছিল না কাল রাত্রি থেকে, তখন তার মা-র যন্ত্রণা বুঝছিলেন—যদি বেদনার বোধশক্তি তাঁর থাকে—এক অন্তর্যামী!

নিজে থেকে এসেছে বলেই—এবং মেয়ের কপাল পুড়েছে বলেই কি তার যত্ন-আদরও হবে না একটু? কিন্তু হয় কিসে?—নিঃসম্বল জননী কাঁদে, ছুটে বেড়ায়, কিন্তু করতে কিছুই পারে না।

ছেলের ওপর অভিমান করে কিছুই বলেনি এতক্ষণ, কিন্তু আর সে থাকতে পারল না। ছেলের কাছে এসে কেঁদে পড়ল, 'ওরে, পাঁচি যে আর বাঁচে না।'

চা খেয়ে এসেও প্যাঁকালের উষ্মা তখনও কাটেনি। সে টেড়ি কাটতে কাটতে মুখ না তুলেই বলল, 'মরুক! আমি তার কি করব? দাইয়ের টাকা দিতে পারবি?'

সত্যিই তো, সে কি করবে! টাকাই বা কোথায় পাওয়া যায়!

হঠাৎ পুত্র মুখ তুলে ঝাঁঝের সঙ্গে বলে উঠল, 'রোজ ঝগড়া করবি নুলোর মা-র সঙ্গে, নইলে সে-ই তো এতখন নিজে থেকে এসে সব করত!'

নুলোর মা আর কেউ নয়,—আমাদের সেই ভীমা প্রখর-দশনা শ্রীমতী হিড়িম্বা! সে শুধু ঝগড়া করতেই জানে না, একজন ভাল ধাত্রীও।

ইতিমধ্যেই পাঁচি চিৎকার করে মূর্ছিতা হয়ে পড়ল। মায়ের প্রাণ, আর থাকতে পারল না। বৌদের ডেকে মেয়েকে দেখতে বলে সে তাড়াতাড়ি হিড়িম্বাকে ডাকতে বেরিয়ে পড়ল।

হিড়িম্বা তখন তার বাড়ির কয়েকটা শশা হাতে নিয়ে বাবুদের বাড়ি বিক্রি করতে যাচ্ছিল। পথে গজালের মা-র সঙ্গে দেখা হতেই সে মুখটা কুঁচকে অন্য দিকে ফিরিয়ে নিল। কিন্তু গজালের মার তখন তা লক্ষ করবার মতো চোখ ছিল না। সে দৌড়ে হিড়িম্বার হাত দুটো ধরে বলল, 'নূলোর মা, আমায় মাফ কর ভাই! একটু দৌড়ে আয়, আমার পাঁচি আর বাঁচে না!'

হিড়িম্বা কথা কয়টা ঠিক বুঝতে না পেরে একটু হতভম্ব হয়ে গেল। সে একটু জোর করে হাত ছাড়িয়ে নিয়ে বলল, 'এ কি ন্যাকামি লা? তুই কি আবার কাজিয়া করবি নাকি পাড়ার মাঝে পেয়ে?'

গজালের মা কেঁদে ফেলে বলল, 'না বোন সত্য বলিছ, আল্লার কিরে! আমার পাঁচির কাল থেকে ব্যথা উঠেছে; ঝগড়া তোর গজালের মা-র সঙ্গেই হয়েছে, পাঁচির মার সঙ্গে তো হয়নি!'

হিড়িম্বা স্বস্তির নিশ্বাস ফেলে বলল 'অ! তা তোর পাঁচির ছেলে হবে বুঝি? তা আত (রাত) থেকে কষ্ট পাচ্ছে—আর আমায় খবর পাঠাসনি? আচ্ছা মা যাহোক বাবা তুই! আমরা হলে ধন্না দিয়ে পড়তাম গিয়ে। চ দেখি গিয়ে!'

হিড়িম্বা যেতেই পাঁচি কেঁদে উঠল, 'মাসি গো, আমি আর বাঁচবে না।'

হিড়িম্বা হেসে বলল, 'ভয় কি তোর মা ; এই তো এখনি সোনার চাঁদ ছেলে কোলে পাবি !'

পাঁচি অনেকটা শান্ত হল। ধাত্রী আসার সান্ত্বনাই তার অর্ধেক যন্ত্রণা কমিয়ে দিল যেন।

একটু তদবির করতেই পাঁচির বেশ নাদুস-নুদুস একটি পুত্র ভূমিষ্ঠ হল। সকলে চেঁচিয়ে উঠল, 'ওলো, ছেলে হয়েছে লো ! ছেলে হয়েছে যে !'

ওদের খুশি যেন আর ধরে না ! ওরা যেন ঈদের চাঁদ দেখেছে !

হিড়িম্বা মূর্ছিতাপ্রায় পাঁচির কোলে ছেলে তুলে দিয়ে বলল, 'নে, ছেলে কোলে কর ! সব কষ্ট জুড়িয়ে যাবে !

পাঁচি অঝোর নয়নে কাঁদতে লাগল !

নবশিশুর ললাটে প্রথম চুম্বন পড়ল না কারুর, পড়ল দুঃখী মায়ের অশ্রুজল !

গজালের মা হিড়িম্বার হাত ধরে বলল, 'দিদি, আমায় মাফ কর !'

হিড়িম্বার চোখ ছলছল করে উঠল। সে কিছু না বলে সস্নেহে খোকার কপালে-পড়া তার মায়ের অশ্রুজল-লেখা মুছিয়ে দিলে।

বাইরে তখন ক্রিশ্চান ছেলেদের দেখাদেখি মুসলমান ছেলেরাও গাচ্ছে—

'আমরা যিশুর গুণ গাই।'

## তিন

এইসব ব্যাপারে কাজে যেতে সেদিন প্যাঁকালের বেশ একটু দেরি হয়ে গেল। তারি জুড়িদার আরও জন তিন-চার রাজমিস্তিরি এসে তাকে ডাকাডাকি আরম্ভ করে দিল।

প্যাঁকালে না খেয়েই তার যন্ত্রপাতি নিয়ে বেরিয়ে এলো। সে জানত, কাল থেকে চালের হাঁড়িতে ইঁদুরদের দুর্ভিক্ষনিবারণী সভা বসেছে। তাদের কিচিরমিচির বক্তৃতায় আর নেংটে ভলান্টিয়ারদের হুটোপুটির চোটে সারারাত তার ঘুম হয়নি।

কিন্তু চাল যদি-বা চারটে জোগাড় করা যেত ধারধুর করে, আজ আবার চুলোও নেই। উনুন-শালেই পাঁচির ছেলে হয়েছে। ও-ঘর নিকুতে সন্ধ্যে হয়ে যাবে।

ঘরে তাদের চালের হাঁড়িগুলো যেমন ফুটো, চালও তেমনি সমান ফুটো। সেখানে বাসা বাঁধবার খড় না পেয়ে চড়াই পাখিগুলো অনেকদিন হল উঠে চলে গেছে। কিন্তু অর্থের চেয়েও বেশি টানাটানি ছিল তাদের জায়গার।

যেটা উনুন-শাল, সেইটেই ঢেঁকিশাল, সেইটেই রান্নাঘর এবং সেইটেই রাত্রে জনসাতেকের শোবার ঘর। তারই একপাশে দরমা বেঁধে গোটা বিশেক মুরগি এবং ছাগলের ডাক-বাংলো তৈরি করে দেওয়া হয়েছে।

প্যাঁকালে না খেয়েই কাজে গেল, তার মা-ও তা দেখলে। কিন্তু ঐ শুধু দেখল মাত্র, মনের কথা অন্তর্যামীই জানেন, চোখে কিন্তু তার জল দেখা গেল না। বরং দেখা গেল সে তার মেয়ের আঁতুড়-ঘরে ঢুকে তার খোকাকে কোলে নিয়ে দোলা দিতে কী সব ছড়া-গান গাচ্ছে।

একটি ছোট্ট শিশু তার জোয়ান রোজগেরে ছেলেদের অকালমৃত্যু ভুলিয়েছে। একটা দিনের জন্যও সে তার দুঃখ ভুলেছে। তার অনাহারী ছেলের কথা ভুলেছে!

প্যাঁকালে যেতে যেতে তার মা-র খুশিমুখ দেখল, বোনের ছেলেকে নিয়ে গানও শুনল। চোখ তার জলে ভরে এলো। তাড়াতাড়ি কাঁধের গামছাটা দিয়ে চোখ দুটো মুছে সে হাসতে হাসতে বার হয়ে পড়ল!

রাজমিস্ত্রিদলের মোনা প্যাঁকালের সুরকি-লাল কোটটার পকেটে ফস করে হাত ঢুকিয়ে বলল, 'লে ভাই, একটা 'ছিকরেট' বের কর! বড্ডো দেরি হয়ে গেল আজ, শালা হয়তো এতক্ষণ দাঁত খিচুচ্ছে।'

প্যাঁকালে পথ চলতে চলতে বলল, 'ও গুড়ে বালি রে মনা, ছিকরেট ফুরিয়ে গেছে।'

আল্লারাখা তার কাছা খুলে কাছায়-বাঁধা বিড়ির বান্ডিলটা সাবধানে বের করে বলল, 'এই নে, খাকি ছিকরেট আছে, খাবি?'

কুড়চে বান্ডিল থেকে ফস করে একটি বিড়ি টেনে নিয়ে সায়েবদের মতো করে বাম ওষ্ঠপার্শ্বে চেপে ধরে ঠোঁট-চাপা স্বরে বলল, জিয়াশলাই আছে রে গুয়ে, জিয়াশলাই?'

গুয়ে তার 'নিমার' ভেতর-পকেট থেকে বারুদ-ক্ষয়ে-যাওয়া ছুরিমার্কা দেশলাইয়ের বাক্সটা বের করে কুড়চের হাতে দিয়ে বলল, 'দেখিস, একটার বেশি কাঠি পোড়াসনে যেন। মাত্তর আড়াইটি কাঠি আছে।'

কুড়চে কাঠির ও খোলের দুরবস্থা দেখে বলল, 'তুই-ই জ্বালিয়ে দে ভাই, শেষে বলবি, শালা একটা কাঠি নষ্ট করে ফেলল।'

গুয়ের ওদিক দিয়ে মস্ত নাম। ঝড়ের মধ্যেও সে এমনি কায়দা করে দেশলাই ধরাতে পারে যে, কাঠিটা শেষ হয়ে না পোড়া পর্যন্ত নিবে না!

দেশলাইয়ের খোলার ঘষা-বারুদে গুয়ে কৌশলের সঙ্গে আধখানা কাঠিটি নিয়ে একটি ছোট্ট টোকা মেরে জ্বালিয়ে ফেলেই দুই হাতের তালু দিয়ে তার শিখাকে বাতাসের আক্রমণ হতে রক্ষা করে এমন করে কুড়চের মুখের সামনে ধরল যে, তা দেখবার জিনিস।

বিড়িটা যতক্ষণ না আঙুল পুড়িয়ে ফেলল, ততক্ষণ এ-মুখ ও-মুখ হয়ে ফিরতে লাগল। সঙ্গে সঙ্গে তাদের সর্দার মিস্তিরির, আর যার বাড়িতে কাজ করছে তার চৌদ্দ-পুরুষের আদ্যশ্রাদ্ধও হতে লাগল।

'ওমান কাত্‌লি' পাড়ার ভিতর দিয়ে যাচ্ছিল তারা। একটা বিশিষ্ট ঘরের সামনে গিয়েই প্যাঁকালে গান ধরে দিলে :

'কালো শশী রে, বিরহ-জ্বালায় মরি !'

তাকে কিন্তু বেশিক্ষণ বিরহ-জ্বালায় মরতে হল না ! বাড়ির ভিতর থেকে কলসি-কাঁখে একটি কালোকুলো গোলগাল মেয়ে বেরিয়ে এল।

মেয়েটি যেন একখানা চার পয়সা দামের চৌকো পাউরুটি ! কিন্তু মোটা সে একটু বেশি রকমের হলেও চোখে-মুখে তার লাবণ্য ছিল অপরিমিত, চোখ দুটি যেন লাবণ্যের কালো জলে ক্রীড়া-রত চটুল সফরি—সদাই ভেসে বেড়াচ্ছে ভুরু জোড়া যেন গাঙ্‌-চিলের ডানা—ঐ সফরির লোভে, চোখের লোভে উড়ে বেড়াচ্ছে।

না-বলা কথার আবেশে পাতলা ঠোঁট দুটি কাঁপছে কচি নিমপাতার মতো।

নাকটি যেন মোহনবাঁশি। চিবুকের মাঝখানটিতে নাশপাতির মতো ছোট্ট টোল।

শ্রাবণ-রাতের মেঘের মতো চুল।

কিন্তু মুখের ওর এত লাবণ্যকে যেন বিদ্রূপ করছে ওর বাকি শরীরের স্থূল চৌকো গড়ন।

মেয়েটি মধু ঘরামির। মধু আগে মুসলমান ছিল, এখন 'ওমান কাত্‌লি' হয়েছে।

মেয়েটির নাম কুর্শি। বয়স চৌদ্দর কাছাকাছি। দেখে কিন্তু ষোলো-সতের বলে ভ্রম হয়। একটু বেশি বাড়ন্ত।

সর্দার মিস্তিরির মিষ্টি আলোচনা তখন দলের মধ্যে এমনি জোরের সঙ্গে চলছিল যে, তারা দেখতেই পেলে না, কখন কুর্শি তাদের কচার বেড়ার ধারে চোখ-ভরা ইঙ্গিত নিয়ে এসে দাঁড়াল এবং প্যাঁকালেও হঠাৎ পিছিয়ে পড়ল।

কিন্তু কথা বলবার তারা সুযোগ পেল না। পিছনে একটা গরুর গাড়ি আসছিল—প্যাঁকালে তা খেয়াল করেনি। গাড়ির গাড়োয়ান কিন্তু মেয়েটার গতিবিধি লক্ষ করছিল। কচাগাছের কাছে কলসি নিয়ে সাতজন্ম দাঁড়িয়ে থাকলেও যে জল পাওয়া যায় না, এ তো জানা কথা। গাড়োয়ানটা তার উৎসাহ থামিয়ে রাখতে পারল না। হঠাৎ গেয়ে উঠলো :

'ছোঁড়ার মাথায় বাবরি-কাটা চুল,
হায় ছুঁড়িরা মজাইল কুল !'

গান তো নয়, ঋষভ চিৎকার ! সে চিৎকারে ছোঁড়া-ছুঁড়ির প্রেম ততক্ষণে হৃদয়দেশ ত্যাগ করে বহু ঊর্ধ্বে উধাও হয়ে গেছে !

প্যাঁকালে অকারণে পাশের রেতো কামারের দোকানে ঢুকে পড়ে। গাড়োয়ান শুনতে পায় এমনি চেঁচিয়েই বলল, 'এই! আমার বড়শিটা কখন দিবি?' বলা বাহুল্য, কামারকে সে বঁড়শি গড়তে কোনদিনই দেয়নি।

ওদিকে কুর্শি হঠাৎ কলসি নামিয়ে একটা কচার ডাল ভেঙে পাশের ছাগলটাকে অকারণে দু ঘা কষিয়ে দিয়ে বলতে লাগল, 'পোড়ারমুখির ছাগল রোজ রোজ এসে বেগুন গাছ খেয়ে যাবে!'

এখানেও বেগুন গাছের উল্লেখটা একেবারে অপ্রাসঙ্গিক।

রসিক গাড়োয়ান গান গাওয়ার মাঝে ডাইনের বলদটার ঠেশে ল্যাজ মুষড়ে দিয়ে এবং বামের বলদটার তলপেটে বাম পা'টার সাহায্যে বেশ করে কাতুকুতু দিয়ে,—জিহ্বা ও তালু সংযোগে জোরে দুটো টোকর মেরে শেষের কলিটাই ঘুরিয়ে ফিরিয়ে গাইতে লাগল—'ও ছুঁড়িরা মজাইল, হায় ছুঁড়িরা মজাইল কুল।'

যন্ত্রণায় ও কাতুকুতুর ঠেলায় বলীবর্দ যুগল উর্ধ্বপুচ্ছ হয়ে ছুট দিল।

প্যাঁকালে একবার হতাশ নয়নে ছাগল-তাড়না-রত কুর্শির দিকে তাকিয়ে দৌড়ে জুড়িদের সঙ্গ নিল। তখনো গাড়ি ছুটছে, কিন্তু গাড়োয়ানের মুখ ফিরে গেছে পিছন দিকে।

গাড়ির ধুলোর ভয়ে দলের ওরা পাশ কাটিয়ে দাঁড়াল। জনাব বলে উঠল 'উঃ শালার গলা তো নয়, যেন হাঁড়োল! ও শালা কে রে?'

প্যাঁকালে কটু কণ্ঠে বলে উঠল, 'ঐ শালা ন্যাড়া গয়লা—শালা গান করছে না তো, যেন হামলাচ্ছে।'

সকলেই হেসে উঠল।

হঠাৎ ওদের একজন চেঁচিয়ে উঠল, 'খড়গ্ পাচে।'

অমনি সকলে সন্ত্রস্ত হয়ে উঠল। যে ঐ ইঙ্গিত-বাণী উচ্চারণ করলে তার গা টিপে আর একজন আস্তে জিজ্ঞাসা করলে, 'কোথায় রে?'

অদূরে সাইকেল রেখে এক ভদ্রলোক রাস্তার ধারেই একটা অপকর্ম করতে বসে গেছিলেন। সেই দিকে অঙ্গুলি নির্দেশ করে প্যাঁকালে বলল, 'উ-ই যে, নীল চোঁয়ায়।'

এতক্ষণে ঐ অপকর্মরত ভদ্রলোকটিও দেখে ফেলেছিলেন, এবং এরাও তাঁকে দেখতে পেয়েছিল।

ঐ ভদ্রলোকটির বাড়িতেই এরা রাজমিস্তিরির কাজ করে।

এদের রাজমিস্তিরিদের অনেকগুলো 'কোডওয়ার্ড—সাঙ্কেতিক বাণী আছে—যার মানে এরা ছাড়া অন্য কেউ বোঝে না। 'খড়গ্ প্যাঁচে' বাবু বা সায়েব আসছে বা দেখছে, আর 'নীল চোঁয়ায়' ব্যবহৃত হয় ঐ অপকর্মটির গূঢ় অর্থে।

এর পরেই দলকে দল হঠাৎ এমন সব বিষয়ে আলোচনা জুড়ে দিলে যা শুনে তাদের অতি নিরীহ চির-দুঃখী জন-মজুর ছাড়া কিছু ভাবা যায় না।

## চার

প্যাঁকালে চলে যাবার পরই তার দ্বাদশটি ক্ষুধার্ত ভাইপো-ভাইঝি মিলে যে বিচিত্র সুরে 'ফরিয়াদ' করতে লাগল ক্ষুধার তাড়নায়, তাতে অন্নের মালিক যিনি, তিনি এবং পাষাণ ব্যতীত বুঝি আর সব-কিছুই বিচলিত হয়।

সেজো-বৌ হপ্তাখানিক হল টাইফয়েড থেকে কোনো রকমে বেঁচে উঠেছে। কিন্তু ঐ বেঁচে উঠেছে মাত্র। বেঁচে থাকার চিহ্ন শ্বাস-প্রশ্বাসটুকু ছাড়া তার আর কিছু নেই। দেহের যেটুকু অবশিষ্ট আছে, তা কবরে দেয়া ছাড়া আর কোন কাজে লাগে না। যেন কুমিরে চিবিয়ে গিলে আবার উগলে দিয়ে গেছে।

কসাই যেমন করে মাংস থেঁতলায়, রোগ-শোক-দুঃখ-দারিদ্র্য এই চারটিতে মিলে তেমনি করে যেন থেঁতলেছে ওকে।

ওরই কোলে খোকা—স্বামীর শেষ স্মৃতিটুকু। মাত্র দুমাসের ! জন্মে অবধি মায়ের দুধ না পেয়ে শুকিয়ে চামচিকের মতো হয়ে গেছে।

শুষ্ক ক্ষীণকণ্ঠে অসহায় শিশু কাঁদে, আর একবার করে তার কণ্ঠের চেয়েও শুষ্ক মায়ের বুকে একবিন্দু দুধের আশায় বৃথা কান্না থামায়। আবার কাঁদে। কান্না তো নয়, যেন বেঁচে থাকার প্রতিবাদ। যেন ওকে কে গলা টিপে মেরে ফেলছে।

ওর মা-ই তখন চেঁচিয়ে বলে, 'আল্লা গো, আর দেখতে পারিনে, তুলে নাও বাছাকে তোমার কাছে। ও মরে বাঁচুক।'

চোখের জলে বুক ভেসে যায়।

খোকা কান্না থামিয়ে সেই নোনাজল চাটে, আবার কাঁদে।

মেয়েদের ঘর থেকে শাশুড়ি তার নবাগত নাতিকে মেয়ের কোলে ফেলে দিয়ে বেরিয়ে এসে কান্নাকটু কণ্ঠে চিৎকার করে ওঠে, 'মর্ মর্ মর্ তোরা ! এত লোককে নেয়, আর তোদেরই ভুলেছে যম।' তারপর বৌদের উদ্দেশ্যে করে বলে, 'নে লা বেটাখাগীরা, তোদের এই হারামদের মাথা চিবিয়ে খা। মাগিরা শুয়োরের মতো ছেলে বিইয়েছে সব। বাপরে বাপ ! জান যেন তেতবিরক্ত হয়ে গেল !' বলেই সে উচ্চৈঃস্বরে তার মৃত পুত্রদের নাম করে কাঁদে। ততক্ষণে বড়-বৌ জলের ঘড়াটা নামিয়ে বড় ছেলেমেয়ে দুটোকে ধরতে না পেরে এক বছরের ছোট মেয়েটার পিঠেই মনের সাধে ঝাল মেটাতে থাকে।

মেজো-বৌ ছাড়াতে যায়, পারে না। মেয়েটাকে ছাড়াতে গিয়ে তারও পিঠে পড়ে দু-এক ঘা ! মেজো-বৌ হাসে, আর বাকি ছেলেগুলোকে পালাবার ইঙ্গিত করে।

তার নিজের ছেলেমেয়ে দুটির দিকে চেয়েও দেখে না। ওরা যেন ওদের মায়ের গুণ পেয়েছে। বাড়ির মধ্যে ঐ ছেলেমেয়ে কয়টাই যা শান্ত। খিদে পেলে চুপি চুপি মায়ের গলা জড়িয়ে ধরে কানের কাছে মুখ নিয়ে বলে, 'মা, বড্ডো খিদে পেয়েছে।'

আজও মেজো-বৌ যখন বড় বৌ-এর ক্রন্দনরত ছোট মেয়েটাকে বুকে করে দোলা দিতে দিতে সান্ত্বনা দিচ্ছিল, তখন তার ছেলেমেয়েরা স্থির শান্তভাবে একটা কাঁচা কৎবেল ভেঙে সেইটে দিয়ে ক্ষুন্নিবৃত্তির চেষ্টা করছিল। কেবল ছোট ছেলেটি তার মায়ের দিকে করুণ চোখে তাকিয়ে কী যেন ভাবছিল।

হঠাৎ সে বলে উঠল, 'বুবু। অ-বু-উ ! মা আবার মেনিকে নেমিয়ে দেবে কোল থেকে ?'

কাঁচা কৎবেলের কষায় রসে তার বুবুর জিহ্বা তখন তালুতে ঠেকেছে গিয়ে। সে কোনো-রকমে বলল, 'হু'।

মেজো-বৌ তার ছেলেমেয়ের দিকে ফিরে বলল, 'পট্‌লি, যা দেখি চারটে কাঠ কুড়িয়ে আন্ গিয়ে, আমি তোদের তরে ক্ষীর রেঁধে দিচ্ছি।'

মায়ের ভয়ে যে ছেলেমেয়ে কয়টির এতক্ষণ উদ্দেশ ছিল না, ক্ষীরের উল্লেখে তারা এইবার যেন মন্ত্রবলে পাতাল ফুঁড়ে বেরিয়ে এল।

মেজো-বৌকে ঘিরে নেচে-কুঁদে তার কাপড় টেনে চেঁচিয়ে চিল্লিয়ে ওরা যেন একটা পেল্লায় কাণ্ড বাঁধিয়ে দিলে। যেন মেজো-বৌকেই ছিঁড়ে খাবে।

এক পাল ছাতার পাখি যেন একটা পোকা দেখতে পেয়েছে।

মেজো-বৌয়ের ছোট ছেলেটি এতক্ষণ চুপ করে বসেছিল, এইবার সে আস্তে আস্তে তার ক্রন্দন-রত দাদীর কোলে এসে বসে কী ভাবতে লাগল ; তারপর তার গায়ের ছেঁড়া ময়লা জামাটা খুলে দাদীর চোখ মুছিয়ে দিয়ে বলতে লাগল, 'দাদী, চুপ কর, মা ক্ষীর রাঁধছে, তুই খাবি, আমি খাব, বু খাবে।'

তার দাদীর কান্না থামে। ঐ ক্ষুদ্র শিশু। তার বাবাও ছিল ছেলেবেলায় ঠিক এমনটি দেখতে। কার জন্য কাঁদছে সে? এই তো তার সোভান। ঐ যাদের এত করে গালি দিচ্ছিল যে, তারাই তো তার বারিক গজালে। খিদে পেলে এমনি করে কাঁদত তারা। কাঁদলে সোভান এমনি করে কোলে বসে চোখ মুছিয়ে দিয়ে বলত, 'মা, তুই কাঁদিসনে, আমি বড় হয়ে তোকে তিন কুড়ি টাকা এনে দেব।' কে বলে সোভান মরেছে ? এত তো সে-ই এসেছে আবার তেমনি খোকাটি হয়ে। এই তো রয়েছে তার গলা জড়িয়ে ধরে। চুমায় চোখের জলে শিশুর মুখ অভিষিক্ত করে দেয়।

শিশুর ক্ষুদ্র মুখ ঝলমল করে চিরদুঃখিনীর কোলে—যেন বর্ষা রাতের ম্লান চাঁদ।

মেজো-বৌয়ের কিছু বলবার আগেই রুবি বলে উঠল, 'আমি ঠিক করেছি বুঁচি আমি ওয়ালটেয়ারে যাব। মা আমায় বলেন উল্কা। উল্কাই যদি হই, তাহলে শূন্যে আর ঘুরতে পারিনে! ধরায় যে মানুষ আমায় নিরন্তর টানছে, মুখ থুবড়ে তার দেশেই পড়ব গিয়ে। হয়তো আর আমি মুখ তুলে উঠতে পারব না, আমার সব আগুন যাবে নিভে। তবু ঐ আমার মহান মৃত্যু!—কি বল মেজো-বৌ? তুমি আমার সঙ্গে যাবে? লুকিয়ে পালাতে হবে কিন্তু। অভিসারিকা সেজে, বুঝেছ?

রুবির চোখ যেন সোনার আংটিতে বসানো রুবির মতোই জ্বলতে লাগল।

মেজো-বৌ একটুও অপ্রতিভ না হয়ে বলে উঠল, 'আমার যাবার ইচ্ছা থাকলে তোমার বহু আগেই সেখানে গিয়ে উঠতাম ভাই রুবি বিবি! দু-মাস আগে এ-খবর পেলে কি করতাম জানি না! কিন্তু আজ আর আমাকে নিয়ে আমার কোনো ভয়-ডর নেই। খোকাকে যদি না হারাতাম, এই খোকাদের যদি না পেতাম, তাহলে আমি সব-আগে তাঁকে সেবা করে ধন্য হতাম।'

রুবি মেজো-বৌয়ের মুখের কথা কেড়ে নিয়ে বলে উঠল, 'অর্থাৎ তুমি রুবি হলে এতক্ষণ বেরিয়ে পড়তে।'

মেজো-বৌ হেসে ফেলে বলল, 'হুঁ। তাই।'

রুবি এক মুহূর্তে দাঁড়িয়ে উঠে বলল, 'ভাই মেজো-বৌ, তুমি একটু আগে আমায় উদ্দেশ করেই বোধ হয় নমস্কার করেছিলে, আমার প্রতি-নমস্কার নাও। তুমিই আমায় পথ দেখালে।'

বলেই লতিফার দিকে চেয়ে বলল, 'ভাই বুঁচি, সময় হয়েছে নিকট, এখন বাঁধন ছিঁড়তে হবে। আমার পথের সন্ধান পেয়েছি। ভাই মেজো-বৌ, আমি বুঁচির কাছে পাঠিয়ে দেবো তোমার খোকাদের পাঠশালা তৈরির খরচা, গ্রহণ করো।'

মেজো-বৌ, লতিফা কিছু বলবার আগেই রুবির ব্যস্ত কণ্ঠস্বর শোনা গেল, 'শোফার! গাড়ি লে আও!'

## আটাশ

ওয়ালটেয়ার

ভাই বুঁচি,

আমি যদি আজ আমার পরিচয় দিই—আমি তোদের সেই রুবি, তাহলে বিশ্বাস করবি? আমার বাপ মাও জানেন আর তোরাও হয়তো জানিস, আমি মরেছি! অথবা যদি না মরে থাকি, তাহলে আমার মরণই মঙ্গল বা একমাত্র গতি!

তোরা—অন্তত তুই শুনে সুখী হবি, না দুঃখিত হবি জানিনে, যদি আমি লিখি যে, আমি আজো মরিনি। আমি বেঁচে গেছি বুঁচি, বেঁচে গেছি—তোদের চেয়েও বড় করে বেঁচে গেছি।

আজ তোকে সব কথা খুলে বলব, তারপর সামনে রয়েছে কূলহারা সমুদ্র। কূলহারা জীবনকে আর কেউ নিতে নাপারে, সে তো রয়েছে !

তোর কাছে যখন জানলাম, তোর আনু ভাই রেঙ্গুন জেল থেকে মৃত্যুর নোটিশ হাতে ওয়ালটেয়ারে যাচ্ছে, তখনই আমার কর্তব্য ঠিক করে ফেললাম। তোর কাছে লেখা তার চিঠির প্রতিটি অক্ষর যেন আমার দিকে তাকিয়ে বলছিল, 'তোমায় চায়, সে তোমায় চায় !' রাজার লাঞ্ছনা-তিলক তার কপালে, শ্যাম সমান মরণের বাঁশি তার হাতে, ঐ যে আমার রাজপুত্র ! আমি অভিসারে বেরিয়ে পড়লাম।

আমি জানতাম, আমার বাপ-মার আদেশ-অনুরোধ ও স্নেহের বিপুল বাধাকে ডিঙিয়ে কিছুতেই বুঝি তার সান্নিধ্য লাভ করতে পারব না। কিন্তু সে যখন তার মৃত্যু-মলিন চোখ নিয়ে আমার দিকে তাকাল, তখন তার কাছে আমার সম্মুখে এত বড় বাধা যেন বাধা বলেই মনে হল না।

মনে হল এত বড় যে বাধা, এর বড় যে অন্তরায়—সে তার চেয়েও বড়, তার চেয়েও বিপুল ! আকাশ আমায় ডাক দিল, আমার পাখা চঞ্চল হয়ে উঠল, আমি নীড়ের মায়া ভুললাম।

যে পর্বতে জন্মগ্রহণ করেছি আমি স্রোতস্বিনী, তার এত পাথর এত বন-জঙ্গল পথ আগলে আমায় ধরে রাখতে পারল না, আমি সমুদ্রের উদ্দেশে ছুটে এলাম। সমুদ্রের নাগাল পেয়েছি, আজ আমার মনে হচ্ছে, এই আমার শেষ, এই আমার পরিণতি, এই আমার সার্থকতা। কূল হারিয়েই আমার অকূলের বন্ধুকে পেলাম।

আমার বাপ-মার মনে—তোদের মনে কত ব্যথা দিয়েছি জানি। তোরা পাহাড়ের মতো সংস্কারের পর সংস্কারের পাথর চড়িয়ে উঁচু হয়ে আছিস, তোরা হয়তো তাকেই বলিস মহিমা। কিন্তু ঐ মহিমার অচলায়তনে নিঃশ্বাস রোধ করে বেঁচে থাকার মায়া অন্তত আমার ছিল না কোনোদিন। ও জীবন আমার নয়। নিজেকে হারিয়ে দেওয়া, ছড়িয়ে দেওয়াই আমার জীবনের গতি। পথে চলে, ভুল করে, পথ হারিয়েই আমার মুক্তি। জানি, ও জীবন আমার কাছে যেমন সত্য, তোদের কাছে তেমনি মিথ্যা।

আমার সত্যকে আমি চেয়েছি এবং পেয়েছিও—এই আমার সান্ত্বনা ! ...

একদিন অন্ধকার রাত্রে—যখন তোরা, আমার আত্মীয়-স্বজন সবাই ঘুমুচ্ছিলি, আমি বেরিয়ে পড়লাম অন্ধকারের হাত ধরে। আলোর দেশে পৌঁছে দিয়ে আমার সাথী অন্ধকার চলে গেছে ! আমি আলো পেয়েছি, বন্ধুকে পেয়েছি—আমাকে পেয়েছি।

তোর চেয়ে তো বড় আত্মীয় আনসারের কেউ নেই, কই, তুই তো এমন করে আসতে পারলিনে !

আমি কে তার? দু-দিনের পরিচয়—কৈশোরের স্বপ্ন! কিন্তু সে স্বপ্নের নেশা আর আমার কাটল না। সেই স্বপ্নের পরিচয়কে সকলের মাঝে স্বীকার করার অবকাশ বিধাতা দিলেন না। আমাদের শুভদৃষ্টি হল সকলের অন্তরালে—মৃত্যু আর সমুদ্রকে সাক্ষী করে। আমাদের বাসর সাজাচ্ছে মৃত্যু তার অন্ধকারের নীলপুরীতে! বাইরে কেবল কোলাহল, কেবল লজ্জা, ভালো করে চোখ চেয়ে বন্ধুকে দেখবার অবকাশ নেই। এইবার দেখব তাকে সেই বাসর-ঘরে চোখ পুরে প্রাণ পুরে। রবি-শশী-গ্রহ-তারার দল আমাদের বাসর-ঘরে আজ থেকেই আড়ি পাতছে। ...

এখানে এসে একদিন কাগজে দেখলাম, আমার বাবা চাকরি থেকে অবসর গ্রহণ করেছেন। আমি কি বুঝি না, কেন তিনি অবসর গ্রহণ করলেন—শুধু চাকরিতে নয়, হয়তো বা জীবনেও! সব বুঝি, তবু এর আর কোন চারা ছিল না!

মনে করলাম, ভালোই হল এ। যে ক্ষমা এ জীবনে পাব না বাবার কাছে, সে ক্ষমা চেয়ে নেব এর পরের জীবনে। সেখানে সংস্কারের বন্ধন নেই, মহিমার উচ্চতা নেই, প্রেস্টিজের অভিমান নেই। মৃত্যুর বাসর-ঘর থেকে বেরিয়ে তাঁর পায়ের ধূলো নেব, আমি জানি—সেদিন প্রাণ ভরে তিনি আশীর্বাদ করবেন!

আর মা? আজ যদি যাই তাঁর কোলে ফিরে, আজো তিনি ধুলা মুছে তেমনি করে বুকে তুলে নেবেন। কিন্তু মা তো বাবাকে ছাড়িয়ে নেই। যে ক্ষমা বাবা এ জীবনে করতে পারবেন না, বুক ফেটে গেলেও না, মা সে ক্ষমার বাণী উচ্চারণ করতে পারবেন না! তাঁরা রটিয়েছেন, মেয়ে মরে গেছে সেইটেই সত্য হোক!

আমার জন্য যে মিথ্যা কবর খোদাই হয়েছিল, সে শূন্য কবর শূন্য থাকবে না। আমি তাঁদের মনোবাঞ্ছা পূর্ণ করব—যত তাড়াতাড়ি পারি মরে তাঁদের সকল লজ্জার অন্ত করব।

অবশ্য আত্মহত্যা করে নয়! এ ভীরুতা আমার মনে কোনো দিনই নেই। থাকলে অনেক আগেই মরতে পারতাম—অন্তত সেইদিন, যেদিন আমার অমতে আমাকে বিয়ের ছুরিতে গলা রাখতে হয়েছিল।

এত গেল আমার দুঃখের কাহিনী। এইবার আমার সুখের কথা শুনবি?

আমি যখন ওয়ালটেয়ারে এসে নামলাম, দেখি আনসারের রাজ-বন্ধু পুলিশের গুপ্তচররা আমায় ছেয়ে ফেলেছে। আমার শাপে—বর হল! কত সন্ধান করে হয়তো তাকে বের করতে হত। তাদের কাছেই সন্ধান পেলাম, অবশ্য আমার জিনিসপত্র সন্ধান করতে দেওয়ার বিনিময়ে।

তখনো সন্ধ্যা ঘনিয়ে আসেনি। তার শিয়রে গিয়ে দাঁড়ালাম। একটি ছোট্ট ঘরে অবশভাবে হাত দুটি এলিয়ে দিয়ে সে সন্ধ্যাতারার দিকে চেয়ে আছে।

আমি নিঃশব্দে ঘরে ঢুকেছিলাম জুতা খুলে। দেবতার ঘরে কি জুতা পরে ঢুকতে আছে?

দেখলাম, বেলাশেষের পূরবী রাগিণীর মতো তার চোখে-মুখে কান্না আর ক্লান্তি। বাতায়ন-পথে সন্ধ্যাতারার দিকে সে একদৃষ্টে চেয়ে আছে। সে নিঃশব্দে সন্ধ্যাতারাকে নমস্কার করল। আমি অমনি ঘরে ঢুকে বললাম, 'আমি এসেছি।'

সে কী আনন্দ তার চোখে-মুখে! সে 'রুবি' বলে ডেকেই মূর্ছিত হয়ে পড়ল! ...

আচ্ছা ঝুঁচি, তুই ঘুমন্ত ক্ষুধাতুর অজগরের জাগরণ দেখেছিস? শিউঠে উঠিসনে। সব কথা ভালো করে শোন্।

দুদিন না যেতেই বুঝলাম, ক্ষুধিত অজগর জেগে উঠেছে। ওর সে বিপুল আকর্ষণ এড়িয়ে যাবার সাধ্য কি বন-হরিণীর?

সে আমায় তিলে তিলে গ্রাস করতে লাগল। আমি কাঁদতে লাগলাম, আমার জন্য নয়—ওর জন্য। এ-সর্বগ্রাসী ক্ষুধা যে শুধু আমার মৃত্যু নয়—এ যে ওরও মৃত্যু! ও যে মৃত্যু-জরজর, আমাকে গ্রাস করে বেঁচে থাকার ক্ষমতা কি আজ আর ওর আছে?

আমি জানতাম এ-রোগের বড় শত্রু ঐ প্রবৃত্তি! নইলে, যে আনসারের সংযম তপস্বীর চেয়েও কঠোর, তাকে এ-মৃত্যু-ক্ষুধায় পেয়ে বসল কেন?

সে যখন বলল, 'রুবি, চিরদিনই বিষ খেয়ে বড় হয়েছি, আজ মৃত্যুর ক্ষণে তুমি অমৃত পরিবেশন কর! আমি মৃত্যুঞ্জয়ী হই।'

আমি আমার উপবাসী ভিখারি বন্ধুকে ফেরাতে পারলাম না।

তবু ডাক্তারকে জিজ্ঞাসা করলাম, 'ওকে কি বাঁচাতে পারবেন বলে মনে হয়?'

ডাক্তার বলল, 'ওঁর একধারে ফুসফুস খেয়ে ফেলেছে। আর এক ধারও আক্রমণ করেছে। ও রোগ এখন আমাদের চিকিৎসার শক্তিকে অতিক্রম করে গেছে, এখন ওঁকে যদি বিধাতা বাঁচান!'

আমি ডাক্তারকে নমস্কার করে বললাম, 'তাহলে আপনার আর কষ্ট করে আসবার দরকার নেই ডাক্তার সাহেব। ও শান্তিতে মরুক!'

ডাক্তার চলে গেল। আমিও আমার কর্তব্য বেছে নিলাম।

আমি পরিপূর্ণরূপে তার ক্ষুধিত-মুখে আত্মসমর্পণ করলাম! যদি ও না-ই বাঁচে, তবে ওকে ক্ষুধা নিয়ে মরতে দেব না, দুদিন আগে মরবে এই তো! তাছাড়া এ মৃত্যু তো ওর একার নয়, ওর বুকের মৃত্যু-জীবাণু আমাকেও তো আক্রমণ করবে!

সে কি তৃপ্তি, সে কি আনন্দ ওর! মরুপথের পথিক মরবার আগে যেন মরূদ্যানে ছায়া পেল!

ওর আনন্দ, ওর হাসি, ওর সুখ দেখে মনে হল, ও বুঝি বেঁচে গেল! বিষই বুঝি ওর বিষের ওষুধ হল!

কিন্তু—কিন্তু—বুঁচি ! লতি ! সই ! আজ আমার ঘরের প্রদীপ নিভে আসছে ! তার শিখা কাঁপছে ! মরণের ঝড় আমার ঘরে ঢুকে মাতামাতি করছে। আমি আমার এইটুকু আঁচলের আড়াল দিয়ে ওকে বাঁচাই কি করে ভাই?

কে জানত, ওর ঐ হাসি, ঐ আনন্দ—নিভবার আগে শেষ জ্বলে ওঠা !

চিঠি লিখতে লিখতে ভোর হয়ে এল ! তারই শিয়রে বসে এই চিঠি লিখছি। আমাদের শিয়রের বাতি নিভে আসছে। সে একদৃষ্টে ভোরের তারার দিকে তাকিয়ে আছে। কথা বন্ধ হয়ে গেছে কাল থেকেই। কাউকে আমি ডাকিনি। সেও ডাকেনি।

দুইজনে সারারাত সমুদ্র আর আকাশের তারা দেখেছি।

একবার শুধু অতিকষ্টে বলেছিল, 'ঐ তারার দেশে যাবে?'

আমি বললুম, 'যাব।' সে গভীর তৃপ্তির শ্বাস ফেলে বলল, 'তাহলে এস, আমি তোমার আশায় দাঁড়িয়ে থাকব !'

তারপর আমায় চুমু খেল।

এক ঝলক রক্ত উঠে এল ! তার বুকের রক্তে আমার মুখ-ঠোঁট রাঙা হয়ে গেল।

আশীর্বাদ করিস, এই রক্ত-রেখা যেন আর না মোছে !...

তোর কাছে যখন এই লিপি গিয়ে পৌঁছবে—ততক্ষণে আমার দীপ নিভে যাবে ! আমার সুন্দর পৃথিবী—আমার চোখে মলিন হয়ে উঠেছে ! আমার চোখের নদী সমুদ্রে গিয়ে পড়ছে !

আমি জানি, আমারও দিন শেষ হয়ে এল ! আমিও বেলাশেষের পূরবীর কান্না শুনেছি। আমার বুকে তার বুকের মৃত্যু-জীবাণু নীড় রচনা করেছে ! আমার যেটুকু জীবন বাকি আছে তা খেতে তাদের আর বেশিদিন লাগবে না। তারপর চিরকালের চিরমলিন—নতুন জীবন—নতুন—তারায়—নতুন দেশে—নতুন প্রেম !

তোদের সকলের জন্যে সে কেঁদেছে। কত বড়, কত বিপুল জীবন নিয়ে সে জন্মেছিল—আর কি দুঃখ নিয়েই না গেল ! রাজার ঐশ্বর্য নিয়ে সে এসেছিল—সে গেল ভিখারির মতো,—নিরন্ন, নিঃসহায়, নির্বন্ধু—একা !

সে বলে গেছে, মৃত্যুর পর তার দেহ মহাসমুদ্রে ভাসিয়ে দিতে। সমুদ্রকে সে ভালোবেসেছিল—বুঝি বা আমার চেয়েও। সাগরের মতো প্রাণ যার—তাকে সাগরের জলেই ভাসিয়ে দেব।

আর আমার সময় নেই ! আমারও প্রদীপ নিভে এল বলে।

— রুবি

# আমরা লক্ষ্মীছাড়ার দল

এস ভাই, পথের সাথী বন্ধুরা আমার, এস আমাদের লক্ষ্মীছাড়ার দল ! আজ শনি এসেছে তোমাদের পোড়া-কপালে বাসি ছাই-এর পাণ্ডুর টিকা পরিয়ে দিতে। এস আমার লক্ষ্মীছাড়া গৃহহারা ভাইরা ! আজ ঝর-ঝর বারিধারার সুরে সুরে কান্না উঠেছে—'হায় গৃহহীন, হায় পথবাসী, হায় গতিহারা !' এই 'আকাশ-ভাঙা আকুল ধারার' মাঝে নাঙ্গা শিরে আদুল গায়ে বেরিয়ে এস—বেরিয়ে এস আমার পথের সাথীরা। তোমাদের জন্যে গৃহ নাই, তোমাদের জন্যে দয়া নাই, করুণা নাই, এই দুর্দিনে তোমাদের ঘরে ডেকে নেবার কেউ নেই, তোমাদের ডাক দিয়েছে ঐ ঝড়-বাদলের উতল হাওয়া আর মাটির মায়ের সিক্ত কোল। তোমাদের জন্য কোনো গৃহের বাতায়নে কালো চোখের করুণ কামনা ঝিলিক মারে না, তোমাদের অভাবে এ দুর্দিনে কারুর মন্দিরে শূন্যতার ধ্বনি বাজে না, তোমাদের কারুর হৃদয় পীড়িত হয়ে ওঠে না। এস আমার অনাদৃত লাঞ্ছিত ভাইরা, আমরাই নতুন করে আমাদের জ্বালার জগৎ সৃষ্টি করব ! শনি হবে আমাদের কপালে জয়টিকা, 'ধূমকেতু' হবে আমাদের রথ, মরুভূমি হবে আমাদের মাতৃক্রোড়, মৃত্যু হবে আমাদের বধূ। এস—এস আমার লক্ষ্মীছাড়ার দল ! ত্যক্ত শতমুখী আমাদের বিজয়কেতন, মড়ার মাথা আমাদের রক্ত দেউল-দ্বারে মঙ্গল-ঘট, গরল আমাদের তৃষ্ণার জল, দাবানল-শিখা আমাদের মলয়-বাতাস, নিদাঘ-আতপ আমাদের তৃপ্তি, জাহান্নাম আমাদের শান্তি-নিকেতন। এস আমার শনির শাপদগ্ধ ভাইরা ! আমরা জয়নাদ করব অমঙ্গল আর অভিশাপের। সদ্য পুত্রহীনা জননী আর স্বামীহারা সদ্য বিধবার সৃষ্টি-কাঁদানো ক্রন্দন আমাদের মাধবী-উৎসবের গান, মৃত্যু-কাতর মুখের যন্ত্রণা আমাদের হাসি, আর ঐ যে ঘরে-ঘরে মায়ের মমতা, বোনের স্নেহ, প্রেয়সীর ভালোবাসা—ঐ আমাদের চোখের জল। ঐ যে গৃহের শান্তি, তৃপ্তি, আনন্দ, ঐ আমাদের কান্না। ঐ তরুণ কালো চোখের দীপ্তি আমাদের শিকল, ঐ শূন্য হিয়ার ব্যথিত কামনা আমাদের কারাগার। ঐ শ্মশান-মশান-চারিণী চণ্ডী আমাদের বীণবাদিনী। মহামারি, মারিভয়, ধ্বংস আমাদের উল্লাস। রক্ত আমাদের তিলক, রৌদ্র আমাদের করুণা। এরই মাঝে আমাদের নবসৃষ্টির অভিনব তপস্যা শুরু হবে। এস আমার সূর্যতাপস তরুণের দল। সান্ধ্য-শ্মশান আর গোরস্থান আমাদের সান্ধ্য-সম্মিলনী, আলেয়া আমাদের সান্ধ্যপ্রদীপ, মড়া-কান্না আর পেচক-শিবাদি-রব আমাদের মঙ্গল হুলুধ্বনি। মরীচিকা আমাদের লক্ষ্য, আঘাত আমাদের আদর, মার আমাদের সোহাগ। সর্বনাশ আমাদের স্নেহ, বজ্র-মার আমাদের আলিঙ্গন। উল্কা আমাদের মালা-খসা ফুল, সাইক্লোন আমাদের প্রিয়ার এলোকেশ। সূর্যকুণ্ড আমাদের স্নানাগার, অনন্ত নরক-কুঞ্জ।

এই অমঙ্গল অভিশাপ আর শনির জ্বালানো রুদ্র-চুল্লির মধ্যে বসে তোমাদের নবসৃষ্টির সাধনা করতে হবে। তোমাদের এই রুদ্র তপস্যার প্রভাবে সকল নরকাগ্নি ফুল হয়ে ফুটে উঠবে, যেমন 'ইবরাহীমের' পরশে 'নমরুদের' জাহান্নাম ফুল হয়ে হেসে উঠেছিল। এস আমার অভিনব তরুণ তপস্বীর দল ! তোমাদের ধ্বংসের আহ্বান করছি। এস।

# তুবড়ি বাঁশির ডাক

ঐ শোনো—

'পুব সাগরের পার হতে কোন্ এল পরবাসী।
শূন্যে বাজায় ঘন ঘন
হাওয়ায় হাওয়ায় শন্‌শন্
সাপ খেলাবার বাঁশি।'

বেরিয়ে এস, বেরিয়ে এস বিবর থেকে অগ্নি-বরণ নাগ-নাগিনী তোমার নিযুত ফণা দুলিয়ে। ঐ শোন্ সাপুড়ের তুবড়ি বাঁশির ডাক 'ঘন ঘন হাওয়ায় হাওয়ায় শন্‌শন্ শন্‌শন্' ! এস আমার বিষধর কাল-কেউটের দল ! তোমাদের বিবর ছেড়ে বেরিয়ে এস এই দিনের রৌদ্র সিন্ধু-কূলে। তটিনী-তীরের কেতকী কুসুমে কুসুমে জড়িয়ে আছে যারা, কেয়ামূলের গোপন তলে আত্মগোপন করে আছে যারা, সেই নাগ-নাগিনীদের মনসার পূজা-বেদী হতে আজ ডাক এসেছে। ঐ শোনো তাঁর দূত বাজায় 'ঘন ঘন হাওয়ায় হাওয়ায় শন্‌শন্ শন্‌শন্।' তোমাদের আদিমাতা অগ্নিনাগিনী আজ গগনতলে বেরিয়ে এসেছে তার পুচ্ছে কোটি কোটি নাগ-শিশু খেলা করছে, ঐ শোনো তার ডাক ঘনঘন শন্‌শন্। ঐ শোনো সাপুড়ের গভীর গুরুগুরু ডম্বরু-রব। তারই রবে বিপুল উল্লাসে পুচ্ছ সাপটি' উঠেছে দিকে দিকে নাগপুরে নাগ-নাগিনী, অধীর আবেগে বাসুকীর ফণা দুলে দুলে উঠছে—বিসুবিয়াসের বিপুল রন্ধ্র দিয়ে তার নাসার বিষ-ফুৎকার শুরু হয়েছে। বেরিয়ে এস—বেরিয়ে এস ; বিবরের অন্ধকার হতে এই রৌদ্রদগ্ধ তপ্ত দিবালোকে হে আমার বিষধর কাল-ফণীর দল। তোমাদের বিষ-দাঁতের ছোবলে ছোবলে ধরণী জর্জরিত হয়ে উঠুক, তোমাদের অত্যুগ্র নিশ্বাসে নিশ্বাসে আকাশ তাম্রবর্ণ হয়ে উঠুক, বাতাসে বাতাসে জ্বালাদগ্ধ অগ্নি-দাহন হু-হু-হু-হু করে ছুটে যাক, তোমাদের কর্কশ পুচ্ছে জড়িয়ে বসুমতীর টুঁটি টিপে ধরো। তোমাদের বিষ-জরজর পুচ্ছকে চাবুক করে হানো—মারো এই মরা নিখিলবাসীর বুকে মুখে। বিষের রক্ত-জ্বালায় তারা মোচড় খেয়ে খেয়ে একবার শেষ আর্তনাদ করে উঠুক। খসে খসে পড়ুক তাদের রক্ত-মাংস-অস্থি তোমাদের বিষ-তিক্ত চাবুকের আঘাতে আঘাতে। গর্জন করো, গর্জন করো আমার হলাহলশিখ

ভুজগ শিশুর দল ! বিপুল রোষে তোমরা একবার ফণা তুলে তোমাদের পুচ্ছের উপর ভর করে দাঁড়াও, বিশ্ব ছড়ায়ে উঠুক শুধু তোমাদের নিযুত কাল-ফণা। আকাশে-বাতাসে দুলুক শুধু তোমাদের নাগ-হিন্দোল। পাতালপুরের নিদ্রিত অগ্নিসিন্ধুতে ফুঁ দাও, ফুঁ দাও—ফুঁ দিয়ে জ্বালাও তাকে। আসুক নিখিল অগ্নিগিরির বিশ্ব-ধ্বংসী অগ্নিস্রাব, ভস্মস্তূপে পরিণত হোক এ-অরাজক বিশ্ব। ভগবান তার ভুল শোধরাক। এ খেয়ালের সৃষ্টিকে, অত্যাচারকে ধ্বংস করতে তোমাদের কোটি ফণা আস্ফালন করে ভগবানের সিংহাসন ঘিরে ফেলুক। জ্বালা দিয়ে জ্বালাও জ্বালাময় বিধি ও নিয়মকে।

এস আমার অগ্নি-নাগ-নাগিনীর দল ! তোমাদের পলক-হারা রক্ত-চাওয়ার জাদুতে হিংস্র পশুর রক্ত হিম করে ফেলি, তোমাদের বিপুল নিশ্বাসের ভীম আকর্ষণে টেনে আনো ঐ পশুগুলোকে আমাদের অগ্নি-অজগরের বিপুল মুখগহ্বরে। আকাশে ছড়াও হলাহল-জ্বালা, নীল আকাশ পাংশু হয়ে উঠুক ! রবি-শশী-তারা গ্রহ-উপগ্রহ সব বিষ-দাহনে নিবিড় কাল হয়ে উঠুক, বাতাস খুন-খারাবির রঙে রেঙে উঠুক। বিদ্যুতে-বিদ্যুতে তোমাদের অগ্নি-জিহ্বা লকলক করে নেচে উঠুক। ঢালো তোমাদের সঞ্চিত বিষ ঐ মহাসিন্ধু, নদনদীর বারি-রাশির মাঝে—টগবগ করে ফুটে উঠুক এই বিপুল জলরাশি—আর তার বুকে তোমাদের বিষ-বিন্দু বুদ্বুদ হয়ে ভেসে বেড়াক।

আজ 'ভাসান'-উৎসবের দিন। মনসার পূজা-বেদীতে তোমাদের সঞ্চিত বিষ উদগীরণের আহ্বান এসেছে। এস—এই ধূমকেতু-পুচ্ছের অযুত অগ্নি-নাগ-নাগিনীর মাঝে কে কোথায় আছ কোন্ বিবরের অন্ধকারে লুকিয়ে হে আমার পরম প্রিয় বিষধর কালফণীর দল ! এই অগ্নিনাগ-বাসে তোমাদেরও বিষ-চক্র-লাঞ্ছিত ফণা এসে মিলিত হোক, তোমাদের বিষ-নিশ্বাস-প্রশ্বাসে ধূমকেতু-ধুম আরো—আরো ধূমায়িত হয়ে উঠুক।

'ঐ শোনো—শোনো
ঘন ঘন শন্ শন্
সাপ খেলাবার বাঁশি।'

# মোরা সবাই স্বাধীন
# মোরা সবাই রাজা

একবার শির উঁচু করে বল দেখি বীর, 'মোরা সবাই স্বাধীন, সবাই রাজা !' দেখবে অমনি তোমার পূর্ব-পুরুষের রক্ত-মজ্জা-অস্থি দিয়ে-গড়া রক্ত-দেউল তাসের ঘরের মতো টুটে পড়েছে, তোমার চোখের সাত-পুরু-করে বাঁধা পর্দা খুলে গেছে, তিমির রাত্রি দিক-চক্রবালের আড়ালে গিয়ে লুকিয়েছে। তোমার হাতে-পায়ে গর্দানে বাঁধা শিকলে

প্রচণ্ড মোচড় দিয়ে বলো দেখি বীর—'মোরা সবাই স্বাধীন, সবাই রাজা !' দেখবে অমনি তোমার সকল শিকল সকল বাঁধন টুটে খানখান হয়ে গেছে।

স্বরাজ মানে কি? স্বরাজ মানে, নিজেই রাজা বা সবাই রাজা ; আমি কারুর অধীন নই, আমরা কারুর সিংহাসন বা পতাকাতলে আসীন নই। এই বাণী যদি বুক ফুলিয়ে কোনো ভয়কে পরোয়া না করে মুক্ত কণ্ঠে বলতে পার, তবেই তোমরা স্বরাজ লাভ করবে, স্বাধীন হবে, নিজেকে নিজের রাজা করতে পারবে ; নইলে নয়।

কিন্তু আসল প্রশ্ন হচ্ছে, এই 'আমার রাজা আমি'—বাণী বলবার সাহস আছে কোন্ বিদ্রোহীর? তার সোজা উত্তর—যে বীর কারুর অধীন নয়, বাইরে-ভিতরে যে কারুর দাস নয়, সম্পূর্ণ উদার মুক্ত ! যার এমন কোনো গুরু বা বিধাতা নেই যাকে ভয় বা ভক্তি করে সে নিজের সত্যকে ফাঁকি দেয়, শুধু সে-ই সত্য স্বাধীন, মুক্ত স্বাধীন। এই অহম্-জ্ঞান আত্মজ্ঞান—অহঙ্কার নয়, এ হচ্ছে আপনার ওপর অটল বিরাট বিশ্বাস। এই আত্মবিশ্বাস না থাকলে মানুষ কাপুরুষ হয়ে যায়, ক্লীবত্ব প্রাপ্ত হয়। পরকে ভক্তি ক'রে বিশ্বাস করে শিক্ষা হয় পরাবলম্বন, আর পরাবলম্বন মানেই দাসত্ব। এই মনের পরাবলম্বন বা গোলামিই আমাদেরে চির-গোলাম ক'রে রেখেছে। আমাদের তেত্রিশ কোটি লোকের তেত্রিশ কোটি দেবতা, অর্থাৎ আমাদের ভারতে তেত্রিশ কোটি মানুষের সকলেরই নির্ভরতা তাদের স্ব-স্ব দেবতার ওপর ! সবাই বলেন, দেবতা আছেন—আর তাঁরা নেই। অর্থাৎ কিনা এটা নাস্তিকের দেশ, স্ব-হীন দেশ। অতএব এ স্ব-হীন দেশ যদি বলে যে, স্বরাজ লাভ করব, তাহ'লে যে তাদেরে উপহাস করে আর ঐ নাস্তিকের বুকে লাথি মারে, সে অন্যায় করে ব'লে তো মনে হয় না—উল্টো উপকারই করে। যার অন্তরে আপন সত্য আপন ভগবান সহজে জাগে না, তাদের ভগবান এমনি করে বুকে লাথি খেয়ে তবে জাগে। যারা আমাদেরে পায়ের তলায় রেখে আমাদের বুকে পদাঘাত করছে, মুখে থুথু দিচ্ছে, তারা আমার নমস্য। সে অসুরের পায়ের ধুলো আমি মাথায় নিই, যে অসুর ভীরু দেবতাকে পদাঘাত ক'রে পৌরুষ শেখায়, তার লুপ্ত দেবত্বকে সিংহ-বিক্রমে জাগিয়ে তোলে। যে জাগ্রত ওস্‌মান সুপ্ত জগৎসিংহকে ভীম-পদাঘাতে যুদ্ধে উদ্বুদ্ধ করে, তাকে আমি নমস্কার করি। যে ভৃগু নিদ্রিত ভগবানের বুকে লাথি মেরে জাগায়, সে ভৃগুকে আমি প্রণাম করি। যে নরমুণ্ড-মালিনী চণ্ডী নিদ্রিত শিবের বুকে তাণ্ডব নৃত্য করে প্রলয়-করতালি বাজিয়ে তাকে জাগিয়ে তোলে, সেই অশিব-নাশিনীর উদ্দেশে আমার কোটি কোটি নমস্কার। শিবকে জাগাও, কল্যাণকে জাগাও। আপনাকে চেনো। বিদ্রোহের মতো বিদ্রোহ যদি করতে পারো প্রলয় যদি আনতে পারো তবে নিদ্রিত শিব জাগবেই, কল্যাণ আসবেই। লাথির মতো যদি লাথি মারতে পারো, তা হ'লে ভগবানও তা বুকে করে রাখে। ভৃগুর মতো বিদ্রোহী হও, ভগবানও তোমার পায়ের ধুলো নেবে। কাউকে মেনো না, কোনো ভয়ে ভীত হয়ো না বিদ্রোহী। ছুটাও অশ্ব, চালাও রথ, হানো অগ্নিবাণ, বাজাও দামামা-দুন্দুভি ! বলো, যে যায় যাক সে, আমি আছি। বলো আমিই নূতন করে জগৎ সৃষ্টি করব। স্রষ্টার আসন থরথর ক'রে কেঁপে

উঠুক ! বল, কারুর অধীনতা মানি না, স্বদেশীরও না, বিদেশিরও না। যে অপমান করে তার চেয়ে কাপুরুষ হীন সে-ই, যে অপমান সয়। তোমার আত্মশক্তি যদি উদ্বুদ্ধ হ'য়ে ওঠে তবে বিশ্বে এত বড় দানব-শক্তি নেই যা তোমাকে পায়ের তলায় ফেলে রাখে। নির্যাতন যদি সয়ে থাকো, তবে সে দোষ তোমারি। নিজের দুর্বলতার জন্য অন্যের শক্তির নিন্দা করো না।

জাগো অচেতন, জাগো ! আত্মাকে চেনো ! যে মিথ্যুক তোমার পথে এসে দাঁড়ায়, পিষে দিয়ে যাও তাকে, দেখবে তোমারই পতাকা-তলে বিশ্ব-শির লোটাচ্ছে। তোমারি আদর্শে জগৎ অধীনতার বাঁধন কেটে উদার আকাশতলে এক পঙ্‌ক্তিতে এসে দাঁড়িয়েছে।

## স্বাগত

'খোশ-আমদেদ্ !' স্বাগত হে দেশবন্ধু ! হে বীরেন্দ্র ! তোমাদের এই তিমির রাত্রির অবসানে আমরা আমাদের স্বাগত সম্ভাষণ জানাচ্ছি। তোমরা ফিরে এস এই বাংলার শ্মশানে।

জ্বালিয়ে রেখেছি এই শ্মশান-চিতার হোম-শিখা ; এস ঋষি, হোতা হও। এস তবে, কপালে শ্মশান-ভস্মের পাংশু টিকা পরিয়ে দিই। দেখেছ, কি ভীষণ ধূমকুণ্ডলী উঠেছে বাংলার আকাশ-বাতাস ছেয়ে। বল ঋষি, 'বাংলার মাটি বাংলার জল, বাংলার বায়ু, বাংলার ফল পুণ্য হউক, পুণ্য হউক হে ভগবান !' এস ঋত্বিক, উচ্চারণ করো শব-সাধনার মন্ত্র। এই শবের মাঝে শিব জাগাতে হবে। পারবে ? —তবে এস। এই নাও মড়া, এই ধরো নর-কঙ্কাল—স্তূপে স্তূপে সাজানো। আর কি চাও ঋষি ? ঐ দেখো শৃগাল, ঐ দেখো কুক্কুর—ঐ দেখো শকুন—মড়ার পচা মাংস নিয়ে টানাটানি খাওয়া-খাওয়ি করছিল। জ্যান্ত মানুষের সাড়া পেয়ে পালিয়ে গেল। ঐ দেখো, শ্মশানে নাচছে ভূত-প্রেত-ডাকিনী-যোগিনী, —এই ভূতে-ভরা শ্মশানে এসে তোমাদেরও যেন ভূতে না পায়—সাবধান ঋষি ! তোমরা ছিলে অন্ধকারের শান্তিতে, স্নিগ্ধ কালো অন্ধকার তোমাদের মায়ের মতো কোলে করে রেখেছিল। এখন এলে শ্মশানের বিকট অট্টহাস, করুণ আর্তনাদ আর প্রলয়-নৃত্যের ভীম কোলাহলের মাঝে।

ভয় পাচ্ছ কি ঋষি ? সাবধান ! এ কাল-শ্মশানে এসে সবাই ভয় পায়, ভূত-যোনি-গ্রস্ত হয়। তাই আবার বলি, সাবধান ! এখানে ভয় বড়, বড় ক্রন্দন, বড় জ্বালা। সইতে পারবে ? এখানে মায়ের কোল নেই, পিতার মঙ্গলহস্ত নেই, ভগিনীর স্নেহ নেই, এখানে কল্যাণীর মঙ্গলদীপ জ্বলে না। কেউ পথ দেখাতে নেই। অভাব, বেদনা, আঘাত,

মার, বিদ্রূপের চাবুক-জ্বালা, অনাদর, অপমান, এই সপ্ত নরক হা করে আছে গ্রাস করবার জন্যে। এই জাহান্নামের মধ্যে ব'সে পুষ্পের হাসি হাসতে পারবে? —তবে এস ঋষি, এস! বন্ধনভয় রাজভয়-বিজেতা বীর তোমরা, এই শ্মশানে শবের মাঝে এসে বসো। শিব আর অন্নপূর্ণাকে এই মড়ার মুল্লুকে যদি কোনোদিন আনতে পারো, তবে সেইদিন তোমাদের নমস্কার করব। আজ তোমাদের জন্যে আমাদের নমস্কার নেই।

এই শ্মশানে আছে শুধু পিশাচের খলখল অট্টহাস, আর অসহায়ের করুণ নাড়ি-ছেঁড়া মর্মভেদী ক্রন্দন! তা নিতে চাও? —তবে নাও। কিন্তু তা সইবে না ঋষি। আবার বলি, আজ তোমাদের জন্যে গৃহের মঙ্গল-শঙ্খ নয়, —তোমাদের জন্যে স্রক্-চন্দন নয়, তোমাদের জন্যে শ্মশানের ধূম আর ভস্ম, অট্টহাস আর ক্রন্দন, রক্ত আর অশ্রু—মৃত্যু আর ভীতি! এরই মাঝে হে চিত্তরঞ্জন, হে বীরেন্দ্র! তোমাদের জন্যে ধুলায় আসন পাতা। তোমরা এস। স্বাগত![১]

## 'মেয় ভুখা হুঁ'

পাগলি মেয়ের কী খেয়াল উঠল, হঠাৎ দুপুর রাতে ডুকরে কেঁদে উঠল, 'মেয় ভুখা হুঁ'!

মঙ্গল-ঘট গেল ভেঙে, পুরনারীর হাতের শাঁখ আর বাজে না, শাঁখাও গেল টুটে। ভীত শিশু মাকে জড়িয়ে ধরে জিজ্ঞাসা করলে, 'মা, ও কে কাঁদে?'

মা বললে, 'চুপ কর, ও পাগলি, ও ডুলুনি, ছেলে ধরতে এসেছে।'

পাশে ছিল দস্যি ছেলে ঘুমিয়ে। সে লাফিয়ে উঠে বললে, 'মা আমি দেখব পাগলিকে!'

মা ঠাস্ করে ছেলের গালে এক চড় কসিয়ে বললে, 'দস্যি ছেলে! কথার ছিরি দেখ, ঐ ডাইনি মাগিকে দেখবেন্! শুয়ে থাক্ গিয়ে চুপটি করে। ষাট! ষাট!'

কিন্তু ছেলে আর ঘুমায় না। তাঁর কাঁচা রক্তের পুলক-নাচা চঞ্চলতায় এক অভিনব সুর বাজতে লাগল।

'মেয় ভুখা হুঁ!'

সে সুর—সে ক্রন্দন কাছে—আরো—আরো কাছে এসে যেন তারই দোরের পাশ দিয়ে কেঁদে গেল অনেক দূরের পুবের পানে। সে ক্রন্দন যত দূরে যায়, দস্যি ছেলের রক্ত ততই ছায়ানটের নৃত্য হিন্দোলায় দুলতে থাকে, ভূমিকম্পের সময় সাগর-

---

১. দেশবন্ধু ও বীরেন্দ্র শাসমলের কারামুক্তি উপলক্ষে।

দোলানির মতো। ছেলে দোর খুলে সেই ভুখারিনীর কাঁদন লক্ষ্য করে ঝড়ের বেগে ছুটল। মা বার কতক ডেকে দোরে লুটিয়ে পড়ল। সে অসম্ভবকে দেখবে, সে ভয়কে জয় করবে।

এলোকেশে জীর্ণাশীর্ণা ক্ষুধাতুর মেয়ে কেঁদে চলেছে 'মেয়্ ভুখা হুঁ।' তার এক চোখে অশ্রু আর চোখে অগ্নি। দ্বারে দ্বারে ভুখারিনী কর হানে আর বলে, 'মেয়্ ভুখা হুঁ!'

বুড়োর দল নাক সিঁটকিয়ে ভাল করে তাকিয়াটা আঁকড়ে ধরে, তরুণ যারা তারা চমকে বাইরে বেরিয়ে আসে, আর মা'রা ভয়ে বুকের মানিককে বুকে চেপে ধরে।

স্ত্রী ঘুমের মাঝে স্বামীর ভুজ-বন্ধন ছাড়িয়ে হঠাৎ বাতায়ন খুলে ভেজা-গলায় শুধোয়, কে এমন করে কেঁদে যায়? এমন ঝড়-বাদলের নিশীথে স্বামী স্ত্রীকে আরো জোরে বুকে চেপে ধরে ভীত জড়িত কণ্ঠে বলে, 'আহা, যেতে দাও না—'

ভুখারিনীর পেছনে দস্যি ছেলের দলটা বেশ দল-পুরু হয়ে উঠল। তারা সেই ঝন্‌ঝারাতের উদাসিনীকে ঘিরে উদ্দাম চঞ্চল আবেগ-কম্পিত কণ্ঠে জিজ্ঞাসা করে, 'তুমি কি চাও ভুখারিনী—অন্ন?'

উদাসিনী ছলছল চোখে আর এক দোরে কর হেনে কেঁদে ওঠে, 'মেয়্ ভুখা হুঁ।'

'অন্ন চাও না? তবে কি চাও,—বস্ত্র?' এবার কণ্ঠস্বরে আরো কান্না আরও তিক্ততা ফুটে ওঠে,—'মেয়্ ভূখা হুঁ!'

উদাসিনী রাজপুরীর প্রান্তে এসে পড়ল।

অধীর ক্ষিপ্র কণ্ঠে দস্যি ছেলের দল চিৎকার করে উঠল, 'বল্ বেটি কি চাস, নইলে তোর একদিন কি আমাদের একদিন, --কি চাস তুই? আশ্রয়?

ভুখারিনী কিন্তু কথাও কয় না, ফিরেও তাকায় না। একটা একটানা বেদনা ক্রন্দন-ধ্বনি তার আর্তকণ্ঠে বারেবারে গুমরে ওঠে—'মেয়্ ভুখা হুঁ!'

দস্যি ছেলেগুলো এবার সত্যি সত্যিই খেপে উঠল। তাদের কৃপাণ একবার কোষমুক্ত হয়ে আবার কোষবদ্ধ হলো। এ যে নারী—মা।

কিন্তু রক্ত তাদের তখন অগ্নি-গিরি-গর্ভের বহ্নি-সিন্ধুর মতো গর্জন করে উঠেছে, তাদের নিশ্বাসে নিশ্বাসে যেন অগ্নিস্ফুলিঙ্গ নির্গত হচ্ছে। আর পারে না, সব বুঝি জ্বলে পুড়ে ছাই হয়ে যায় এবার। উদাসিনী এক গভীর অরণ্যের প্রান্তে এসে ছিন্ন-কণ্ঠ কপোতিনীর মতো আর্তস্বরে কেঁদে উঠলো, 'মেয়্ ভূখা হুঁ!'

ঝন্‌ঝা যেন মুখে চাবুক খেয়ে হঠাৎ থেমে গেল। বনের দোলা, নদীর ঢেউ, বৃষ্টির মাতামাতি সমস্ত তার বেদনায় স্তব্ধ হয়ে দাঁড়াল। দিগন্ত-কোল থেকে কৃষ্ণপক্ষের চাঁদ রক্ত-আঁখি মেলে বেরিয়ে এল। বনের শ্বাপদকুল উদাসিনীর পায়ের তলায় মাথা গুঁজে শুয়ে পড়ল। নিস্তব্ধ-নিঝ্‌ঝুম।

সে কি অকরুণ নিস্তব্ধতা। কানের কাছে কোন্ না-শোনা সুরের অগ্নিঝঙ্কার যেন অবিরাম করাত চলার মতো শব্দ করতে লাগল—ঝিম্ ঝিম্ ঝিম্-ম্।

সেই সুর উচ্চ হতে উচ্চতর হয়ে শেষে খাদের দিকে নামতে লাগল।

এইবার যেন, 'বাজে রে বাজে ডমরু বাজে—হৃদয় মাঝে, ডমরু বাজে।'

এই কি বিশ্ব ঘোরার প্রণব নিনাদ? এক সাথে তিনটা উল্কা আকাশ ফুঁড়ে ধরণীর বুকে এসে পড়ল। সে যেন খ্যাপা ভোলানাথের ছোঁড়া ত্রিশূল, অথবা তাঁরই ত্রি-নয়ন হতে ঝরে-পড়া তিন ফোঁটা অগ্নি-অশ্রু।

দুষ্ট মেয়ে গঙ্গা কলকল কলকল করে হেসে উঠে সব নিস্তব্ধতা ভেঙে দিলে। দিগ্‌চক্র-রেখায় রেখায় বনানীপুঞ্জ দুলে দুলে উঠল, সে যে উলসিত শিবের জটা চাঞ্চল্য।

পাগলি আবার কেঁদে উঠল, 'মেয়্ ভূখা হুঁ!'

দস্যি ছেলের দল এবার সত্যি সত্যিই অধৈর্য হয়ে উঠল। উদাসিনীর কেশাকর্ষণ করে উন্মাদের মতো চিৎকার করে উঠল, 'বল্ বেটি কি চাস?'

হরিৎ-বনের বুক চিরে বেরিয়ে এল রক্ত-কাপালিক। ভালে তার গাঢ় রক্তে আঁকা 'অলক্ষণের তিলক-রেখা।' বুকে তার পচা শবের গলিত দেহ। আকাশে খড়গ উৎক্ষিপ্ত করে কাপালিক হেঁকে উঠল, —'বেটি রক্ত চায়!'

কে যেন একটা থাবা মেরে সূর্যটাকে নিবিয়ে দিলে।

দস্যি ছেলেরা হঠাৎ তাকিয়ে দেখে কোথাও কিছু নেই। শুধু অনন্ত প্রসারিত শ্মশান, তার মাঝে পাগল বেটি ছিন্নমস্তা হয়ে আপনার রুধির আপনি পান করছে আর চ্যাঁচাচ্ছে, 'মেয়্ ভূখা হুঁ—মেয়্ ভূখা হুঁ!'

তরুণের দল ভীম হুঙ্কার করে উঠল, 'বেটি রক্ত চায়! বেটি রক্ত চায়!'

মহা উৎসব পড়ে গেল ছেলেদের মধ্যে—তারা যজ্ঞ করবে। এবার মায়ের পূজার বলি হলো মায়ের ছেলেরাই।

শ্মশান আজ নিস্তব্ধ, জগৎ-সৃষ্টির পূর্বমুহূর্তে বিশ্ব যেমন নিস্পন্দ হয়ে গেল, তেমনি স্তব্ধাহত।

* * *

রক্ত-যজ্ঞের পরের দিন কৈলাসে জগদ্ধাত্রী অন্নপূর্ণা দশহাতে করুণা, স্নেহ আর হাসি বিলাচ্ছে দেখলাম। বললুম, বেটি জগদ্ধাত্রীই বটে। কাল তার ছেলেরা বলি হয়ে বেটির ক্ষুধা মেটালে, আর আজ সে দিব্যি অন্নপূর্ণা সেজে আনন্দ বিলোচ্ছে।

একরাশ ফোটা শিউলি পুবের হাওয়ায় উড়ে এসে আমায় চুম্বন করে গেল। কেমন করুণ শান্তিতে মন যেন আবার কানায় কানায় ভরে উঠল।

ও হরি! দেখি কি, অন্নপূর্ণা বেটির ঘরের একপাশে তার ছিন্নমস্তা ভৈরবী মূর্তির মুখোশটা পড়ে রয়েছে। ভোলানাথ তো হেসেই অস্থির।

আরো দেখলুম কালকার রক্ত-যজ্ঞের আহুতি ঐ দস্যি ছেলের সব কটাই জলজ্যান্ত বেড়িয়ে বেড়াচ্ছে। যে দশটা ছেলে নীলকণ্ঠ শিবের কাছে, তাদের সব কণ্ঠ নীল। সে নীল দাগ তাদের টুঁটি টিপে মারার—ফাঁসির দাগ। আর যে-দলটা অন্নপূর্ণার ভাঁড়ার ঘরের পাশে জটলা করছে, তাদের কণ্ঠে লাল দাগ ; ঘাতকের হানা খড়্গ-রক্ত প্রেয়সীর শরম-রঞ্জিত চুম্বনের মতো তাদের কণ্ঠ আলিঙ্গন করে রয়েছে।

## পথিক ! তুমি পথ হারাইয়াছ ?

'পথিক ! তুমি পথ হারাইয়াছ ?'

বনানী-কুন্তলা ষোড়শী বনের বুক চিরে বেরিয়ে এসে পথ-হারা পথিককে জিজ্ঞাসা করেছিল, 'পথিক ! তুমি পথ হারাইয়াছ ?'

সেদিন দিশে-হারা পথিকের মুখে উত্তর যোগায়নি। সুন্দরের আঘাতে পথিকের মুখে কথা ফোটেনি।

পথিক সেদিন সত্যই পথ হারিয়েছিল।

হে আমার গহন-বনের তরুণ-পথিক দল ! আজ সেই বনানী-কুন্তলা ভৈরবী-সুতা আবার বনের বুক চিরে বেরিয়ে এসেছে—চোখে তার অসঙ্কোচ দৃষ্টির খড়্গ-ধার, ভালে তার কাপালিকের আঁকা রক্ত-তিলক, হাতে তার অভয় তরবারি—সে আবার জিজ্ঞাসা করছে—'পথিক ! তুমি পথ হারাইয়াছ ?'

উত্তর দাও, হে আমার তরুণ পথ-যাত্রী-দল ! ওরে আমার রক্ত-যজ্ঞের পূজারী ভায়েরা ! বল্ তোরাও কি আজ সৌন্দর্যাহত রূপ-বিমূঢ় পথহারা পথিকের মতো মৌন নির্বাক চোখে ঐ ভৈরবী রূপসীর পানে চেয়ে থাকবি ? উত্তর দে মায়ের পূজার বলির নির্ভীক শিশু !

বল্ মাভৈ ! আমরা পথ হারাই না ! আমাদের পথ কখনো হারায় না। বল্ আমাদের এ-পথ চির-চেনা পথ। হাটের পথিকের পায়ে-চলার পথ আমাদের জন্য নয়। সিংহ-শার্দূল-শঙ্কিত কণ্টক-কুণ্ঠিত বিপথে আমাদের চলা। ওগো ভৈরবী মেয়ে ! এ রক্ত-পথিকের দল, নবকুমারের দল নয়। ভৈরবী রূপসী আবার জিজ্ঞাসা করে, 'পথিক ! তুমি পথ হারাইয়াছ ?'

এবার বল আমার বন্য তরুণ দল, 'ওগো, আমরা পথ হারাইয়াছি, বনের পথ হারায় নাই।'

অকুণ্ঠিতা অনবগুণ্ঠিতা বন-বালার চোখে কুণ্ঠার ছায়া-পাত হোক, পরাজয়ের লাজ-অবগুণ্ঠন পড়ুক !

নিবিড় অরণ্য। তারই বুকে দোলে, দোলে, মহিরুহ সব দোলে—বনস্পতি দল দোলে—লতা-পাতা সব দোলে ! দোলে তারা সবুজ খুনের তেজের বেগে। তারই মাঝে চলে—চলে আমার বন-হিংস্র বীরের দল। তাদরে পথ দেখায় কাপালিকের রক্ত-তিলক পরা ভৈরবী মেয়ে।

অদূরে কাপালিকের রক্ত-পূজার মন্দির। মন্দিরে রক্ত-ভুখারিনীর তৃষ্ণাবিহ্বল জিহ্বা দিয়ে টপটপ ক'রে পড়ছে কাঁচা খুনের ঝারা। দূরে হাজার কণ্ঠের ভৈরব-গান শোনা গেল—

'তিমির হৃদয়-বিদারণ, জলদগ্নি নিদারুণ।
জয় সঙ্কট সংহর। শঙ্কর। শঙ্কর।'

রক্ত-পাগলি বেটির পায়ের চাপে শিব আর্তনাদ করে উঠল। রক্ত-মশাল করে ভৈরবপন্থীর কণ্ঠ শোনা গেল আরো কাছে—

'বজ্র-ঘোষবাণী, রুদ্র শূলপাণি,
মৃত্যু-সিন্ধু-সন্তর। শঙ্কর ! শঙ্কর !'

আবার শিব মোচড় খেয়ে উঠল, কিন্তু শব তার বুকে চেপে।

মন্দির থরথর করে কাঁপতে লাগল। উলসিত বনানী ঝড়ের ফুঁ দিয়ে নাচতে লাগল।

কাপালিকের রক্ত-আঁখি দিয়ে জল গড়িয়ে পড়তে লাগল। আর দেরি নাই, ঐ আসে রক্ত-পূজার বলি। ছেড়ে দে বেটি, ছেড়ে দে শিবকে, কল্যাণকে উঠে দাঁড়াতে দে।

ইন্দ্রের বজ্রে ঘন ঘন শঙ্খধ্বনি হতে লাগল।

মেঘ-ডম্বরুতে বোধনের বাজনা বাজতে লাগল।

বিজলি মেয়ের বজ্র-কড়া নাড়ার মতো বাইরে দস্যি মেয়ে কড়কড় করে কড়া নেড়ে হেঁকে উঠল, 'দোর খোলো, পূজা এসেছে।'

বাইরে ঝড়ের দোলার তালে তালে ভৈরবপন্থীর দল নাচতে লাগল—

'কি আনন্দ কি আনন্দ কি আনন্দ,
দিবারাত্রি নাচে মুক্তি নাচে বন্ধ,
নাচে জন্ম নাচে মৃত্যু পাছে পাছে,
তাতা থৈ থৈ তাতা থৈ থৈ তাতা থৈ থৈ।'

ঝনঝন শব্দে মন্দির-দ্বার খুলে গেল। কাপালিক বেরিয়ে এল, নয়নে তার দারুণ হিংসা-বহ্নি, স্কন্ধে তার বিজয়-কৃপাণ। মন্দিরের অঙ্গনে নৃত্য চলতে লাগল—

'তাতা থৈ থৈ তাতা থৈ থৈ তাতা থৈ থৈ।' ভৈরবী হাঁকলে, 'আর দেরি কি ?'

* * *

বনানী তেমনি দোলে—দোলে—দোলে। একটা কাৎরানি, একটা ব্যথিতার ক্রন্দনের মতো কি যেন দোলে—দোলে বনানীর পাগলামিতে।

কখন পূজা শেষ হয়ে গেছে। কখন ঘণ্টা বাজল, কখন বলি দেওয়া হলো, তা কেউ জানলে না। শুধু মন্দিরের শুভ্র বেদী রক্তে ভেসে গেছে। শব-পাগলি বেটির চরণ শিবের বুক থেকে শিথিল হয়ে যেন নামতে চাইছে। বেটির পায়ে একরাশ কাঁচা হৃৎপিণ্ড ধড়ফড় করছে, যেন সদ্য-ছিন্ন রক্ত-জবার জীবন্ত কাৎরানি।

একরাশ ছিন্ন-মুণ্ড খেপি বেটির পানে ছলছল চোখে তখনো তাকাচ্ছে।

আকাশ থেকে অগ্নিরথ নেমে এল। বলিদানের তরুণরা আতে চড়ে যখন উর্ধ্বে—উর্ধ্বে—আরো উর্ধ্বে উঠে যেতে লাগল, তখন বন্য মেয়ে কাপালিক-কন্যারও দুই গণ্ড বেয়ে টস্‌টস্ করে অশ্রু গড়িয়ে পড়ছে। সে করুণ-কণ্ঠে আর একবার জিজ্ঞাসা করল,—'পথিক ! তুমি পথ হারাইয়াছ?' তারপর শঙ্করী বেটির রক্ত-মাখা পায়ে লুটিয়ে পড়ল। কাপালিকের খড়গ আর একবার নৃত্য করে উঠল। ভৈরবী শুধু বললে, 'মা !'

এবার করালী বেটির অশ্রুহীন চোখেও অশ্রুপুঞ্জ দুলে উঠল।

ততক্ষণে অগ্নি-রথ যাত্রীদলের উত্তর ভেসে এল, 'পথ হারাই নাই দেবী ! ঐ খড়গ-চিহ্নিত রক্ত-পথই শিব জাগাবার পথ।'

# আমি সৈনিক

এখন দেশে সেই সেবকের দরকার যে-সেবক সৈনিক হতে পারবে।

সেবার ভার নেবে নারী কিংবা সেই পুরুষ যে-পুরুষের মধ্যে নারীর করুণা প্রবল। নারীর ভালোবাসা আর পুরুষের ভালোবাসা বিভিন্ন রকমের। নারীর ভালোবাসায় মমতা আর চোখের জলের করুণাই বেশি। পুরুষের ভালোবাসায় আঘাত আর বিদ্রোহই প্রধান।

দেশকে যে নারীর করুণা নিয়ে সেবা করে, সে পুরুষ নয়, হয়তো মহাপুরুষ। কিন্তু দেশ এখন চায়, মহাপুরুষ নয়। দেশ চায়, সেই পুরুষ যার ভালোবাসায় আঘাত আছে, বিদ্রোহ আছে। যে দেশকে ভালোবেসে শুধু চোখের জলই ফেলবে না, সে দরকার হলে আঘাতও করবে, প্রতিঘাতও বুক পেতে নেবে, বিদ্রোহ করবে। বিদ্রোহ করা আঘাত করার পশুত্ব বা পৈশাচিকতাকে যে অনুভূতি নিষ্ঠুরতা বলে দোষ দেয় বা সহ্য করতে পারে না, সেই অনুভূতিই হচ্ছে নারীর অনুভূতি, মানুষের ঐটুকুই হচ্ছে দেবত্ব। যারা পুরুষ হবে, যারা দেশ-সৈনিক হবে, তাদের বাইরে ঐ পশুত্বের বা অসুরত্বের বদনামটুকু সহ্য করে নিতে হবে। যে-ছেলের মনে সেবা করবার, বুকে জড়িয়ে ধরে ভালোবাসার ইচ্ছাটা জন্মগত প্রবল, তার সৈনিক না হওয়াই উচিত। দেশের দুঃখ-আর্ত-পীড়িতদের সেবার ভার এই সব ছেলেরা খুব ভালো করেই করতে পারবে। যেমন উত্তর-বঙ্গের বন্যা-

পীড়িতদের সেবা সাহায্য। বাংলার ত্যাগী ঋষি প্রফুল্লচন্দ্র আজ মায়ের মমতা নিয়ে দু'হাতে অন্নবস্ত্র বিলোচ্ছেন, এরূপ জগদ্ধাত্রীর, এরূপ অন্নপূর্ণার, এরূপ এ মূর্তি তো রুদ্রের নয়, প্রলয়ের দেবতার চোখে এমন মায়ের করুণা ক্ষরে না। এই যে হাজার হাজার ছেলেরা এই আর্তদের সেবার জন্য দু'বাহু বাড়িয়ে ছুটেছে, এ-ছোটা যে মায়ের ছোটা, এ-করুণা, এ-সেবা-প্রবণতা নারীর, দেবতার। আমরা এঁদের পূজা করি, কিন্তু এতে তো দেশের বাইরের মুক্তি স্বাধীনতা আনবে না। রবীন্দ্রনাথ, অরবিন্দ, প্রফুল্ল বাংলার দেবতা, তাঁদের পূজার জন্য বাংলার চোখের জল চির-নিবেদিত থাকবে। কিন্তু সেনাপতি কই? সৈনিক কোথায়? কোথায় আঘাতের দেবতা, প্রলয়ের মহারুদ্র? সে-পুরুষ এসেছিল বিবেকানন্দ, সে-সেনাপতির পৌরুষ হুঙ্কার গর্জে উঠেছিল বিবেকানন্দের কণ্ঠে।

ওরে আমার ভারতের সেরা, আগুন খেলার সোনার বাংলো! কোথায় কোন্ অগ্নিগিরির তলে তোর বুকের অগ্নি-সিন্ধু নিস্তব্ধ নিস্পন্দ হয়ে পড়ল? কোন্ অলস-করা করুণার দেবতার বাঁশির সুরে সুরে তোর উত্তাল অগ্নি-তরঙ্গ-মালা স্তব্ধ-নিথর হয়ে পড়ল? কোথায় ভীমের জন্মদাতা পবন? ফুঁ দাও, ফুঁ দাও এই নিবন্ত অগ্নি-সিন্ধুতে, আবার এর তরঙ্গে তরঙ্গে নিযুত নাগ-নাগিনীর নাগ-হিন্দোলা উলসিয়া উঠুক। ওগো করুণার দেবতা, প্রেমের বিধাতা, বাঁশির রাজা। তোমরা মুক্ত বিশ্বের, তোমরা এ ঘুমন্ত দাস—অলস ভারতের নও। এই অলস জাতিকে তোমাদের সুরের অশ্রুতে আরো অলস-উতল করে তুলো না। তোমাদের সুরের কান্নায় কান্নায় এদের অলস আর্ত আত্মা আরো কাতর, আরো ঘুম-আর্দ্র হয়ে উঠল যে, এ সুর তোমাদের থামাও। আঘাত আনো, হিংসা আনো, যুদ্ধ আনো, এদেরে এবার জাগাও, কান্না-কাতর আত্মাকে আর কাঁদিয়ো না। আমরা যে আশা করে আছি, কখন সে মহা-সেনাপতি আসবে যার ইঙ্গিতে আমাদের মতো শত কোটি সৈনিক বহ্নি-মুখ পতঙ্গের মতো তার ছত্রতলে গিয়ে 'হাজির হাজির' ব'লে হাজির হবে। হে আমার অজানা প্রলয়ঙ্কর মহা-সেনানী, তোমায় আমি দেখি নাই, কিন্তু তোমার আদেশ আমি শুনেছি, আমি শুনেছি। আমায় যুদ্ধ-ঘোষণার যে তূর্য-বাদনের ভার দিয়েছ, সে ভার আমি মাথা পেতে নিয়েছি। এ যে তোমার হুকুম। সাধ্য কি, আমি তার অমান্য করি? হে আমার অনাগত অব্যক্ত মহা-শক্তি! বাজাও, বাজাও, এমনি করে আমার কণ্ঠে তোমার প্রলয়-শিঙ্গা বাজাও! তোমার রণ-ভেরী আমারই ক্ষীণ কণ্ঠে আর্তনাদ করে উঠুক। ঘরের পরের সকল মার, সকল আঘাত যেন নির্বিকার চিত্তে, হাসিমুখে সহ্য করে আমি তোমারই দেওয়া তূর্যে যুদ্ধ-ঘোষণা করতে পারি। হে আমার অপ্রকাশ মহাবিদ্রোহী, তুমিই আমায় বল দিয়ো। যেদিন তুমি আসবে সেদিন যেন তোমারই পতাকা-তলে তোমার দেওয়া তরবারিকে, রক্ত-সৈনিক বেশে দাঁড়াতে পারি। সেদিন কলিজার শোণিত-মাখা তরবারি তোমার পদতলে অর্ঘ্য দিয়ে যেন তোমার রক্ত-আঁখির প্রসাদ-চাওয়ায় বঞ্চিত না হই। যখন দুশমনের বর্শা-ফলক আমার বুকে বিদ্ধ হয়ে আমায় সৈনিকের গৌরব-দীপ্ত মরণের অধিকারী করবে যখন আমার রক্ত-হীন দেহ ধুলায় লুটিয়ে পড়বে সেদিন তুমি বলো প্রভু, 'বৎস! তুমি আমার কর্তব্য করেছ।' মনে

করি, হয়তো এ তূর্য-বাদনের শক্তি আমার নাই, কিন্তু ছাড়তে তো পারি না, তোমার অব্যক্ত-শক্তি, আমায় ছাড়তেও দেয় না, পিছুতেও দেয় না। সে ক্রমেই অগ্রে, আরো অগ্রে, ঠেলে নিয়ে যায়। আমার অসম্পূর্ণতা আমার অপ্রকাশ যা তোমার চোখে ক্ষমার, তা যে অন্যের চক্ষে অপরাধের প্রভু। আমার বিদ্রোহের মাঝে যেটুকু অহঙ্কার, শুধু সেইটুকু আমার হোক, তুমি শুধু বলো—আমার কণ্ঠে এসে বলো—'এ বিদ্রোহ আমার।'

ঐ অহঙ্কারের দুর্নামটুকু আমি মাথা পেতে নিতে পারি, সেই শক্তি আমায় দাও। আমার মাঝে বিদ্রোহী বেশে যখন এলে, হে আমার অনাগত মহাবিদ্রোহী বিপুল শক্তি, তখন তো বুঝিনি যে আমায় শুধু বাইরের আঘাত, ঘরের মারটুকুর অধিকারী করে নিলে, তখন তো বুঝিনি যে, এই বিদ্রোহের প্রসাদ, এর কল্যাণ-ক্ষীরটুকু তোমার। আজ শুধু ডাকছি আর ডাকছি, আমায় এবার তোমার যুদ্ধ পতাকা-তলে ডেকে নাও, মরণের মাঝে ডেকে নাও। আমায়-দেওয়া তোমার তূর্য-কেতন অন্য সৈনিককে দাও।

সেবার মাঝে আমায় সাড়া দিবার অধিকারী করলে না। বললে,—

'আর্তের অশ্রুমোচন আমার নয়, আমার রণ-তূর্য। আমি প্রলয়ের, আমি প্রেমের নই। আমি রুদ্রের, আমি করুণার নই। আমি সেবার নই, আমি যুদ্ধের। আমি সেবক নই, আমি সৈনিক। আমি পূজার নই। আমি ঘৃণার। আমি অবহেলার, আমি অপমানের। আমি দেবতা নই, আমি হিংস্র, বন্য, পশু। আমি সুন্দর নই, আমি বীভৎস। আমি বুকে নিতে পারি না, আমি আঘাত করি। আমি মঙ্গলের নয়, আমি মৃত্যুর। আমি হাসির নয়, আমি অভিশাপের।' হে আমার মাঝের তিক্ত শক্তি, রুদ্র-জ্বালা, বিষ-দাহন। হে আমার যুগে-যুগে নির্মম নিষ্ঠুর সৈনিক-আত্মা, তোমায় আমি যেন প্রশংসার লোভে খাটো না করি। তোমাকে দেবতা বলে প্রকাশ করবার ভণ্ডামি যেন কোনোদিন আমার মাঝে না আসে। আমি নিজে যতটুকু, ঠিক ততটুকুই যেন প্রকাশ করি। যুগে-যুগে পশু-আমার সৈনিক-আমার জয় হউক ! !

## রুদ্র-মঙ্গল

নিশীথ রাত্রি। সম্মুখে গভীর তিমির। পথ নাই। আলো নাই। প্রলয়-সাইক্লোনের আর্তনাদ মরণ-বিভীষিকার রক্ত-সুর বাজাচ্ছে। তারই মাঝে মাকে আমার উলঙ্গ করে টেনে নিয়ে চলেছে আর চাবকাচ্ছে যে, সে দানবও নয়, দেবতাও নয়, রক্ত-মাংসের মানুষ। ধীরে ধীরে পিছনে চলেছে তেত্রিশ কোটি আঁধারের যাত্রী। তারা যতবার আলো জ্বালাতে চায়, ততবারই নিভে নিভে যায়। তাদের আর্তকণ্ঠে অসহায়ের ক্রন্দন, 'বোধন না হতে মঙ্গলঘট ভেঙেছে—'। শুধু ক্রন্দন, শুধু হা-হুতাশ—শক্তি নাই, সাহস নাই।

কোথায় আঘাতের দেবতা। আঘাত কর, আঘাত কর তাদেরে, যারা চোখের সামনে মায়ের অপমান দেখে শুধু ক্রন্দন করে, প্রতিকারের পন্থার অন্বেষণে উন্মত্ত উল্লাসে ক্ষিপ্ত হয়ে ওঠে না! অবমানিত হয়ে যাদের চোখে অগ্নিস্ফুলিঙ্গ নির্গত না হয়ে অশ্রুজল নির্গত হয়, তাদেরে আঘাত কর, আঘাত কর হে আঘাতের দেবতা! মারো তাদের বুকে মুখে পিঠে—মারো তাদেরে। জাগাও তাদের আত্মসম্মান। পৌরুষ তাদের হুঙ্কার দিয়ে পড়ুক অত্যাচারের বুকে।

এ কি বেদনা! এ কি ক্রন্দন! উৎপীড়িতের আর্তনাদে, 'মজলুমের ফরিয়াদে' আকাশের সারা গায়ে আজ জ্বালা, বাতাসের নিঃশ্বাসে ব্যথা, মাতা বসুমতীর বুক ফেটে নির্গত হচ্ছে অগ্নিস্রাব আর ভস্মধূম। অত্যাচারীর ভীম নিষ্পেষণে বাসুকীর অচল ফণা থরথর করে কাঁপছে, এই ভূমিকম্পের কম্পিতা ধরণীকে অভয়-তরবারি এনে সান্ত্বনা দেবে, কে আছ বীর? আন তোমার প্রলয়-সুন্দর করাল-কমনীয় হস্ত। আনো তোমার রক্ত-কৃপাণের বিদ্যুৎ-হাসি, আনো তোমার মারণ-মঙ্গল অভয়-অসি! হে আমার ধ্বংসের দেবতা, একবার এই মহাপ্রলয়ের বুকে তোমার ফুলের হাসি দেখাও! স্তূপীকৃত শবের মাঝে শিবের জটার কচি শশী হেসে উঠুক! এই কুৎসিত অসুন্দর সৃষ্টিকে নাশ কর, নাশ কর হে সুন্দর রুদ্র-দেবতা! এই গলিত আর্ত সৃষ্টির প্রলয়-ভস্মটিকা পরে নবীন বেশে এসে দেখা দাও!

জাগো জনশক্তি! হে আমার অবহেলিত পদপিষ্ট কৃষক, আমার মুটে-মজুর ভাইরা! তোমার হাতের এ-লাঙল আজ বলরাম-স্কন্ধে হলের মতো ক্ষিপ্ত তেজে গগনের মাঝে উৎক্ষিপ্ত হয়ে উঠুক, এই অত্যাচারীর বিশ্ব উপড়ে ফেলুক—উলটে ফেলুক! আন তোমার হাতুড়ি, ভাঙ ঐ উৎপীড়কের প্রাসাদ—ধুলায় লুটাও অর্থ-পিশাচ বল-দর্পীর শির। ছোড়ো হাতুড়ি, চালাও লাঙল, উচ্চে তুলে ধর তোমার বুকের রক্ত-মাখা লালে-লাল ঝাণ্ডা! যারা তোমাদের পায়ের তলায় এনেছে, তাদের তোমরা পায়ের

তলায় আন। সকল অহঙ্কার তাদের চোখের জলে ডুবাও। নামিয়ে নিয়ে এস ঝুঁটি ধরে ঐ অর্থ-পিশাচ যক্ষগুলোকে। তোমাদের পিতৃ-পুরুষের রক্ত-মাংস-অস্থি দিয়ে ঐ যক্ষের দেউল গড়া, তোমাদের গৃহলক্ষ্মীর চোখের জল আর দুধের ছেলের হৃৎপিণ্ড নিঙড়ে তাদের ঐ লাবণ্য, ঐ কান্তি। তোমাদের অভিশাপ-তিক্ত মারি-বিষ-জ্বালা লাগিয়ে তাদের সে-কান্তি, সে-লাবণ্য জ্বালিয়ে পুড়িয়ে দাও! বল নির্জিত ভাইরা আমার, বল উৎপীড়িত বোনেরা আমার, বল বেদনাতুর অভাব-ক্লিষ্ট নর-নারী—

'জয় ভৈরব জয় শঙ্কর
জয় জয় প্রলয়ঙ্কর
শঙ্কর! শঙ্কর!

মারো তোমার ত্রিশূল ছুঁড়ে, দুলাও তোমার সর্বনাশের ঝাণ্ডা, কে আছ ভৈরব-পন্থী নর-নারী, আর হাঁকো—হাঁকো,—

'জয় ভৈরব জয় শঙ্কর
জয় জয় প্রলয়ঙ্কর
শঙ্কর! শঙ্কর!'

# আমার পথ

'আমার এই যাত্রা হল শুরু
ওগো কর্ণধার,
তোমারে করি নমস্কার।'

'মাভৈঃ বাণীর ভরসা নিয়ে' 'জয় প্রলয়ঙ্কর' বলে 'ধূমকেতু'কে রথ করে আমার আজ নতুন পথে যাত্রা শুরু হল। আমার কর্ণধার আমি। আমায় পথ দেখাবে আমার সত্য। আমার যাত্রা-শুরুর আগে আমি সালাম জানাচ্ছি—নমস্কার করছি আমার সত্যকে। যে-পথ আমার সত্যের বিরোধী, সে পথ ছাড়া আর কোনো পথই আমার বিপথ নয়! রাজভয়—লোকভয় কোনো ভয়ই আমায় বিপথে নিয়ে যাবে না। আমি যদি সত্যি করে আমার সত্যকে চিনে থাকি, আমার অন্তরে মিথ্যার ভয় না থাকে, তা হলে বাইরের কোন ভয়ই আমার কিছু করতে পারবে না। যার ভিতরে ভয়, সে-ই বাইরে ভয় পায়। আমার বিশ্বাস, যে নিজেকে চেনে, তার আর কাউকে চিনতে বাকি থাকে না। অতএব যে মিথ্যাকে চেনে, সে মিছামিছি তাকে ভয়ও করে না। যার মনে মিথ্যা, সে-ই মিথ্যাকে ভয় করে। নিজকে চিনলে মানুষের মনে আপনা-আপনি এত

বড় একটা জোর আসে যে, সে আপন সত্য ছাড়া আর কারুকখে কুর্নিশ করে না—অর্থাৎ কেউ তাকে ভয় দেখিয়ে পদানত রাখতে পারে না। এই যে নিজকে চেনা আপনার সত্যকে আপনার গুরু, পথ-প্রদর্শক কাণ্ডারি বলে জানা, এটা দম্ভ নয়, অহঙ্কার নয়। এটা আত্মকে চেনার সহজ স্বীকারোক্তি। আর যদিই এটাকে কেউ ভুল করে অহঙ্কার বলে মনে করেন, তবু এটা মন্দের ভালো—অর্থাৎ মিথ্যা বিনয়ের চেয়ে অনেক বেশি ভালো। অনেক সময় খুব বেশি বিনয় দেখাতে গিয়ে নিজের সত্যকে অস্বীকার করে ফেলা হয়। ওতে মানুষকে ক্রমেই ছোট করে ফেলে, মাথা নীচু করে আনে। ও রকম মেয়েলি বিনয়ের চেয়ে অহঙ্কারের পৌরুষ অনেক—অনেক ভালো।

অতএব এই অভিশাপ-রথের সারথির স্পষ্ট কথা বলাটাকে কেউ যেন অহঙ্কার বা স্পর্ধা বলে ভুল না করেন।

স্পষ্ট কথা বলায় একটা অবিনয় নিশ্চয় থাকে ; কিন্তু তাতে কষ্ট পাওয়াটা দুর্বলতা। নিজকে চিনলে, নিজের সত্যকেই নিজের কর্ণধার মনে জানলে নিজের শক্তির উপর অটুট বিশ্বাস আসে। এই স্বাবলম্বন, এই নিজের ওপর অটুট বিশ্বাস করতেই শিখাচ্ছিলেন মহাত্মা গান্ধীজী। কিন্তু আমরা তাঁর কথা বুঝলাম না, 'আমি আছি' এই কথা না বলে সবাই বলতে লাগলাম, 'গান্ধীজী আছেন।' এই পরাবলম্বনই আমাদের নিষ্ক্রিয় করে ফেললে। একেই বলে সবচেয়ে বড় দাসত্ব। অন্তরে যাদের এত গোলামির ভাব, তারা বাইরের গোলামি থেকে রেহাই পাবে কি করে? আত্মাকে চিনলেই আত্মনির্ভরতা আসে। এই আত্মনির্ভরতা যেদিন সত্যি সত্যিই আমাদের আসবে, সেই দিনই আমরা স্বাধীন হব, তার আগে কিছুতেই নয়। নিজে নিষ্ক্রিয় থেকে অন্য একজন মহাপুরুষকে প্রাণপণে ভক্তি করলেই যদি দেশ উদ্ধার হয়ে যেত, তা হলে এই তেত্রিশ কোটি দেবতার দেশ এতদিন পরাধীন থাকত না। আত্মকে চেনা নিজের সত্যকে নিজের ভগবান মনে করার দম্ভ—আর যাই হোক, ভণ্ডামি নয়। এ-দম্ভতে শির উঁচু করে, পুরুষ করে, মনে একটা 'ডোন্ট কেয়ার'-ভাব আনে। আর যাদের এই তথাকথিত দম্ভ আছে, শুধু তারাই অসাধ্য সাধন করতে পারবে।

এ-'ধূমকেতু' ঝগড়া-বিবাদ আনবে না, তবে প্রলয় যদিই আনে, তা হলে সেটার জন্যে দায়ী ধূমকেতুর দেবতা,—সারথি নয়। এ-দেশের নাড়িতে-নাড়িতে অস্থি-মজ্জায় যে পচন ধরেছে, তাতে এর একেবারে ধ্বংস না হলে নতুন জাত গড়ে উঠবে না। যার ভিত্তি পচে গেছে, তাকে একদম উপড়ে ফেলে নতুন করে ভিত্তি না গাঁথলে তার ওপর ইমারত যতবার খাড়া করা যাবে, ততবারই তা পড়ে যাবে। প্রলয় আনার যে দুর্দম অসম-সাহসিকতা, 'ধূমকেতু' যদি তা না আনতে পারে, তবে তাতে অমঙ্গলের চেয়ে মঙ্গলই আনবে বেশি।

দেশের যারা শত্রু, দেশের যা-কিছু মিথ্যা, ভণ্ডামি, মেকি তা সব দূর করতে 'ধূমকেতু' হবে আগুনের সম্মার্জনা। 'ধূমকেতু'র এমন গুরু বা এমন বিধাতা কেউ নেই, যার খাতিরে সে সত্যকে অস্বীকার করে কারুর মিথ্যা বা ভণ্ডামিকে প্রশ্রয় দেবে। 'ধূমকেতু' সে-দাসত্ব হতে সম্পূর্ণ মুক্ত। 'ধূমকেতু' কোনো দিনই কারুর বাণীকে বেদবাক্য

বলে মেনে নেবে না, যদি তার সত্যতা প্রাণে তার সাড়া না দেয়। না বুঝে বোঝার ভণ্ডামি করে পাঁচ জনের শ্রদ্ধা আর প্রশংসা পাবার লোভ 'ধূমকেতু' কোন দিনই করবে না।

ভুলের মধ্য দিয়ে গিয়েই তবে সত্যকে পাওয়া যায়। কোন ভুল করছি বুঝতে পারলেই আমি প্রাণ খুলে তা স্বীকার করে নেবো! কিন্তু না বুঝেও নয়, ভয়েও নয়। ভুল করছি বা করেছি বুঝেও শুধু জেদের খাতিরে বা গোঁ বজায় রাখবার জন্যে ভুলটাকে ধরে থাকব না। তা হলে 'ধূমকেতু'র আগুন সেই দিনই নিবে যাবে। একমাত্র মিথ্যার জলই 'ধূমকেতু'-শিখাকে নিবাতে পারবে। তা ছাড়া ধূমকেতুকে কেউ নিবাতে পারবে না।

'ধূমকেতু' কোন সাম্প্রদায়িক কাগজ নয়। মানুষ-ধর্মই সবচেয়ে বড় ধর্ম। হিন্দু-মুসলমানের মিলনের অন্তরায় বা ফাঁকি কোন্‌খানে তা দেখিয়ে দিয়ে এর গলদ দূর করা এর অন্যতম উদ্দেশ্য। মানুষে মানুষে যেখানে প্রাণের মিল, আদত সত্যের মিল, সেখানে ধর্মের বৈষম্য, কোনো হিংসার দুশ্‌মনির ভাব আনে না। যার নিজের ধর্মে বিশ্বাস আছে, যে নিজের ধর্মের সত্যকে চিনেছে, সে কখনো অন্য ধর্মকে ঘৃণা করতে পারে না।

... দেশের পক্ষে যা মঙ্গলকর বা সত্য, শুধু তাই লক্ষ্য করে এই আগুনের ঝাণ্ডা দুলিয়ে পথে বাহির হলাম।

'জয় প্রলয়ঙ্কর'

## মোহর্‌রম

ফিরে এসেছে আজ সেই মোহর্‌রম—সেই নিখিল-মুসলিমের ক্রন্দন-কাৎরানির দিন। কিন্তু সত্য করে আজ কে কেঁদেছে বলতে পার হে মুসলিম? আজ তোমার চোখে অশ্রু নাই। আজ ক্রন্দন-স্মৃতি তোমার উৎসবে পরিণত! তোমার অশ্রু আজ ভণ্ডামি, ক্রন্দন আজ কৃত্রিম কর্কশ চিৎকার। 'হায় হাসান, হায় হোসেন!' বলে মিথ্যা বীভৎস চিৎকার করে আর মা ফাতেমার পুত্র-শোকাতুর আত্মাকে পীড়িত করে তুলো না। এ ক্রন্দন-অভিনয় দেখিয়ে আল্লার মুখ আর কালো করে দিয়ো না। তোমাদের ঐ যে উদ্দাম বুক-চাপড়ানির বীভৎসতা, সে ব্যর্থ হয়নি ভীরুর দল। সে-আঘাত আল্লার হাবিব হজরত মোহাম্মদের (দঃ) বুকে গিয়ে বেজেছে। যাঁরা ধর্মের জন্যে সত্যের জন্যে জান কোরবান করেছেন, আজ সেই শহীদ বীরদের জন্যে ক্রন্দন-অভিনয় করে আর তাঁদের আত্মার অপমান করো না, নৃশংস অভিনেতার দল। তোমার ধর্ম নাই, অস্তিত্ব নাই, তোমার হাতে শমশের নাই, শির নাঙ্গা, তোমার কোরআন পর-পদদলিত, তোমার গর্দানে গোলামির জিঞ্জির, যে শির আল্লার আরশ ছাড়া আর কোথাও নত হয় না, সেই শিরকে জোর করে সেজ্‌দা করাচ্ছে অত্যাচারী শক্তি—, আর তুমি করছ আজ সেই শহীদদের—ধর্মের জন্য স্বাধীনতার জন্য শহীদের—'মাতমের অভিনয়! আফ্‌সোস মুসলিম! আফ্‌সোস!!

কোথায় কারবালা-মাতম তা কি দেখেছ, অন্ধ? একবার চোখ খুলে দেখ, দেখবে কোথায় কারবালার দুপুরে মাতম হাহাকার-রবে ক্রন্দন করে ফিরছে। আজ কারবালা শুধু আরবের ঐ ধূ-ধূ সাহারার বুকে নয়, ঐ ফোরাত নদীর কূলে নয়—আজ কারবালার হাহাকার ঐ নিখিল নিপীড়িত মুসলিমের বুকের সাহারায়, তোমার অপমান-জর্জরিত অশ্রু-নদীর কূলে কূলে।

মা ফাতেমা আরশের পায়া ধরে কাঁদছেন, স্কন্ধে তাঁর হাসানের বিষ-মাখা নীল পিরান আর হোসেনের খুন-মাখা রক্ত-উত্তরীয়। পুত্র-হারার আকুল ক্রন্দনে খোদার আরশ কেঁপে উঠছে। হে যুগে-যুগে শোক-অভিনেতা মুসলিমের দল! থামাও—থামাও মা ফাতেমার ক্রন্দন—থামাও আল্লার আরশের ভীতি-কম্পন। তোমার স্বাধীনতাকে তোমার সত্যকে তোমার ধর্মকে যে-এজিদের বংশধরেরা লাঞ্ছিত নিপীড়িত করছে, তাদের বিরুদ্ধে তোমাদের ভূ-অবলুণ্ঠিত শির উঁচু হয়ে উঠুক। তোমার ইসলামকে অক্ষতদেহ উন্নত-শির করে রাখ, তোমার স্বাধীনতা তোমার সত্যকে রক্ষা কর, দেখবে পুত্র-শোকাতুরা জননী মা ফাতেমার ক্রন্দন থেমে গিয়েছে, আল্লার আরশের কম্পন থেমেছে। ঐ শোন কাসেমের অতৃপ্ত আত্মা ফরিয়াদ করে ফিরছে—'তৃষ্ণা, তৃষ্ণা!' কে দেবে এ-তৃষ্ণাতুর তরুণকে তৃষ্ণার জল? এ-তৃষ্ণা আবে-জমজম আবে-কওসরেও মিটবার নয়। এ-কারবালার মরু-দগ্ধ পিয়াসী চায় নিখিল-মুসলিম তরুণের রক্ত, ধর্ম আর স্বাধীনতা রক্ষার জন্যে প্রাণ-বলিদান। কে আছ অরুণ-খুনের তরুণ শহীদ মুসলিম, কাসেমের এ-তৃষ্ণা এ-ক্রন্দন-তিক্ততা মেটাবে?

ঐ শোনো সদ্য স্বামীহারা বালিকা সকিনার মর্মভেদী ক্রন্দন, সে চায় না তার স্বামী কাসেমের প্রাণ, সে চায় ইসলামের স্বাধীনতা-রক্ষার জন্যে কাসেমের মত প্রাণ-বলিদান।

আজ নিখিল মুসলিম-অঙ্গন তোমার কারবালা-প্রান্তরে হে মুসলিম! তার মাঝে আকুল অবিশ্রাম ক্রন্দন গুমরে ফিরছে—'তৃষ্ণা—তৃষ্ণা!'

আল্লার পানে তাকাও, রসূলের দিকে চেয়ে দেখ, মা ফাতেমা, হজরত আলীর মাতম শোনো, কাসেমের, সকিনার—অতৃপ্তির আকুল কাঁদন-রণরণি শোনো, কচি শিশু আসগরের তীর-বেঁধা কাঁচা কলিজার খুন-খারাবির কথা স্মরণ কর, আর তোমার কর্তব্য নির্ধারণ কর, হে মুসলিম! মোহরমের খুন-খারাবি আজ তোমার লক্ষ্য স্থির করে দিল।

## বিষ-বাণী

মাভৈঃ! মাভৈঃ!! ভয় নাই, ভয় নাই—ওগো আমার বিষ-মুখ অগ্নি-নাগ-নাগিনীপুঞ্জ! দোলা দাও, দোলা দাও তোমাদের কুটিল ফণায় ফণায়। তোমাদের যুগ যুগ-সঞ্চিত কাল-বিষ আপন আপন সর্বাঙ্গে ছড়িয়ে ফেল। তোমাদের বিভূতি-বরণ অঙ্গ কাঁচা বিষের গাঢ় সবুজ রাগে রেঙে উঠুক। বিষ সঞ্চয় কর, বিষ সঞ্চয় কর—হে আমার

তিক্ত-চিত ভুজগ তরুণ দল ! তোমাদের ধরবে কে? মারবে কে? যে ধরতে আসবে, তার হাড়-মাংস খসে খসে পড়বে উগ্র বিষের দাহনে। কোন্ দুঃসাহসী বন্দী করবে তোমাদেরে? কারার লৌহদণ্ড দারুণ বিষ-দাহনে খসে গলে পড়বে। অত্যুগ্র নিশ্বাস-বহ্নিতে কারার কন্দরে-কন্দরে ধুধু ধুধু করে আগুন—আগুন জ্বলে উঠবে। তোমার তড়িৎ-জিহ্বার মুহূর্ত-ইঙ্গিতে জল্লাদের হাতের খড়গ টুকরো-টুকরো হয়ে যাবে, ফাঁসির রজ্জু ভস্ম হয়ে যাবে। বিষ সঞ্চয় কর, হে আমার হলাহল-পুরবাসী কূট নাগ-নাগিনী-কুল। এত বিষ এমন বিষ—যা শুধু জ্যান্ত অবস্থাতেই অত্যাচারকে দগ্ধে মারবে না, মরবার পরও যে বিষ শাশ্বত সম-তেজা সম-উগ্র হয়ে থাকবে। নিদাঘ মধ্যাহ্নের তাপ-দগ্ধ রুদ্র-বৈশাখী ঝড়ে ঝড়ে চিতায়-ভস্মীভূত তোমাদের বিষ স্ফুলিঙ্গ উড়ে বেড়াবে দিগন্তের কোলে কোলে—গৃহীর প্রাঙ্গণে প্রাঙ্গণে, বলদর্পীর মহলে-মহলে। মা ডুকরে কেঁদে উঠবে, আর জ্বালায় শিশু-পুত্র তার আর্তনাদ করে করে নীল হয়ে, শুকিয়ে কাঠ হয়ে গিয়ে মাতৃক্রোড়ে মরতে থাকবে, যেমন কারবালার কচি শিশু আসগর 'তৃষ্ণা তৃষ্ণা' করে জহরমাখা তীর খেয়ে মরেছিল !

তোমাদের গোরস্থানে তোমাদের শ্মশানে বিষ-বায়ু দিনে ঘূর্ণিরূপে শিশ দিয়ে ঘুরে বেড়াবে, আর রাতে অনির্বাণ আলেয়া-শিখা হয়ে নেচে নেচে বেড়াবে। ওই শ্মশানে, ওই গোরস্তানে যে যাবে, সে আর জ্যান্ত ফিরে আসবে না।

মরেও তোমাদের বিষ যাবে না, প্রতি অস্থিকণায়, প্রতি মৃত্তিকা-পরমাণুতে তোমাদের উদ্গারিত কূট-হলাহল মিশ্রিত থাকবে। সে-অস্থি যার গায়ে বিঁধবে, সে-দগ্ধ মৃত্তিকার যার গায়ে ছোঁওয়া লাগবে সে তখনি বিষ-জর্জরিত, ভস্ম হয়ে যাবে। চাই এত জ্বালাময় হলাহল, এমনি মারিভয়-হানা মারিবিষ। তোমাদের দেহ হবে সহস্র বৃশ্চিক-যুক্ত কোটি হুল-বহুল। যে তোমাদের বাঁধতে আসবে, ঐ সহস্র বৃশ্চিক-যুক্ত কোটি হুল এক সাথে তাকে উগ্র রোষে দংশন হানবে।

* * *

আমাদের কাছে প্রেম ভণ্ডামি, করুণা বিদ্রূপ, প্রণয় কশাঘাত, প্রীতি ভীরুতা।

আমাদের বিবাহের লাল চেলি দেশশত্রুর আঘাত-রক্ত-রাঙা উত্তরীয়, ফাঁসির রশি আমাদের প্রিয়ার ভুজবন্ধন।

শব দেখে আমাদের গৃহত্যাগ, রক্ত-ঝরা প্রাণ, ঝাঁজরা-করা বক্ষ নিয়ে রণাঙ্গনে আমাদের আরাম-শয়ন। বুকে প্রতিদ্বন্দ্বীর বেয়নেটের সঙ্গীন-ঘাত, সে যেন আমাদের মাতৃহারা পুত্রের অভিমান-মার। স্কন্ধে ঘাতকের ভীম খড়গাঘাত, সে যেন আমাদের প্রিয়ার কোল হতে দুষ্টু আদরিণী মেয়ের ঝাঁপিয়ে পড়া।

আমরা অবিনশ্বর। আমাদের একজন যায়, একশো জন আসে। আমাদের একবিন্দু রক্ত ভূতলে পড়লে একলক্ষ বিদ্রোহী নাগশিশু বসুমতী বিদীর্ণ করে উঠে আসে। আমরা

অদম্য। আমাদের একজন বাঁধা পড়লে একশো জন ছাড়া পায়, সহস্র ভুজগ ছুটে এসে তার স্থান পূর্ণ করে।

আমরা দেশ-শত্রু বিভীষণের মহাকালান্তক কাল। আমরা অকাট্য ব্রহ্মশাপ! পরীক্ষিতের মত, লখিন্দরের মত দুর্ভেদ্য ছিদ্রহীন দুর্গের মধ্যে থাকলেও দেশবিদ্রোহীকে আমরা তক্ষক হয়ে, সূত্ররূপী কালসাপ হয়ে দংশন করি।

আমাদের বিদ্রোহ যারা দেশ জয় করেছে তাদের উপর নয়, আমাদের বিদ্রোহ দেশদ্রোহীদের উপর। যখন আইরিশ তরুণ দেশদ্রোহী রবার্ট এমেটকে ফাঁসি দিয়ে তাকে তিন খণ্ড করে কেটে রাস্তার মোড়ে টাঙিয়ে রাখা হয়েছিল এবং তার সেই খণ্ডিত দেহে লেখা হয়েছিল, 'How a traitor should be treated'—দেখো, দেশদ্রোহীর দুর্দশার কথা স্মরণ করো, হে দেশদ্রোহী মাতৃহন্তা বিভীষণের দল।

তোমাদের নামে শেষ ঘণ্টা বেজেছে মায়ের রক্ত-মন্দির অঙ্গনে। তোমাদের বিরুদ্ধে অসুর-নাশিনী দনুজ-দলনী মা-র রক্ত-তৃষাতুর জিহ্বা লক-লক করে উঠেছে।

এসো আমার মণিহারা কালফণীর দল, তোমাদের প্রেমের কেতকী-কুঞ্জ ছেড়ে, অন্ধকার বিবর ত্যাগ করে, এসো মায়ের আমার শ্মশান-শায়িত আঘাত-জর্জরিত মৃত্যু শয্যা পার্শ্বে। হয় মৃত্যু-সঞ্জীবনী আনো, নয় ভালো করে চিতাগ্নি জ্বলে উঠুক! বলো, মাভৈ! মাভৈ!! বলো—

হর হর শংকর
বলো, জয় ভৈরব জয় শংকর
জয় জয় প্রলয়ংকর
শংকর! শংকর!!

## ক্ষুদিরামের মা

ক্ষুদিরামের ফাঁসির সময়ের একটা গানে আছে, ক্ষুদিরাম বলছে—

'আঠার মাসের পরে
জনম নেব মাসীর ঘরে, মা গো,
চিনতে যদি না পার মা
দেখবে গলায় ফাঁসি—'

সেই হারা-ক্রন্দনের আশ্বাস-গান শুনে আজো অতি বড় পাষাণী মেয়েরও চোখে জল আসে, গা শিউরে ওঠে। আমাদের মত কাপালিকেরও রক্ত-আঁখি আঁখির সলিলে টলটল করে ওঠে। কিন্তু বলতে পার কি দেশের জননীরা, আমাদের সেই হারা-ক্ষুদিরাম তোমাদের কার ঘরে এসেছে? তোমরা একবার তোমাদের আপন আপন ছেলের কণ্ঠের

পানে তাকাও, দেখবে—তাদের প্রত্যেকের গলায় ক্ষুদিরামের ফাঁসির নীল দাগ। ক্ষুদিরাম ছিল মাতৃহারা। সে কোন্ মাকে ডেকে আবার আসবে বলে আশ্বাস দিয়ে গেছে, কেঁদে গেছে, তা যদি বুঝতে বাংলার মা'রা, তা হলে তোমাদের প্রত্যেকটি ছেলে আজ ক্ষুদিরাম হত। ক্ষুদিরাম ছেলেবেলায় মা হারিয়ে—পেয়েছিল সারা দেশের মায়েদের। মায়ের স্নেহের ক্ষুধা তার মেটেনি, তোমাদের সকলকে মা বলে ডেকেও সে তৃপ্ত হয়নি, তাই আবার আসব বলে কেঁদে গেছে। এবার অভিমানী ছেলে মায়ের ঘরে আসবে না, মাসীর ঘরে আসবে। কিন্তু অভিমানী হলে কি হয়, ও ছিল বোকা ছেলে, তাই বুঝতে পারেনি যে, মাসীর ঘর বলে অভিমান করে যার ঘরে আসতে চেয়েছে, সেও যে মায়েরই ঘর।

মায়ের সাড়া পায় নাই, মারা তাকে কোলে নেয়নি, তাই অভিমানে সে আত্মবলিদান দিয়ে আত্ম-নির্যাতন করে মায়েদের অনাদরের প্রতিশোধ নিয়েছে। যাবার বেলায় দস্যি ছেলে এক ফোঁটা চোখের জলও ফেলে গেল না। হায় হতভাগা ছেলে! কার জন্যে সে কাঁদবে? যার জন্যে কাঁদবার কেউ নেই, তার চোখের জল যে লজ্জা, তার কাঁদাটাও যে অপমান। দস্যিছেলে সব চোখের জলকে কণ্ঠের নিচে ঠেলে রাখলে। ফাঁসি পরে নীলকণ্ঠ হবার আগেই ব্যথায় নীলকণ্ঠ হয়ে গেল। প্রাণের তিক্ত ক্রন্দনের জ্বালা তার কেউ দেখলে না, দেখলে শুধু কিশোর ঠোঁটের অপূর্ব হাসি। ফাঁসি হতে আর দুচার মিনিট বাকি, তখনও সে তার নিজের ফাঁসির রশির সমালোচনা নিয়ে ব্যস্ত যে, ফাঁসির রজ্জুতে মোম দেওয়া হয় কেন! তোমরা কি ভাবছ মা যে, কি সাংঘাতিক ছেলে বাপু! কিন্তু ছেলে যতই সাংঘাতিক হোক, সত্যি করে বল দেখি, ঐ মাতৃহারা তোমাদেরই মুক্তির জন্য ফাঁসিতে যাওয়ার কথা শোনার পরেও কি তোমরা নিজেদের দুলালদেরে বুকে করে শুয়ে থাকতে যন্ত্রণা পাও না? ঐ মাতৃহারা মরা লাশ কি তোমাদের মা ও ছেলের মধ্যে এসে শুয়ে একটা ব্যবধানের পীড়া দেয় না? নিজের ছেলেকে যখন আদর করে চর্ব্য-চোষ্য-লেহ্য-পেয় যাবতীয় সামগ্রী খাওয়াও, নিবিড় স্নেহে বুকে চেপে ধরে শুয়ে ঘুম পাড়াও, একটু অসুখ করলে তেত্রিশ কোটি দেবতার পায়ে মাথা খোঁড়, তখন কি এই মাতৃহীন ক্ষুদিরামের কথা—তারই মত আরো সব লক্ষ্মীছাড়া মাতৃহারাদের কথা মনে হয়ে তোমাদের বুকে কাঁটার মত বেঁধে না? তোমাদের এত স্নেহ এত মায়া কি অনুশোচনায়, লজ্জায় সঙ্কুচিত হয়ে উঠে না? বল মা, উত্তর দাও! আজ ঐ ক্ষুদিরামের মত শত লক্ষ্মীছাড়া ছেলে এসে তোমাদেরে তোমাদের মাতৃহৃদয়ের নামে জিজ্ঞাসা করছে, উত্তর দাও! জানি, উত্তর দিতে পারবে না, মুখে কথা ফুটবে না। তুমি বলতে যাবে, কিন্তু অমনি তোমার মনের মা তোমার মুখ টিপে ধরবে।

মানুষের মন আর আত্মা এমনি বালাই যে, পরের দুঃখ দেখে তার নিজের ভোগ বিস্বাদ হয়ে ওঠে, বিশেষ করে মা-দের। মাতৃহারা এক পাশে দাঁড়িয়ে জল-ছলছল চোখে যদি চায়, তাহলে তোমার হাত উঠবে না তোমার ছেলের মুখে কিছু তুলে দিতে, আপনি শিথিল হয়ে যাবে। এটাও সওয়া যায়। কিন্তু যদি কোনো মাতৃহারা বিদ্রোহ করে কারুর কাছে কিছু না চায়, মাথা উঁচু করে কোনো মায়ের ঘরের পানে না তাকিয়ে তার

রুক্ষ কেশ লক্ষ্মীছাড়া মূর্তির রুদ্রকেতন উড়িয়ে চলে যায়, ডাকলেও ঘরের পানে তাকায় না, মায়ের ডাকে চোখ ছলছল না করে উল্টো আত্মনির্যাতন করে তোমাদের চোখের সামনে,—তাহলে মায়ের মন কেমন করে ওঠে বল দেখি? হে আমার দেশের জননীরা! তোমাদের কাছে এসেছে তেমনি বিদ্রোহী লক্ষ্মীছাড়া মাতৃহারার দল, তাদের হারানো ক্ষুদিরামকে খুঁজে নিতে। ভয় করো না, বিদ্রূপ করো না এদের মা, এরা ভিখারি ছেলে নয়। আমরা তোমাদের কাছে করুণা ভিক্ষা করতে আসিনি, আসবও না। আমরা এসেছি আমাদের দাবি নিয়ে, আমাদের হারানো ক্ষুদিরামকে ফিরে নিতে। সে যে আমাদের মাতৃহারার দলের, সে মায়ের দলের নয়।

ক্ষুদিরাম গেছে, কিন্তু সে ঘরে ঘরে জন্ম নিয়ে এসেছে কোটি কোটি ক্ষুদিরাম হয়ে। তোমরা চিনতে পারছ না, তোমরা মায়ায় আবদ্ধ। ছেড়ে দাও ছেড়ে দাও আমাদের ক্ষুদিরামকে—তোমাদের ছেলেদের ছেড়ে দাও, ওরা আমাদের—আমাদের লক্ষ্মীছাড়ার দলের। ওরা মায়েদের নয়, ওরা ঘরের নয়, ওরা বনের। ওরা হাসির নয়, ফাঁসির। ঐ যে কণ্ঠে হাত দিয়ে জড়িয়ে বুকে চেপে ধরছ, ঐ কণ্ঠে ফাঁসির নীল দাগ লুকানো আছে। ওরা তোমার নয়, আমার নয়, ওরা দেশের, ওরা বলিদানের, ওরা পূজার!

কোথায় ভাই ক্ষুদিরাম? আঠার মাসের পরে আসবে বলে গেছ, এসেওছ হয়তো প্রতি ঘরে ঘরে। কিন্তু আঠার বছর যে কেটে গেল ভাই, সাড়া দাও সাড়া দাও আবার, যেমন যুগে যুগে সাড়া দিয়েছ ঐ ফাঁসি-মণ্ডপের রক্ত-মঞ্চে দাঁড়িয়ে। তোমার সাথে আমাদের বারবার দেখাশুনা ঐ ফাঁসি-পরা হাসিমুখে! আর একবার সাড়া দিয়েছিলে তুমি আয়ার্ল্যান্ডে রবার্ট এমেট নামে। সেদিনো এমনি তরুণ বয়সে তুমি ফাঁসির কৃষ্ণ-আলিঙ্গন, খড়্গের সুনীল চুম্বন পেয়েছিলে। হারা-প্রিয়া 'সারা'র আলিঙ্গনপরশ তোমার জন্য নয়, কমলার প্রসাদ তোমার জন্য নয়, তোমার প্রিয়ায় তুমি এমনি বারে বারে পাবে আবার বারে বারেই হারাবে, তোমার প্রিয়ার চেয়েও প্রিয়তম ঐ ফাঁসির রশি। কোথায় কোন্ মাতৃ-বক্ষে কোন্ 'সারা'র কোন্ কমলার কুঞ্জে আপন ভুলেছ, হে ক্ষুদিরামের জাগ্রত আত্মা! সাড়া দাও। সাড়া দাও! এস আব্যর ফাঁসিমঞ্চে, আর একবার নতুন করে আমাদের সেই চির-নূতন চির-পুরাতন গান ধরি—

'আঠার মাসের পরে,
জনম নেব মাসীর ঘরে, মাগো!
চিনতে যদি না পার মা,
দেখবে গলায় ফাঁসি!'

## 'ধূমকেতু'র পথ

অনেকেই প্রশ্নের পর প্রশ্ন করেছেন, 'ধূমকেতু'-র পথ কি? সে কী বলতে চায়? এর দিয়ে কোন মঙ্গল আসবে ইত্যাদি।

নীচে মোটামুটি 'ধূমকেতু'র পথ নির্দেশ করছি।

প্রথম সংখ্যায় ধূমকেতুতে 'সারথির পথের খবর' প্রবন্ধে একটু আভাস দিবার চেষ্টা করেছিলাম, যা বলতে চাই, তা বেশ ফুটে ওঠে নি মনের চপলতার জন্য। আজও হয়ত নিজেকে যেমনটি চাই তেমনটি প্রকাশ করতে পারব না, তবে এই প্রকাশের পীড়ার থেকেই আমার বলতে-না-পারা বাণী অনেকেই বুঝে নেবেন—আশা করি। পূর্ণ সৃষ্টিকে প্রকাশ করে দেখাবার শক্তি হয়ত ভগবানেরও নেই, কোনও স্রষ্টারও নেই। মানুষ অপ্রকাশকে আপন মনের পূর্ণতা দিয়ে পূর্ণ করে দেখে।

সর্বপ্রথম, 'ধূমকেতু' ভারতের পূর্ণ স্বাধীনতা চায়।

স্বরাজ-টরাজ বুঝি না, কেননা, ও-কথাটার মানে এক এক মহারথী এক এক রকম করে থাকেন। ভারতবর্ষের এক পরমাণু অংশও বিদেশীর অধীন থাকবে না। ভারতবর্ষের সম্পূর্ণ দায়িত্ব, সম্পূর্ণ স্বাধীনতা-রক্ষা, শাসনভার, সমস্ত থাকবে ভারতীয়ের হাতে। তাতে কোনো বিদেশীর মোড়লি করবার অধিকারটুকু পর্যন্ত থাকবে না। যাঁরা এখন রাজা বা শাসক হয়ে এ-দেশে মোড়লি করে দেশকে শ্মশান-ভূমিতে পরিণত করছেন, তাঁদেরে পাততাড়ি গুটিয়ে, বোঁচকা-পুঁটলি বেধে সাগর-পারে পাড়ি দিতে হবে। প্রার্থনা বা আবেদন নিবেদন করলে তাঁরা শুনবেন না। তাঁদের অতটুকু সুবুদ্ধি হয়নি এখনো। আমাদেরো এই প্রার্থনা করার, ভিক্ষা করার কুবুদ্ধিটুকুকে দূর করতে হবে।

পূর্ণ স্বাধীনতা পেতে হলে সকলের আগে আমাদের বিদ্রোহ করতে হবে, সকল-কিছু নিয়ম-কানুন বাঁধন-শৃঙ্খল মানা নিষেধের বিরুদ্ধে।

আর এই বিদ্রোহ করতে হলে—সকলের আগে আপনাকে চিনতে হবে। বুক ফুলিয়ে বলতে হবে,—

'আমি আপনারে ছাড়া করি না কাহারে কুর্নিশ!'

বলতে হবে,—

'যে যায় যাক সে, আমার হয়নি লয়!'

কথাটা শুনতে হয়তো একটু বড় রকমের হয়ে গেল। একটু সহজ করে বলবার চেষ্টা করি। আর এইটাই ধূমকেতুর সবচেয়ে বড় বলা।

আমি যতটুকু বুঝতে পারি, তার বেশি বুঝবার ভান করে যেন কারুর শ্রদ্ধা বা প্রশংসা পাবার লোভ না করি। তা সে মহাত্মা গান্ধীরই মতো হোক আর মহাকবি রবীন্দ্রনাথেরই মত হোক, কিংবা ঋষি অরবিন্দেরই মত হোক, আমি সত্যিকার প্রাণ থেকে যেটুকু সাড়া পাই রবীন্দ্র, অরবিন্দ বা গান্ধীর বাণীর আহ্বান ঠিক ততটুকু মানবো। তাঁদের বাণীর আহ্বান যদি আমার প্রাণে প্রতিধ্বনি না তোলে, তবে তাঁদের মানব না। এবং এই 'মানি না' কথাটা সকলের কাছে মাথা উঁচু করে স্বীকার করতে হবে। এতে হয়তো লোকের অনেক নিন্দা-বদনাম-অপবাদ শুনতে হবে, কিন্তু আমি আমার কাছে ঠিক থাকব। তাঁদেরে বা তাঁদের মত ঠিক না বুঝেও যদি লোকের কাছে বলে বেড়াই যে, আমি গান্ধী-ভক্ত, রবীন্দ্র-ভক্ত বা অরবিন্দ-ভক্ত, তাতে অনেকের শ্রদ্ধা প্রশংসা লাভ করবো, কিন্তু আসলে ত সেটা ফাঁকি দিয়ে নেওয়া। এতে অন্যকে প্রবঞ্চনা করে খুব বাহ্বা নিতে পারি, কিন্তু আমার অন্তরের দেবতা অর্থাৎ আমার আমি তাতে দিন দিন ক্লিষ্ট-পীড়িতই হয়ে উঠবে। অন্যায় করলে, পাপ করলে অন্তরে যে পীড়া উপস্থিত হয়, মানুষের সেইটুকুই সচেতন ভগবান, সেইটুকুই জাগ্রত সত্য।

সকলেরই অন্তরে এমন একটা কিছু আছে, যেটা মিথ্যা সইতে পারে না। তা নিজেরই হোক আর পরেরই হোক। সেটাকে সব সময় হয়তো জিদের বশে স্বীকার করি না, কিন্তু নিজেকে ত আর ফাঁকি দেওয়া চলে না।

যখন ফাঁকি দিয়ে লোকের কাছ থেকে বাহ্বা নিয়ে ঘরে ফিরি, তখন আমার ঐ বাহ্বা অর্জনের ফাঁকির কথা মনে হয়ে প্রাণে যেন কেমন এক অসোয়াস্তি কাঁটার মতো বিঁধতে থাকে। ঐ অসোয়াস্তিই হচ্ছে অনুশোচনা বা অনুতাপ। যাকে সদাসর্বদা তার কৃতকর্মের বা হঠকারিতার জন্য এই রকম অনুশোচনা বা অনুতাপের তুষানলে দগ্ধ হতে হয়, সে ক্রমেই ভীরু, কাপুরুষ হয়ে যেতে থাকে, সে তখন বাক্-সর্বস্ব হয়ে ওঠে। তা দিয়ে আর কোনো দিন কোনো বড় কিছুর আশা করা যায় না। আমাদের সকলের মধ্যে নিরন্তর এই ফাঁকির লীলা চলেছে। আর বাংলা হয়ে পড়েছে ফাঁকির বৃন্দাবন। কর্ম চাই সত্য, কিন্তু কর্মে নামবার বা নামাবার আগে এই শিক্ষাটুকু ছেলেদেরে, লোকদেরে রীতিমত দিতে হবে যে, তারা যেন নিজকে ফাঁকি দিতে না শেখে, আত্মপ্রবঞ্চনা করে করে নিজেকেই পীড়িত করে না তোলে।

আমি জীবনে অনেক আত্মপ্রবঞ্চনা করে করে অন্তরে অশেষ যন্ত্রণা ভোগ করেছি, কত রাত্রি অনুশোচনায় ঘুম হয় নাই। এখন সে-সব ভুল বুঝতে পেরেছি। এখন সোজা এই বুঝেছি যে, আমি যা ভাল বুঝি, যা সত্য বুঝি, শুধু সেইটুকু প্রকাশ করবো, বলে বেড়াবো, তাতে লোকে নিন্দা যতই করুক, আমি আমার কাছে আর ছোট হয়ে থাকবো না, আত্ম-প্রবঞ্চনা করে আর আত্ম-নির্যাতন ভোগ করবো না।

যাঁকে আমি ঠিক বুঝতে পারছি নে, তাঁকে বুঝবার ভান করলে তাঁকে অপমানই করা হয়। কারণ, পূজা মানে দেবতাকে সত্যি করে চিনে তাঁকে শ্রদ্ধাঞ্জলি দেওয়া। যাঁকে

আমি সত্য করে বুঝতে পারিনি, তাঁকে পূজা করতে যাওয়া তাঁর অপমান করা। মিথ্যা মন্ত্রের উচ্চারণে দেবতা পীড়িতই হয়ে ওঠেন দিন দিন, প্রসাদ দেন না।

কিন্তু মানুষের এমনই দুর্বলতা যে, এই শ্রদ্ধা-প্রশংসা পাওয়ার লোভটুকুকে কিছুতেই সে জয় করতে পারছে না। সমাজ থেকে সমাজের শ্রদ্ধা লাভের জন্য তাকে জেনে-শুনে অনেক মিথ্যা আচরণ করতে হয়। 'ধূমকেতু' এখন এইটুকু প্রচার করতে চায় যে, দেশ-উদ্ধারের জন্য যারা সৈনিক হতে চায়, অন্তত তারা যেন সর্বাগ্রে এই দুর্বলতা, এই লোভটুকু জয় করবার ক্ষমতা অর্জন ক'রে তবে কোনো কাজে নামে। সত্যিকার প্রাণ না নিয়ে কাজে নামলে তাতে কাজ পণ্ডই হয় বেশি।

অনেকেই লোভের বা নামের জন্য মহাত্মা গান্ধীর অহিংস আন্দোলনে নেমেছিলেন। কিন্তু আত্ম-প্রবঞ্চনা নিয়ে নেমেছিলেন বলে অন্তর থেকে সত্যের জোর পেলেন না, আপনি সরে পড়লেন। রবীন্দ্র-অরবিন্দ-ভক্তদের মধ্যেও ঐ একই প্রবঞ্চনা-ফাঁকি এসে পড়েছে। এরা অন্ধভক্ত, চোখওয়ালা ভক্ত নয়, বীর-ভক্ত নয়। এরা বুঝেও বুঝে না যে, পূজার নামে এরা তাঁদেরে অপমান করছে, বড় করবার নামে তাঁদেরে লোকচক্ষুতে আরো খাটোই করে তুলছে। এদের এতটুকু দুঃসাহস নেই যে, যেটুকু বুঝতে পারছে না সেটুকু 'বুঝতে পারছি নি' বলে বুঝে নিতে, পাছে তাঁর গুরুর কাছে সে কম বুদ্ধিমান হয়ে পড়ে বা গুরুর রোষদৃষ্টিতে পড়ে। এসব অন্ধলোক দিয়ে কোনো কাজ হবে না। কেননা, অন্তরে মিথ্যা আর ফাঁকি নিয়ে কাজে নামলে কাজেও মস্ত ফাঁক পড়ে যায়। যাঁকে বুঝি না, যাঁর মত বুঝতে পারি না, তাঁর মুখের সামনে মাথা উঁচু করে বলতে হবে যে, আপনার মত বুঝতে পারছি নে বা আপনার এ-মত এই-এই কারণে ভুল। তাতে যিনি সত্যকার দেবতা, তিনি কখনই রুষ্ট হবেন না, বরং তোমার সরলতা ও সত্য-প্রিয়তার দুঃসাহসিকতার জন্য শ্রদ্ধাই করবেন। বিদ্রোহ মানে কাউকে না-মানা নয়, বিদ্রোহ মানে যেটা বুঝি না, সেটাকে মাথা উঁচু করে 'বুঝি না' বলা। যে-লোক তার নিজের কাজের জন্য নিজের কাছে লজ্জিত নয়, সে ক্রমেই উচ্চ হতে উচ্চতর স্তরে স্বর্গের পথে উঠে চলবেই চলবে। আর যাকে পদে পদে তার ফাঁকি আর মিথ্যার জন্য কুণ্ঠিত হয়ে চলতে হয়, সে ক্রমেই নিচের দিকে নামতে থাকে, এইটাই নরক-যন্ত্রণা। আমার বিশ্বাস, আত্মার তৃপ্তিই স্বর্গসুখ, আর আত্মপ্রবঞ্চনার পীড়াই নরক-যন্ত্রণা। 'ধূমকেতু'র মত হচ্ছে এই যে, তোমার মন যা চায়, তাই কর। ধর্ম, সমাজ, রাজা, দেবতা কাউকে মেনো না। নিজের মনের শাসন মেনে চল। গান্ধির মত যদি প্রাণ থেকে না মানতে পার, বাস, লোকের নিন্দা-বদনামের ভয়ে তা মেনো না, রবীন্দ্র-অরবিন্দের মত ঠিক মেনে নিতে পারছ না, বাস, মাথা উঁচু করে বল, 'বুঝতে পারছি না'। অন্ধ-ভক্তির অন্ধতায় যা বোঝ না তা 'বুঝি না' বল, দেখবে অপূর্ব তৃপ্তি-পুলকে আত্মা তোমার কানায় কানায় ভরে উঠছে। তখন নিন্দা-অপমান তোমার গায়ে লাগবে না।

ইংরেজের সহযোগিতা করে যদি দেশ উদ্ধার হবে তুমি প্রাণ হতে নিজকে ফাঁকি না দিয়ে বিশ্বাস কর, তবে তাই কর, কারুর নিন্দা ও অপবাদকে ভয় করো না। কিংবা যদি

তার বিরুদ্ধে বিদ্রোহ না করলে দেশের মুক্তি হবে না মনে কর, তাই বল বুক ফুলিয়ে। অত্যাচারীকে অত্যাচারী বল। তাতে আসে আসুক বাইরের নির্যাতন, ইংরাজের মার, তাতে তোমার অন্তরের আত্মপ্রসাদ আরো বেড়েই চলবে!

মিথ্যাকে মিথ্যা বললে, অত্যাচারীকে অত্যাচারী বললে যদি নির্যাতন ভোগ করতে হয়, তাতে তোমার আসল নির্যাতন ঐ অন্তরের যন্ত্রণা ভোগ করতে হবে না। প্রাণের আত্মপ্রসাদ যখন বিপুল হয়ে ওঠে, তখন নির্যাতকের আগুন ঐ আনন্দের এক ফুঁতে নিবে যায়। ইব্‌রাহিম যখন বিদ্রোহী হয়ে নমরুদের অত্যাচারকে অত্যাচার আর তার মিথ্যাকে মিথ্যা বলে প্রচার করে বেড়াতে লাগলেন, তখন নমরুদ তাঁকে ধরে এক বিরাট অগ্নি-জাহান্নামের সৃষ্টি করে তাতে নিক্ষেপ করলে। কিন্তু ইব্‌রাহিমের কোথাও ফাঁকি ছিল না বলে সত্যের জোর ছিল বলে তাঁর আত্মপ্রসাদ ঐ বিপুল আনন্দের এক ফুঁতে সমস্ত জাহান্নাম ফুল হয়ে হেসে উঠল। ইব্‌রাহিমের মনে যদি এতটুকু ফাঁকি থাকত, তবে তখনই নমরুদের আগুন তাকে ভস্মীভূত করে দিত।

ভগবানের বুকে লাথি মারবার অসমসাহসিকতা নিয়ে বেরিয়েছিলেন মহাবিদ্রোহী ভৃগু। কেননা সে তাঁকে বোঝেনি, তাঁর ভুলকে ভুল বলে শোধরাবার চেষ্টা করেছিল, ভগবান যখন তা শুনলেন না, ঘুমিয়ে রইলেন তখন ভৃগু ভগবানের বুকে লাথি মেরে জাগালে। ভগবানও ভৃগুর পদ-চিহ্ন সগৌরবে বক্ষে ধারণ করলেন। ভাবতে চক্ষে জল আসে। কিন্তু ভগবানের যারা বিদ্রোহী নয়, গো-বেচারি ভক্ত, ভগবানকে প্রভু ভেবে জনম-জনম কাটিয়ে দিলে সাধনায়, তাদেরে হয়তো সিদ্ধি তিনি দিলেন, কিন্তু তাদের কারুর পদাঘাত বুকে ধারণ করে দেখালেন না। এর আসল মানে হচ্ছে, সত্যকে জানবার যার বিপুল সত্য ইচ্ছা থাকে, তার আঘাতও সত্য সহ্য করে, বুকে করে নিয়ে তার সত্য-নিষ্ঠা, সত্য জাগাবার আকাঙ্ক্ষাকে জগতের ভীরু কাপুরুষ ভণ্ড-ভক্তদের চোখের সামনে দেখায় যে, এই ফাঁকির পূজারীর ক্রন্দনে সত্য জাগে না। সত্যকে জাগাবার জন্য বিদ্রোহ চাই, নিজেকে শ্রদ্ধা-প্রশংসার লোভ থেকে রেহাই দেওয়া চাই।

# মন্দির ও মসজিদ

'মারো শালা যবনদের!' 'মারো শালা কাফেরদের!'—আবার হিন্দু মুসলমানি কাণ্ড বাঁধিয়া গিয়াছে। প্রথমে কথা-কাটাকাটি, তারপর মাথা-ফাটাফাটি আরম্ভ হইয়া গেল। আল্লার এবং মা কালীর 'প্রেস্টিজ' রক্ষার জন্য যাহারা এতক্ষণ মাতাল হইয়া চিৎকার করিতেছিল তাহারাই যখন মার খাইয়া পড়িয়া যাইতে লাগিল, দেখিলাম—তখন আর তাহারা আল্লা মিয়া বা কালী ঠাকুরাণীর নাম লইতেছে না। হিন্দু-মুসলমান পাশাপাশি

পড়িয়া থাকিয়া এক ভাষায় আর্তনাদ করিতেছে,—‘বাবা গো, মা গো !’—মাতৃ-পরিত্যক্ত দুটি বিভিন্ন ধর্মের শিশু যেমন করিয়া এক স্বরে কাঁদিয়া তাহাদের মাকে ডাকে !

দেখিলাম, হত-আহতদের ক্রন্দনে মসজিদ টলিল না, মন্দিরের পাষাণ দেবতা সাড়া দিল না। শুধু নির্বোধ মানুষের রক্তে তাহাদের বেদী চিরকলঙ্কিত হইয়া রহিল।

মন্দির-মসজিদের ললাটে লেখা এই রক্তকলঙ্ক-রেখা কে মুছিয়া ফেলিবে, বীর? ভবিষ্যৎ তাহার জন্য প্রস্তুত হইতেছে !

সেই রুদ্র আসিতেছেন, যিনি ধর্ম-মাতালদের আড্ডা ঐ মন্দির-মসজিদ-গির্জা ভাঙিয়া সকল মানুষকে এক আকাশের গম্বুজ-তলে লইয়া আসিবেন।

জানি, স্রষ্টার আপনি-মোড়ল ‘প্রাইভেট সেক্রেটারি’রা হ্যাট খুলিয়া, টুপি তুলিয়া, টিকি নাচাইয়া আমায় তাড়না করিবে, তবু ইহাদের পতন হইবে। ইহারা ধর্ম-মাতাল। ইহারা সত্যের আলো পান করে নাই, শাস্ত্রের এল্‌কোহল পান করিয়াছে।

পুসিফুট জনসন মাতালদের বিরুদ্ধে অভিযান করিয়া বহু মার খাইয়াছেন।

মুহম্মদকে যাহারা মারিয়াছিল, ঈসা-মুসাকে যেসব ধর্ম-মাতাল প্রহার করিয়াছিল, তাহাদেরই বংশধর আবার মারিতেছে মানুষকে—ঈসা-মুসা-মুহম্মদদের মত মানুষকে।

যেসব অবতার-পয়গম্বর মানুষের মার হইতে মানুষকে বাঁচাইতে আসিয়া মানুষের মার খাইয়া গেলেন, তাঁহারা আজ কোথায়? মানুষের কল্যাণের জন্য আসিয়াছিলেন যাঁহারা, তাঁহাদেরই মাতাল পশু শিষ্যেরা আজ মানুষের সর্ব অকল্যাণের হেতু হইয়া উঠিল।

যিনি সকল মানুষের দেবতা, তিনি আজ মন্দিরের কারাগারে, মসজিদের জিন্দান-খানায়, গির্জার gaol-এ বন্দী। মোল্লা-পুরুত, পাদরি-ভিক্ষু জেল-ওয়ার্ডের মতো তাহাকে পাহারা দিতেছে। আজ শয়তান বসিয়াছে স্রষ্টার সিংহাসনে।

একস্থানে দেখিলাম, ঊনপঞ্চাশ জন ভদ্র-অভদ্র হিন্দু মিলিয়া একজন শীর্ণকায় মুসলমান মজুরকে নির্মমভাবে প্রহার করিতেছে, আর একস্থানে দেখিলাম, প্রায় ঐ সংখ্যক মুসলমান মিলিয়া একজন দুর্বল হিন্দুকে পশুর মতো মারিতেছে। দুই পশুর হাতে মার খাইতেছে দুর্বল অসহায় মানুষ। ইহারা মানুষকে মারিতেছে যেমন করিয়া বুনো জংলি বর্বরেরা শূকরকে খোঁচাইয়া মারে। উহাদের মুখের দিকে তাকাইয়া দেখিলাম, উহাদের প্রত্যেকের মুখ শয়তানের চেয়েও বীভৎস, শূকরের চেয়েও কুৎসিত ! হিংসায়, কদর্যতায় উহাদের গাত্রে অনন্ত নরকের দুর্গন্ধ !

উহাদের দুই দলেরই নেতা একজন, তাহার আসল নাম শয়তান। সে নাম ভাঁড়াইয়া কখনো টুপি পরিয়া পর-দাড়ি লাগাইয়া মুসলমানদের খেপাইয়া আসিতেছে, কখনো পর-টিকি বাঁধিয়া হিন্দুদের লেলাইয়া দিতেছে, সে-ই আবার গোরা সিপাই গুর্খা সিপাই হইয়া হিন্দু-মুসলমানদের গুলি মারিতেছে ! উহার ল্যাজ সমুদ্রপারে গিয়া ঠেকিয়াছে, উহার মুখ সমুদ্রপারের বুনো বাঁদরের মত লাল !

দেখিলাম, আল্লার মসজিদ আল্লা আসিয়া রক্ষা করিলেন না, মা-কালীর মন্দির কালী আসিয়া আগলাইলেন না ! মন্দিরের চূড়া ভাঙিল, মসজিদের গুম্বজ টুটিল !

আল্লার এবং কালীর কোনো সাড়াশব্দ পাওয়া গেল না। আকাশ হইতে বজ্রাঘাত হইল না মুসলমানদের শিরে, 'আবাবিলের' প্রস্তর-বৃষ্টি হইল না হিন্দুদের মাথার উপর।

এই গোলমালের মধ্যে কতকগুলি হিন্দু ছেলে আসিয়া গোঁফ-দাড়ি-কামানো দাঙ্গায়-হত খায়রু মিয়াকে হিন্দু মনে করিয়া 'বল হরি হরিবোল' বলিয়া শ্মশানে পুড়াইতে লইয়া গেল, এবং কতকগুলি মুসলমান ছেলে গুলি খাইয়া হত দাড়িওয়ালা সদানন্দ বাবুকে মুসলমান ভাবিয়া 'লাইলাহা ইল্লাল্লাহু' পড়িতে পড়িতে কবর দিতে লইয়া গেল।

মন্দির এবং মসজিদ চিড় খাইয়া উঠিল, মনে হইল যেন উহারা পরস্পরের দিকে চাহিয়া হাসিতেছে !

মারামারি চলিতেছে। উহারি মধ্যে এক জীর্ণা-শীর্ণা ভিখারিনী তাহার সদ্যপ্রসূত শিশুটিকে বুকে চাপিয়া একটি পয়সা ভিক্ষা চাহিতেছে। শিশুটির তখনো নাড়ি কাটা হয় নাই। অসহায় ক্ষীণ কণ্ঠে সে যেন এই দুঃখের পৃথিবীতে আসার প্রতিবাদ করিতেছিল। ভিখারিনী বলিল, 'বাছাকে আমার একটু দুধ দিতে পারছি না বাবু ! এই মাত্র এসেছে বাছা আমার ! আমার বুকে এক ফোঁটা দুধ নেই !' তাহার কণ্ঠে যেন বিশ্ব-জননী কাঁদিয়া উঠিল। পাশের একটি বাবু বেশ একটু ইঙ্গিত করিয়া বিদ্রূপের স্বরে বলিয়া উঠিল, 'বাবা ! এই ত চেহারা, এক ফোঁটা রক্ত নেই শরীরে, তবু ছেলে হওয়া চাই।'

ভিখারিনী নিষ্পলক চোখে তাকাইয়া রহিল লোকটার দিকে। সে কি দৃষ্টি ! চোখ দুটো তার যেন তারার মত জ্বলিতে লাগিল। ও যেন নিখিল হতভাগিনী নারীর জিজ্ঞাসা ! এমনি করিয়া নির্বাক চোখে তাহারা তাকাইয়া থাকিয়াছে তাহারই দিকে—যে তাহার সর্বনাশ করিয়াছে। আমি যেন তার দৃষ্টির অর্থ বুঝিতে পারিলাম। সে বলিতে চায়, 'পেটের ক্ষুধা এত প্রচণ্ড বলিয়াই তো দেহ বিক্রয় করিয়াও সে ক্ষুধা মিটাইতে হয় !'

যে-লোকটি বিদ্রূপ করিল সে-ই হয়ত ঐ শিশুর গোপন পিতা ! সে না হয়, তারই একজন আত্মীয়-স্বজন-বন্ধু অথবা তাহারই মত মানুষ একজন ঐ শিশুর জন্মদাতা।

ঐ যে এক আকাশ তারা, উহারা ইহারই মত দুর্ভাগিনী ভুখারিনীদের চোখ, অনন্তকাল ধরিয়া ভোগ-তৃপ্ত বিশ্ববাসীকে কি যেন জিজ্ঞাসা করিতেছে।

তিনদিন পরে আবার দেখিলাম, পথে দাঁড়াইয়া সেই ভিখারিনী। এবার তাহার বক্ষ শূন্য। চক্ষুও তাহার শূন্য। যেদিন শিশু ছিল তার বুকে, সেদিন চক্ষে তার দেখিয়াছিলাম বিশ্বমাতার মমতা। অনন্ত নারীর করুণা সেদিন পুঞ্জীভূত হইয়া উঠিয়াছিল তাহার চোখের তারায়, তাই সে সেদিন অমন সিক্ত কাতর কণ্ঠে ভিক্ষা চাহিতেছিল। আজ তাহার মনের মা বুঝি-বা মরিয়া গিয়াছে তাহার শিশুর সাথে। আজও সে ভিক্ষা

চাহিতেছে, কিন্তু আর সে কাতরতা নাই তাহার কণ্ঠে, আজ যেন সে চাহিবার জন্যই চাহিতেছে! ...

আমায় সে চিনিল। আমি সেদিন তাহাকে আমার ট্রাম ভাড়ার পয়সা ছয়টি দিয়াছিলাম।—ভিখারিনীর শুষ্কচক্ষে হঠাৎ অশ্রুপুঞ্জ দুলিয়া উঠিল! আমি জিজ্ঞাসা করিলাম, 'তোর ছেলে কোথায়?' সে উর্ধ্বে অঙ্গুলি নির্দেশ করিয়া দেখাইল। তাহার পর একটু থামিয়া আমায় বলিল, 'বাবু, আমার সাথে একটু আসবেন?' আমি সাথে সাথে চলিলাম।

পথের ধারে কৃষ্ণচূড়ার গাছ। তারই পাশে ডাস্টবিন। শহরের যত আবর্জনা জমা হয় ঐ ডাস্টবিনে। আমি শিহরিয়া উঠিলাম। ভিখারিণী ডাস্টবিনের অনেকগুলো আবর্জনা তুলিয়া ময়লা ন্যাকড়া জড়ানো কি একটা যেন তুলিয়া লইয়া 'যাদু আমার সোনা আমার' বলিয়া উন্মাদিনীর মত চুমা খাইতে লাগিল।

এই তাহার খোকন।—এই তাহার যাদু, এই তাহার সোনা! ভিখারিনী ইহার পর কিছুক্ষণ স্তব্ধ হইয়া রহিল। তাহার পর শিশুটিকে আবার ডাস্টবিনে নিক্ষেপ করিয়া বলিতে লাগিল, 'বাবু, ঐ পয়সা কয়টি দিয়ে সেদিন একটা খারাব-হয়ে-যাওয়া বার্লির টিন কিনেছিলুম। এ-কয়দিন ছেলেটাকে দিয়েছি ঠাণ্ডা জলে গুলে শুধু ঐ পচা বার্লি, আমিও খেয়েছি একটু করে—যদি আমার বুকে দুধ আসে! দুধ এল না এই হাড়-চামড়ার শরীরে! এক ফোঁটা দুধ পেলে না বাছা আমার, এই তিন দিনের মধ্যে! শেষে আর বার্লিও দিতে পারলুম না, আজ সে চলে গেল! ভালোই হয়েছে, বাছা আমার এবার খুব বড় লোকের ঘরে জন্মায় যেন। একটু পেটে দুধ খেয়ে বাঁচবে!'

চলে গেল ভিখারিনী আবার ভিক্ষা মাগতে!

ডাস্টবিন হইতে ভিখারিনীর পুত্রকে বুকে তুলিয়া লইয়া আমি চলিলাম গোরস্থানের দিকে। ...

কাল এমনি করিয়া প্রতি বৎসর বাংলার দশ লক্ষ সন্তানের মরা লাশ বুকে ধরিয়া চলিতেছে শ্মশানের পানে, গোরস্থানের পথে।

যাইতে যাইতে দেখিলাম, সেদিনো মন্দির আর মসজিদের ইট-পাথরের স্তূপ লইয়া হিন্দু-মুসলমান সমানে কাটাকাটি করিতেছে।

শিশুর লাশ-কোলে আমি বহুক্ষণ সেখানে দাঁড়াইয়া রহিলাম। শিশুর লাশ যেন একটা প্রতিকার প্রার্থনা, একটা কৈফিয়ত তলবের মত দেখাইতে লাগিল। ধর্ম-মদান্ধদের তখন শিশুর লাশের দিকে তাকাইয়া দেখিবার অবসর ছিল না। তাহারা তখন ইট-পাথর লইয়া বিভৎস মাতলামি শুরু করিয়া দিয়াছে।

এমনি করিয়া যুগে যুগে ইহারা মানুষকে অবহেলা করিয়া ইট-পাথর লইয়া মাতামাতি করিয়াছে। মানুষ মারিয়া ইট-পাথর বাঁচাইয়াছে। বৎসরের পর বৎসর ধরিয়া বঙ্গ-জননী তাহার দশ লক্ষ অনাহার-জীর্ণ রোগশীর্ণ অকালমৃত সন্তানের লাশ লইয়া

ইহাদের পাশ দিয়া চলিয়া যাইতেছেন, ইহাদের ভ্রূক্ষেপ নাই! ইহারা মানুষের চেয়ে ইট-পাথরকে বেশি পবিত্র মনে করে! ইহারা ইট-পূজা করে! ইহারা পাথর-পূজারী!

ভূতে-পাওয়ার মতো ইহাদেরে মন্দিরে পাইয়াছে, ইহাদেরে মসজিদে পাইয়াছে। ইহাদের বহু দুঃখ ভোগ করিতে হইবে!

যে-দশ লক্ষ মানুষ প্রতি বৎস মরিতেছে শুধু বাংলায়, —তাহারা শুধু হিন্দু নয়, তাহারা শুধু মুসলমান নয়, তাহারা মানুষ—স্রষ্টার প্রিয় সৃষ্টি!

মানুষের কল্যাণের জন্য ঐসব ভজনালয়ের সৃষ্টি, ভজনালয়ের মঙ্গলের জন্য মানুষ সৃষ্টি হয় নাই। আজ যদি আমাদের মাতলামির দরুন ঐ ভজনালয়ই মানুষের অকল্যাণের হেতু হইয়া উঠে—যাহার হওয়া উচিত ছিল স্বর্গমর্ত্যের সেতু—তবে ভাঙ্গিয়া ফেল ঐ মন্দির-মসজিদ! সকল মানুষ আসিয়া দাঁড়াইয়া বাঁচুক এক আকাশের ছত্রতলে, এক চন্দ্র-সূর্য-তারা-জ্বালা মহামন্দিরের আঙ্গিনাতলে!

মানুষ তাহার পবিত্র পায়ে-দলা মাটি দিয়া তৈরি করিল ইট, রচনা করিল মন্দির-মসজিদ। সেই মন্দির-মসজিদের দুটো ইট খসিয়া পড়িল বলিয়া তাহার জন্য দুই শত মানুষের মাথা খসিয়া পড়িবে? যে এ কথা বলে, আগে তাহারই বিচার হউক।

দুইটা ইটের ঋণ যদি দুই শত মানুষের মাথা দিয়া পরিশোধ করিতে হয়, তবে বাঙালি জাতির যে এই বিপুল দেহ-মন্দির হইতে দশ লক্ষ করিয়া মানুষ খসিয়া পড়িতেছে প্রতি বৎসরে শোষণ-দৈত্যের পেষণে, এই মহা-ঋণের পরিশোধ হইবে কত লক্ষ মানুষের মাথা দিয়া?

মন্দির-মসজিদের চূড়া আবার গড়িয়া উঠিবে এই মানুষেরই পায়ে-দলা মাটি দিয়া, পবিত্র হইয়া উঠিবে এই মানুষেরই শ্রমের পবিত্রতা দিয়া; শুধু তাহারাই আর ফিরিয়া আসিবে না, যাহারা পাইল না একটু আলো, একটু বাতাস, এক ফোঁটা ওষুধ, দু'চামচ জল-বার্লি! যাহারা তিলে তিলে মরিয়া জাতির হৃদয়হীনতার প্রায়শ্চিত্ত করিতেছে! যাহাদের মৃত্যুর মধ্য দিয়া সমগ্র জাতি মরিতেছে তিলে তিলে!

আমি ভাবি, যখন রোগ-শীর্ণ জরা-জীর্ণ অনাহার-ক্লিষ্ট বিবস্ত্র বুভুক্ষু সর্বহারা ভুখারিদের দশ লক্ষ করিয়া লাশ দিনের পর দিন ধরিয়া ঐ মন্দির-মসজিদের পাশ দিয়া চলিয়া যায়, তখন ধসিয়া পড়ে না কেন মানুষের ঐ নিরর্থক ভজনালয়গুলো? কেন সে ভূমিকম্প আসে না পৃথিবীতে? কেন আসে না সেই রুদ্র—যিনি মানুষ-সমাজের শিয়াল-কুকুরের আড্ডা ঐ ভজনালয়গুলো ফেলবেন গুঁড়িয়ে? দেবেন মানুষের ট্রেডমার্কার চিহ্ন ঐ টিকি-টুপিগুলো উড়িয়ে?

মন্দির-মসজিদের সামনে বাজনা বাজাইলে হয় তার প্রতিকার, আসে তার জন্যে মুদ্রা হাজার হাজার, আসে তার জন্য ছপ্পর ফুঁড়িয়া নেতার দল—গো-ভাগাড়ে শকুনি পড়ার মত!—শুধু দশ লক্ষ লাশের আর প্রতিকার হইল না!

মানুষের পশু-প্রবৃত্তির সুবিধা লইয়া ধর্ম-মদান্ধদের নাচাইয়া কত কাপুরুষই না আজ মহাপুরুষ হইয়া গেল।

সকল কালে সকল দেশে সকল লাভ-লোভকে জয় করিয়াছে তরুণ। ওগো বাংলার তরুণের দল—ওগো আমার আগুন খেলার নির্ভীক ভাইরা, ঐ দশ লক্ষ অকালমৃতের লাশ তোমাদের দুয়ারে দাঁড়াইয়া! তারা প্রতিকার চায়!

তোমরা ঐ শকুনির দলের নও, তোমরা আগুনের শিখা, তোমাদের জাতি নাই। তোমরা আলোর, তোমরা গানের, তোমরা কল্যাণের। তোমরা বাহিরে এস, এই দুর্দিনে তাড়াও ঐ গো ভাগাড়ের পড়া শকুনির দলকে।

আমি শুনিতেছি মসজিদের আজান আর মন্দিরের শঙ্খধ্বনি। তাহা এক সাথে উত্থিত হইতেছে ঊর্ধ্বে—স্রষ্টার সিংহাসনের পানে। আমি দেখিতেছি, সারা আকাশ যেন খুশি হইয়া উঠিতেছে।

## হিন্দু-মুসলমান

একদিন গুরুদেব রবীন্দ্রনাথের সঙ্গে আলোচনা হচ্ছিল আমার, হিন্দু-মুসলমান সমস্যা নিয়ে। গুরুদেব বললেন, দেখো, যে ন্যাজ বাইরের, তাকে কাটা যায়, কিন্তু ভিতরের ন্যাজকে কাটবে কে?

হিন্দু-মুসলমানের কথা মনে উঠলে আমার বারেবারে গুরুদেবের ঐ কথাটাই মনে হয়। সঙ্গে সঙ্গে এ প্রশ্নও উদয় হয় মনে যে, এ-ন্যাজ গজালো কি করে? এর আদি উদ্ভব কোথায়? ঐ সঙ্গে এটাও মনে হয়, ন্যাজ যাদেরই গজায়—তা ভিতরেই হোক আর বাইরেই হোক—তারাই হয়ে ওঠে পশু। যেসব ন্যাজওয়ালা পশুর হিংস্রতা সরল হয়ে বেরিয়ে আসে বাইরে—শৃঙ্গরূপে, তাদের তত ভয়ের কারণ নেই, যত ভয় হয় সেই সব পশুদের দেখে—যাদের হিংস্রতা ভিতরে, যাদের শিং মাথা ফুটে বেরোয়নি! শিংওয়ালা গরু-মহিষের চেয়ে শৃঙ্গহীন ব্যাঘ্র-ভল্লুক জাতীয় পশুগুলো বেশি হিংস্র—বেশি ভীষণ। এ হিসেবে মানুষও পড়ে ঐ শৃঙ্গহীন বাঘ-ভালুকের দলে। কিন্তু, বাঘ-ভালুকের তবু ন্যাজটা বাইরে, তাই হয়তো রক্ষে। কেননা, ন্যাজ আর শিং দুই-ই ভেতরে থাকলে কী রকম হিংস্র হয়ে উঠতে হয়, তা হিন্দু-মুসলমানের ছোরা-মারা না দেখলে কেউ বুঝতে পারবে না।

যে প্রশ্ন করছিলাম, এই যে ভেতরের ন্যাজ, এর উদ্ভব কোথায়? আমার মনে হয় টিকিতে ও দাড়িতে। টিকিপুর ও দাড়ি-স্তানই বুঝি এর আদি জন্মভূমি। পশু সাজবার মানুষের একি 'আদিম' দুরন্ত ইচ্ছা! —ন্যাজ গজাল না বলে তারা টিকি দাড়ি জন্মিয়ে যেন সান্ত্বনা পেল।

সে দিন মানব-মনের পশু-জগতে না জানি কী উৎসবের সাড়া পড়েছিল, যে দিন ন্যাজের বদলে তারা দাড়ি-টিকির মতো কোনো কিছু একটা আবিষ্কার করলে!

মানুষের চিরন্তন আত্মীয়তাকে এমনি করে বৈরিতায় পরিণত করা হলো দেওয়ালের পর দেওয়াল খাড়া করে। ধর্মের সত্যকে সওয়া যায়, কিন্তু শাস্ত্র যুগে যুগে অসহনীয় হয়ে উঠেছে বলেই তার বিরুদ্ধে যুগে যুগে মানুষও বিদ্রোহ করেছে। হিন্দুত্ব-মুসলমানত্ব দুই-ই সওয়া যায়, কিন্তু তাদের টিকিত্ব দাড়িত্ব অসহ্য, কেননা ঐ দুটোই মারামারি বাধায়। টিকিত্ব হিন্দুত্ব নয়, ওটা হয়ত পণ্ডিত্ব। তেমনি দাড়িও ইসলামত্ব নয়, ওটা মোল্লাত্ব। এই দুই 'ত্ব' মার্কা চুলের গোছা নিয়েই আজ এত চুলোচুলি! আজ যে মারামারিটা বেঁধেছে, সেটাও এই পণ্ডিত-মোল্লায় মারামারি, হিন্দু-মুসলমানে মারামারি নয়। নারায়ণের গদা আর আল্লার তলোয়ারে কোনো দিনই ঠোকাঠুকি বাঁধবে না, কারণ তাঁরা দুইজনেই এক, তাঁর এক হাতের অস্ত্র তাঁরই আর এক হাতের ওপর পড়বে না। তিনি সর্বনাম, সকল নাম গিয়ে মিশেছে ওঁর মধ্যে। এত মারামারির মধ্যে এইটুকুই ভরসার কথা যে, আল্লা ওর্ফে নারায়ণ হিন্দুও নন মুসলমানও নন। তাঁর টিকিও নেই, দাড়িও নেই। একেবারে 'ক্লিন'। টিকি-দাড়ির ওপর আমার এত আক্রোশ এই জন্য যে, এরা সর্বদা স্মরণ করিয়ে দেয় মানুষকে যে, তুই আলাদা আমি আলাদা। মানুষকে তার চিরন্তন রক্তের সম্পর্ক ভুলিয়ে দেয় এই বাইরের চিহ্নগুলো।

অবতার-পয়গম্বর কেউ বলেননি, আমি হিন্দুর জন্য এসেছি, আমি মুসলমানের জন্য এসেছি, আমি ক্রিশ্চানের জন্য এসেছি। তাঁরা বলেছেন, আমরা মানুষের জন্য এসেছি—আলোর মত, সকলের জন্য। কিন্তু কৃষ্ণের ভক্তেরা বললে, কৃষ্ণ হিন্দুর, মুহম্মদের ভক্তেরা বললে, মুহম্মদ মুসলমানদের, খ্রিস্টের শিষ্যেরা বললে, খ্রিস্ট ক্রিশ্চানদের। কৃষ্ণ-মুহম্মদ-খ্রিস্ট হয়ে উঠলেন জাতীয় সম্পত্তি। আর এই সম্পত্তিত্ব নিয়েই যত বিপত্তি। আলো নিয়ে কখনো ঝগড়া করে না মানুষে, কিন্তু গরু-ছাগল নিয়ে করে। বেশ মনে আছে, ছেলেবেলায় আমরা সূর্য নিয়ে ঝগড়া করতাম। এ বলতো আমাদের পাড়ার সূর্য বড়; ও বলতো আমাদের পাড়ার সূর্য বড়! আমাদের গভীর বিশ্বাস ছিল, প্রত্যেক পাড়ায় আলাদা আলাদা সূর্য ওঠে! স্রষ্টা নিয়েও ঝগড়া চলেছে সেই রকম। এ বলছে আমাদের আল্লা; ও বলছে আমাদের হরি। স্রষ্টা যেন গরু-ছাগল! আর তার বিচারের ভার পড়েছে জাস্টিস সার আবদুর রহিম, পণ্ডিত মদনমোহন মালব্য প্রভৃতির ওপর। আর বিচারের ফল মেডিক্যাল কলেজ গেলেই দেখতে পাওয়া যাবে।

নদীর পাশ দিয়ে চলতে চলতে যখন দেখি, একটা লোক ডুবে মরছে, মনের চিরন্তন মানুষটি তখন এ-প্রশ্ন করবার অবসর দেয় না যে, লোকটা হিন্দু না মুসলমান। একজন মানুষ ডুবছে, এইটেই হয়ে ওঠে তার কাছে সবচেয়ে বড়, সে ঝাঁপিয়ে পড়ে নদীতে। হিন্দু যদি উদ্ধার করে দেখে লোকটা মুসলমান, বা মুসলমান যদি দেখে লোকটা হিন্দু—তার জন্য ত তার আত্মপ্রসাদ এতটুকু ক্ষুণ্ন হয় না। তার মন বলে, 'আমি একজন মানুষকে বাঁচিয়েছি—আমারই মতো একজন মানুষকে।'

কিন্তু আজ দেখছি কি? ছোরা খেয়ে যখন খায়রু মিয়া পড়ল, আর তাকে যখন তুলতে গেল হালিম, তখন ভদ্র সম্প্রদায় হিন্দুরাই ছুটে আসলেন, 'মশাই করেন কি? মোচলমানকে তুলছেন! মরুক ব্যাটা!' তারা 'অজাতশ্মশ্রু' হালিমকে দেখে চিনতে পারেনি যে সে মুসলমান। খায়রু মিয়ার দাড়ি ছিল। ছোরা খেয়ে যখন ভুজালি সিং পড়ল পথের উপর তাকে তুলতে গিয়ে তুর্কিছাঁট-দাড়ি শশধর বাবুরও ঐ অবস্থা!

মানুষ আজ পশুতে পরিণত হয়েছে, তাদের চিরন্তন আত্মীয়তা ভুলেছে। পশুর ন্যাজ গজিয়েছে ওদের মাথার ওপর, ওদের সারা মুখে। ওরা মারছে লুঙ্গিকে, মারছে নেঙ্গোটিকে; মারছে টিকিকে, দাড়িকে! বাইরের চিহ্ন নিয়ে এই মূর্খদের মারামারির কি অবসান নেই!

মানুষ কি এমনি অন্ধ হবে যে, সুনীতি বাবু হয়ে উঠবেন হিন্দু-সভার সেক্রেটারি এবং মুজিবর রহমান সাহেব হবেন তঞ্জিম তব্‌লিগের প্রেসিডেন্ট? ...

রাস্তায় যেতে যেতে দেখলাম, একটা বলদ যাচ্ছে, তার ন্যাজটা গেছে খসে। ওরই সাথে দেখলাম, আমার অতি বড় উদার বিলেত-ফেরত বন্ধুর মাথায় এক য়্যাব্বড় টিকি গজিয়েছে!

মনে হল, পশুর ন্যাজ খসছে আর মানুষের গজাচ্ছে!

# গ্রন্থ-পরিচয়

[ নজরুল-রচনাবলীর বর্তমান খণ্ডে মুদ্রিত গ্রন্থগুলির প্রথম প্রকাশ-কাল ও কতকগুলি রচনা-সম্পর্কে কিছু জ্ঞাতব্য তথ্য নিম্নে পরিবেশিত হইল। ]

পুনশ্চ শিরোনামে পরিবেশিত তথ্য নতুন সংস্করণের সম্পাদনা-পরিষদ কর্তৃক সংযোজিত।

## ছায়ানট

'ছায়ানট' ১৩৩২ সালে গ্রন্থাকারে প্রকাশিত হয়। প্রথম সংস্করণে যে 'উৎসর্গ'-পত্রটি ছিল, পরবর্তী সংস্করণগুলিতে তাহা বর্জিত হয়।

'বিজয়িনী' ১৩২৮ পৌষের 'মোসলেম ভারত'-এ এবং 'চৈতী হাওয়া' ১৩৩২ বৈশাখের 'কল্লোল'-এ বাহির হইয়াছিল।

'নিশীথ-প্রীতম্' ১৩২৮ মাঘে ৪র্থ বর্ষের ৪র্থ সংখ্যক 'বঙ্গীয় মুসলমান সাহিত্য-পত্রিকা'য় এবং ৮ম বর্ষের ৩য় সংখ্যক 'নারায়ণ'-এ প্রকাশিত হইয়াছিল।

'লক্ষ্মীছাড়া' ১৩২৮ ভাদ্রের 'উপাসনা'য় বাহির হইয়াছিল।

'শেষের গান' ১৩২৯ শ্রাবণের 'সহচর'-এ প্রকাশিত হইয়াছিল : তাহাতে প্রথম পংক্তিটি ছিল এরূপ :

আমার মরণ-রথের চাকার ধ্বনি ঐ রে এবার কানে আসে।

তৃতীয় স্তবকের প্রথম পংক্তি ছিল এরূপ :

মোর কাফনের কর্পূর-বাস ভরপুর আজ দিগ্বলয়ে,

'নিরুদ্দেশের যাত্রী' ১৩২৭ চৈত্রের 'নারায়ণ'-এ প্রকাশিত হইয়াছিল। শিরোনামের নিচে বন্ধনীর মধ্যে লেখা ছিল : 'বাউল—কাশ্মিরী খেম্‌টা'।

'চিরন্তনী প্রিয়া' ১৩২৮ কার্তিকের এবং 'বেদনা-মণি' ১৩২৯ ভাদ্রের 'মানসী ও মর্মবাণী'তে ছাপা হইয়াছিল।

'অনাদৃতা' ১৩২৮ ভাদ্রের 'নারায়ণ'-এ এবং 'শায়ক-বেঁধা পাখি' ১৩২৯ আষাঢ়ের 'বঙ্গবাণী'তে বাহির হইয়াছিল।

'হারা-মণি' ১৩২৮ সালে 'নারায়ণ' পত্রিকায় ১২১৬ পৃষ্ঠায় প্রকাশিত হইয়াছিল।

'স্নেহ-ভীতু' ১৩২৭ ফাল্গুনের 'মোসলেম ভারতে' বাহির হইয়াছিল। বন্ধনীর মধ্যে লেখা ছিল : 'বাউল সুর—তাল লোফা'। সে সংখ্যাতেই গানটির স্বরলিপি প্রকাশ করেন শ্রীমতী মোহিনী সেনগুপ্তা।

'পলাতকা' ১৩২৮ বৈশাখের 'ভারতী'তে প্রকাশিত হইয়াছিল। বন্ধনীর মধ্যে লেখা ছিল : 'মা-মরা খোকার মৃত্যু-শয্যায় পিতা গাচ্ছেন', এবং 'সুর—বৈকালী মেঠো বাউল'। গানটি 'ভারতী' হইতে ১৩২৮ আশ্বিনের 'মোসলেম ভারতে' উদ্ধৃত হইয়াছিল।

'মানস-বধূ' ১৩২৯ শ্রাবণে ১ম বর্ষের ৪র্থ সংখ্যক মাসিক 'বসুমতী'তে বাহির হইয়াছিল।

'দহন-মালা' ১৩২৮ বৈশাখের এবং 'অকরুণ প্রিয়া' ১৩২৮ আশ্বিনের 'নারায়ণ'-এ প্রকাশিত হইয়াছিল।

'দূরের-বন্ধু' ১৩২৭ কার্তিকের 'মোসলেম ভারত'-এ 'গান' শিরোনামে প্রকাশিত হইয়াছিল ; বন্ধনীর মধ্যে লেখা ছিল : 'লাউনি-বারোঁয়া—তেওরা'।

'আশা' ১৩২৭ পৌষের 'মোসলেম ভারত'-এ 'গান' শিরোনামে বাহির হইয়াছিল। বন্ধনীর মধ্যে লেখা ছিল : 'খাম্বাজ—(ঢিমা) একতালা'। সে সংখ্যাতেই গানটির স্বরলিপি প্রকাশ করেন শ্রীমতী মোহিনী সেনগুপ্তা।

'মরমী' প্রকাশিত হইয়াছিল ১৩২৭ ফাল্গুনের 'মোসলেম ভারত'-এ। ১৩৩০ অগ্রহায়ণের 'কল্লোল'-এ ইহা পুনর্মুদ্রিত হয় এবং সে সংখ্যাতেই শ্রীমতী মোহিনী সেনগুপ্তা ইহার সুর ও স্বরলিপি প্রকাশ করেন।

'প্রতিবেশিনী' ১৩২৭ মাঘের 'সওগাতে' 'বেদন-হারা' শিরোনামে এবং ১৩২৭ চৈত্রের 'মোসলেম ভারত'-এ 'গান' শিরোনামে প্রকাশিত হইয়াছিল।

'দুপুর-অভিসার' ১৩২৮ শ্রাবণের 'ভারতী'তে প্রকাশিত হইয়াছিল। বন্ধনীর মধ্যে লেখা ছিল : 'গৌড়-সারঙ্—দাদরা'।

'ছল-কুমারী' ১৩২৮ অগ্রহায়ণের 'উপাসনা'য় প্রকাশিত হইয়াছিল।

'বাদল-দিন'-এ ১৩২৮ আশ্বিনের এবং 'কার বাঁশী বাজিল?' ১৩২৮ ভাদ্রের 'মোসলেম ভারত'-এ প্রকাশিত হইয়াছিল।

'অকেজোর গান' ১৩২৮ অগ্রহায়ণের এবং 'স্তব্ধ বাদল' ১৩২৯ শ্রাবণের 'প্রবাসী'তে প্রকাশিত হইয়াছিল।

'চির-চেনা' ১৩২৯ শ্রাবণের 'বঙ্গবাণী'তে বাহির হইয়াছিল।

'অমর কানন' ১৩৩২ শ্রাবণে ৫ম বর্ষের ৩৩শ সংখ্যক 'বিজলী'তে বাহির হইয়াছিল।

'পূবের হাওয়া' [ ঝড় : পূর্ব তরঙ্গ ] ১৩৩১ শ্রাবণের, 'আল্‌তা-স্মৃতি' ১৩৩০ পৌষের এবং 'রৌদ্র-দগ্ধের গান' ১৩৩০ চৈত্রের 'কল্লোল'-এ প্রকাশিত হইয়াছিল।

## পু ন শ্চ

*ছায়ানট* ১৩৩২ বঙ্গাব্দের আশ্বিনে (সেপ্টেম্বর ১৯২৫) প্রকাশিত হয়। প্রকাশক : ব্রজবিহারী বর্মণ রায়, বর্মণ পাবলিশিং হাউস, ১৯৩ কর্নওয়ালিশ স্ট্রিট, কলিকাতা। পৃষ্ঠা সংখ্যা ১০০, মূল্য পাঁচ সিকা।

পরে *ছায়ানটের* ২৬টি কবিতা *পূবের হাওয়া* কাব্যগ্রন্থের অন্তর্ভুক্ত হয়। এসব কবিতায় যে-পাঠভেদ আছে, তার বিবরণ *পূবের হাওয়ার* গ্রন্থপরিচয়ে পাওয়া যাবে। নতুন সংস্করণে আমরা *ছায়ানটের* আদি সংস্করণের পাঠ অনুসরণ করেছি।

## চিত্তনামা

১৩৩২ সালের ২রা আষাঢ় দার্জিলিঙে দেশবন্ধু চিত্তরঞ্জন দাশ পরলোকগমন করেন। ১৩৩২ শ্রাবণে 'চিত্তনামা' গ্রন্থাকারে প্রকাশিত হয়। গ্রন্থখানি সম্পর্কে ১৩৩২ অগ্রহায়ণের 'প্রবাসী' বলেন :

> "৪০ পাতা বইয়ের দাম এক টাকা। ... বইয়ের কবিতাগুলি পড়িয়া ভালো লাগিল। লেখকের দেশবন্ধুর প্রতি ভক্তি প্রতি ছত্রে প্রকাশ পাইয়াছে। বইখানির বাঁধান, ছাপা, কাগজ—সবই খুব ভাল।"

'অর্ঘ্য' সম্পর্কে শ্রীপ্রাণতোষ চট্টোপাধ্যায় লিখিয়াছেন :

> "দেশবন্ধুর মৃত্যু সংবাদ শুনে কবি কয়েক মুহূর্ত নিশ্চুপ থেকে দশ মিনিটের মধ্যে 'অর্ঘ্য' গানটি লেখেন ১৩৩২ সালের ৩রা আষাঢ়। দেশবন্ধুর শবাধারে রচনাটি মালার সঙ্গে অর্ঘ্য-স্বরূপ জুড়ে দেওয়া হয়েছিল।"
>
> — [ কাজী নজরুল, ৩৭ পৃষ্ঠা ]

'অকালসন্ধ্যা' ১৩৩২ শ্রাবণের 'বঙ্গবাণী'-তে প্রকাশিত হইয়াছিল। শিরোনামের নিচে বন্ধনীর মধ্যে লেখা ছিল : 'জয় জয়ন্তী কীর্ত্তন—একতালা'। পাদটীকায় লেখা ছিল : 'স্বর্গীয় দেশবন্ধুর শোকযাত্রার গান'।

'সান্ত্বনা' ১৩৩২ আষাঢ়ের ৫ম বর্ষের ৩১ সংখ্যক 'বিজলী'তে বাহির হয়।

'ইন্দ্রপতন' ১৩৩২ বঙ্গাব্দের ১২ই আষাঢ় তারিখের 'আত্মশক্তি'তে প্রকাশিত হয়। এ-সম্পর্কে চৌধুরী শামসুর রহমান লিখিয়াছেন :

> ইন্দ্রপতন' সাপ্তাহিক 'আত্মশক্তি' পত্রিকায়ই ছাপা হয়েছিল। ... কবি তাঁর এ কবিতায় মহান নেতার গুণকীর্তন করতে গিয়ে তাঁকে নবিদের সাথে তুলনা ক'রে উচ্ছ্বাসের আতিশয্যে বলে ফেলেছিলেন : 'হে মানব-আম্বিয়া।' তা ছাড়া, কবিতাটিতে এমন

আরো কতকগুলি শব্দ ব্যবহার করা হয়েছিল, যা ইসলামি ভাবধারার অনুকূল নয়। এ সব ত্রুটির প্রতি কবির দৃষ্টি আকর্ষণ ক'রে খোলা চিঠির আকারে লেখা আমার প্রবন্ধ মফঃস্বলের কাগজ 'বগুড়ার কথা'য় দীর্ঘ দুপৃষ্ঠা স্থান নিয়ে প্রকাশিত হয়। আমার এ প্রবন্ধ প্রকাশিত হওয়ার পর মুসলমান সমাজে তৎকালে বেশ সাড়া প'ড়ে গিয়েছিল। ... পরে যখন কবিতাটি তাঁর 'চিত্তনামা' বইয়ে প্রকাশিত হয়, কবি নজরুল তখন আপত্তিকর লাইনগুলি সংশোধন ক'রে এবং কোনো কোনো লাইন বাদ দিয়েই তা ছেপেছিলেন।"

— [ পঁচিশ বছর, ৪২–৪৪ পৃ ]

কবিতাটি গ্রন্থবদ্ধ হওয়ার কালে "হে মানব-আম্বিয়া" পদটি পরিবর্তিত হয় "হে মানব নবি-হিয়া" রূপে এবং তাহার চারিটি পংক্তি পরিবর্জিত হয়। যত দূর মনে পড়ে, পরিত্যক্ত পংক্তিগুলি ছিল এরূপ :

জন্মিলে তুমি মোহাম্মদের আগে, হে পুরুষবর!
কোরানে ঘোষিত তোমার মহিমা, হতে পয়গাম্বর।
যে জ্যোতি পারেনি সহিতে স্বয়ং মুসা-ও কোহ্-ই-তুরে,
সেই জ্যোতি তুমি রেখেছিলে তব নয়ন-মণিতে পুরে।
'রাজভিখারী' ১৩৩২ শ্রাবণের 'কল্লোল'-এ প্রকাশিত হইয়াছিল।

## পুনশ্চ

*ছায়ানট* ও *চিত্তনামা* কাব্যে প্রকাশকাল মুদ্রিত হয়নি। বেঙ্গল লাইব্রেরির তালিকায় *ছায়ানটের* প্রকাশকাল ২২ সেপ্টেম্বর ১৯২৫ এবং *চিত্তনামার* প্রকাশকাল ৪ নভেম্বর ১৯২৫ বলে উল্লিখিত হয়েছে। এসব তারিখ গ্রন্থপ্রকাশের প্রকৃত তারিখ নাও হতে পারে। তবে আমরা এই কালানুক্রম অনুসরণ করে *নজরুল-রচনাবলীর* বর্তমান সংস্করণে *চিত্তনামার* আগে *ছায়ানটের* স্থান দিয়েছি।

## সাম্যবাদী

'সাম্যবাদী' ১৯২৫ ডিসেম্বের পুস্তিকা-আকারে প্রকাশিত হয়। প্রকাশক মৌলভী শামসুদ্দীন হুসেন, বেঙ্গল পাবলিশিং হোম, ৫ নূর মহম্মদ লেন, কলিকাতা। ১৫ নং নয়ান চাঁদ [দত্ত] স্ট্রিট, কলিকাতা, মেটকাফ প্রেসে শ্রীমণিভূষণ মুখার্জী কর্তৃক মুদ্রিত। ৩২ পৃষ্ঠা, মূল্য দুই আনা।

১৩৩২ বঙ্গাব্দের ১লা পৌষ মুতাবিক ১৯২৫ খ্রিস্টাব্দের ১৬ই ডিসেম্বর তারিখে ৩৭নং হ্যারিসন রোড, কলিকাতা হইতে 'শ্রমিক-প্রজা-স্বরাজ-সম্প্রদায়ে'র সাপ্তাহিক

মুখপত্র-রূপে 'লাঙল' প্রকাশিত হয়। প্রধান পরিচালক ছিলেন কাজী নজরুল ইসলাম, সম্পাদক ছিলেন কাবর পল্টনের বন্ধু মণিভূষণ মুখার্জী এবং কর্মাধ্যক্ষ ছিলেন মরহুম শামসুদ্দীন হুসেন। লাঙলের বিশেষ (প্রথম) সংখ্যায় 'সর্বপ্রধান সম্পদ'-রূপে 'সাম্যবাদী' প্রকাশিত হয়।

'সাম্যবাদী' পরে 'সর্বহারা' পুস্তকের অন্তর্ভুক্ত হয়।

## পু ন শ্চ

*সাম্যবাদী* কাব্যগ্রন্থে ১১টি কবিতা অন্তর্ভুক্ত হয় : সাম্যবাদী, ঈশ্বর, মানুষ, পাপ, চোর-ডাকাত, বারাঙ্গনা, মিথ্যাবাদী, নারী, রাজা-প্রজা, সাম্য ও কুলি-মজুর। পরে এর চারটি কবিতা *সর্বহারা* কাব্যগ্রন্থের দ্বিতীয় সংস্করণে গৃহীত হয়। *নজরুল রচনাবলী*র নতুন সংস্করণে *সাম্যবাদী*র প্রথম সংস্করণের পাঠ অনুসৃত হয়েছে।

## পূবের হাওয়া

'*পূবের হাওয়া*' ১৩৩২ আশ্বিনে গ্রন্থাকারে প্রকাশিত হয়। প্রকাশক : মজিবল হক, বি. কম্., ভোলা, বরিশাল। প্রিন্টার্স : ওরিয়েন্টাল প্রিন্টার্স এন্ড পাবলিশার্স লিমিটেড, ২৬/৯/১এ, হ্যারিসন রোড, কলিকাতা। প্রকাশক 'একটি কথা'য় বলেন :

> 'পূবের হাওয়া'য় পঞ্চাশটি কবিতা যাওয়ার কথা। এবার সাঁইত্রিশটি গেল ; পর বারে সব কটি দেওয়া যাবে।

'পূবের হাওয়া'র সাঁইত্রিশটি কবিতার মধ্যে এই ছাব্বিশটি কবিতা : ১. 'মরমী' ; ২. 'অবসর' ; ৩. 'বেদনা-মানিক' ('বেদনা-মণি' শিরোনামে) ; ৪. 'বেদন-হারা' ('প্রতিবেশিনী' শিরোনামে) ; ৫. 'নিরুদ্দেশের যাত্রী' ; ৬. 'পথিক-শিশু' ('চির-শিশু' শিরোনামে) ; ৭. 'স্নেহ-ঋণী' ('স্নেহ-ভীতু' শিরোনামে)' ; ৮. 'দুপুর-অভিসার' ; ৯. 'দহন-মালা' ; ১০. 'পথিক-বধূ' ('বিধুরা পথিক প্রিয়া' শিরোনামে) ; ১১. 'স্নেহ-পরশ' ('পরশ-পূজা' শিরোনামে) ; ১২. 'বাঁশি বাজিল' ('কার বাঁশি বাজিল?' শিরোনামে) ; ১৩. 'গৃহহারা' ('বেদনা-অভিমান' শিরোনামে) ; ১৪. 'অনাদৃতা' ('অ-বেলায়' শিরোনামে) ; ১৫. 'স্নেহাতুর' ('হারা-মণি' শিরোনামে) ; ১৬. 'নিশীথ-প্রীতম' ; ১৭. 'রেশমী ডোর' ('হার-মানা-হার' শিরোনামে) ; ১৮. 'দূরের পথিক' ('বিদায়-বেলায়' শিরোনামে) ; ১৯. 'পুলক' ('নীল পরী' শিরোনামে) ; ২০. 'প্রণয়-ছল' ('ছল-কুমারী

শিরোনামে) ; ২১. 'বরষায়' ('বাদল-দিনে' শিরোনামে) ; ২২. 'বিদায়-বাঁশী' ('অকরুণ পিয়া' শিরোনামে) ; ২৩. 'শেষের ডাক' ('শেষের গান' শিরোনামে) ; ২৪. 'অভিমানিনী' ('অনাদৃতা' শিরোনামে) ; ২৫. 'শেষের প্রীতম' ('মনের মানুষ' শিরোনামে) এবং ২৬. 'বিজয়িনী', তাঁহার পূর্ববর্তী 'ছায়ানট' কাব্যে অন্তর্ভুক্ত হইয়াছিল। সেজন্য সেগুলি এখানে পুনর্মুদ্রিত হইল না।

'ছায়ানট' কাব্যের 'পরশ-পূজা' কবিতাটির ষষ্ঠ পংক্তি 'পূবের হাওয়া'য় হইয়াছে এরূপ :

আহা পরশ তোমার জাগ্‌ছে যে গো এই সে, দেহে মম,
কম সরস হরষ-সম॥

নবম পংক্তি হইয়াছে এরূপ :

তোমার বাহুর বুকের শরম-ছোঁওয়ার আকুল কাঁপন আছে—
মদির অধীর পুলক নাচে॥

এবং ত্রয়োদশ ও চতুর্দশ পংক্তিদ্বয় হইয়াছে এরূপ :

আমি চুমোয় চুমোয় ডুবাবো এই সকল দেহ মম—
ওগো শ্রাবণ-প্লাবন সম॥

'দূরের পথিক' কবিতাটির প্রারম্ভ 'পূবের হাওয়া'য় এরূপ :

আজ অমন কর গো বারে-বারে জল-ছলছল চোখে চেয়ো চেয়ো না,
শুধু বিদায়ের গান গেয়ো না।

'পুলক' কবিতাটির দ্বিতীয় স্তবক 'পূবের হাওয়া'য় এরূপ :

তার অবুঝ বনের সবুজ সুরে
মাঠের নাটে পুলক পুরে,
ঐ গহন বনের পথটি ঘুরে বাজিয়ে বাঁশী আসচে দূরে
কচি পাতা দূত ওরি॥

'ছায়ানট' কাব্যের 'শেষের গান' অনেক শব্দ পরিবর্তন করিয়া শেষের ডাক' শিরোনামে 'পূবে'র হাওয়া'য় মুদ্রিত হইয়াছে এভাবে :

মরণ-রথের চাকার ধ্বনি ঐরে আমার কানে আসে।
পূবের হাওয়া তাই নেমেছে পারুল বনে দীঘল শ্বাসে॥
ব্যথার কুসুম গুলঞ্চ ফুলে
মালঞ্চে আজ তাই শোকাকুল,
গোরস্থানের মাটির বাসে তাই আমার আজ প্রাণ উদাসে॥

অঙ্গ আসে অবশ হ'য়ে নেতিয়ে-পড়া অলস ঘুমে,
সাগর-পারের বিদেশিনীর হিম-ছোঁওয়া যায় নয়ন চুমে।
হৃদয়-কাঁদা নিদয় কথা
আকাশ-ভেজা বিদায়-ব্যথা
লুটায় গো মোর ভুবন ভরি' বাঁধন-ছেঁড়ার কাঁদন-ত্রাসে॥

মোর কাফনের কর্পূর-বাস ভরপুর আজ দিগ্বলয়ে,
বনের শাখা লুটিয়ে কাঁদে হরিণটি তার হারার ভয়ে।
ফিরে-পাওয়া লক্ষ্মী বৃথাই
নয়ন-জলে বক্ষ তিতায়,
ওগো এ কোন্ যাদুর মায়ায় আমার দু'চোখ শুধু জলে ভাসে॥

আজ আকাশ-সীমায় শব্দ শুনি অচিন্ কা'দের আসা-যাওয়ার,
তাই মনে হয় এই যেন শেষ আমার সকল দাবী-দাওয়ার।
আজ কেহ নাই পথের সাথী,
সামনে শুধু নিবিড় রাতি,
আমায় দূরের মানুষ ডাক দিয়েছে, রাখবে কে আর বাঁধন-পাশে॥

'স্মরণে' ১৩২৭ শ্রাবণে ৩য় বর্ষের ২য় সংখ্যক বঙ্গীয় মুসলমান সাহিত্য-পত্রিকায় 'গান' শিরোনামে ছাপা হইয়াছিল। শিরোনামের নীচে লেখা ছিল : "সুর—হিন্দুস্থানী-কাজরী।" তাহাতে দ্বিতীয় স্তবকের পঞ্চম পংক্তি ছিল নিম্নরূপ :

তাই পরাণ আমার বেড়ায় মেগে'
সে কা'র যতনে।

'বাদল-প্রাতের শরাব' ১৩২৭ আষাঢ়ের 'মোসলেম ভারতে' বাহির হইয়াছিল। শিরোনামের নীচে বন্ধনীর মধ্যে লেখা ছিল : 'হাফিজ-এর ছন্দ ও ভাব অবলম্বনে'। 'পূবের হাওয়া'য় কবিতাটির শিরোনাম দেওয়া হয় : 'নিকটে'।

এই কবিতাটি সম্বন্ধে ১৩২৭ ভাদ্রের 'মোসলেম ভারতে' শ্রীমোহিতলাল মজুমদার বলেন :

> 'বাদল-প্রাতের শরাব' শীর্ষক কবিতায় ইরানের পুষ্পসার ও দ্রাক্ষাসার ভরপুর হইয়া উঠিয়াছে। এ কবিতাটিতেও কবির 'মস্ত' হইবার ও 'মস্ত' করিবার ক্ষমতা প্রকাশ পাইয়াছে। বাঙ্গালি মাত্রেই ইহার উচ্ছল রসাবেশ অন্তরে অনুভব করিবে। কবির লেখনী জয়যুক্ত হউক।

'মানিনী' ১৩২৭ বৈশাখের 'বঙ্গীয় মুসলমান সাহিত্য-পত্রিকা'য় 'মানিনী বধূর প্রতি' শিরোনামে বাহির হইয়াছিল।

'আশা' ১৩২৭ পৌষের 'সওগাতে' 'কলঙ্কী প্রিয়' শিরোনামে ছাপা হইয়াছিল। বন্ধনীর মধ্যে লেখা ছিল : 'গান—বাউলের সুর'।

'শরাবন্ তহুরা' [ 'নার্গিস বাগ্ মেঁ বাহার কি আগ্ মেঁ' ] গানটি ১৯২০ সালে রচিত বলিয়া শ্রদ্ধেয় মুজফ্ফর আহমদ ১৯৬৬ সালের ২রা আগস্ট তারিখে লেখা তাঁহার এক পত্রে (১৩৮১ সালের নজরুল একাডেমী পত্রিকায় প্রকাশিত ] উল্লেখ করিয়াছেন।

'বিরহ-বিধুরা' ১৩২৭ মাঘের 'মোসলেম ভারতে' ছাপা হইয়াছিল। পাদটীকায় লেখা ছিল : 'কাবুলী-কবি 'খোশহাল'-এর হিন্দুস্থানে নির্বাসন-কালীন তাঁহার সহধর্মিনীর লিখিত একটি কবিতার ভাব অবলম্বনে।'

## পুনশ্চ

প্রকাশকালে পূবের হাওয়ার পৃষ্ঠাসংখ্যা ছিল ২+৫০, মূল্য পাঁচ সিকা। ছায়ানটের যে-২৬টি কবিতা পূবের হাওয়ায় গৃহীত হয়েছে, তার অনেকগুলিতে কিছু পাঠভেদ আছে।

ছায়ানটের মুক্তিবার' কবিতার নাম পূবের হাওয়ায় 'অবসর'। 'অবসর' কবিতার দ্বাদশ চরণের পরে আছে :

অভিমানিনীরে মোর।

'মুক্তিবারে' এ চরণটি নেই।

ছায়ানটের 'নিরুদ্দেশের যাত্রী' কবিতার একবিংশ ও দ্বাবিংশ চরণ দুটি এরূপ :

থামল বাদল-রাতের কাঁদা
হাসলো আবার টুটলো ধাঁধা।

পূবের হাওয়ার 'নিরুদ্দেশের যাত্রী' কবিতায় চরণ দুটি এরূপ :

থামল বাদল রাতের কাঁদা।
ভোরের তারা কনক-গাঁদা।

ছায়ানটের 'চিরশিশু' কবিতার শেষ তিন চরণ :

ওরে ও কে কণ্ঠ রুখে
উঠছে কেন মন ভারায়ে।
অস্ত হতে এলে পথিক উদয় পানে পা বাড়ায়ে॥

পূবের হাওয়ার 'পথিক শিশু' কবিতার শেষ দুটি চরণ এরূপ :

ওরে ও কে কণ্ঠ রুখে? পাঁচ ফাগুনের যুঁই-চারা এ
আজ মন-পাখি ধায় মধুরতম নাম আশীষের শেষ ছাড়ায়ে।

ছায়নটের 'দহনমালা' কবিতার দ্বিতীয় চরণের "বদল দিয়ে" এবং ষষ্ঠ চরণের "দু'হাতে পূরে" পূবের হাওয়ার 'দহনমালা' কবিতায় যথাক্রমে "বদল করে" ও "দু' হাত ভরে" হয়েছে।

ছায়ানটের 'বিধুরা পথিক-প্রিয়া' ও পূবের হাওয়ার 'পথিক-বধূ' কবিতার প্রথম একাদশ চরণের পাঠ অভিন্ন। তারপরে 'পথিক-বধূ' কবিতায় পাই:

পরদেশী কোন শ্যামল বঁধূর শুনতো বাঁশি সারাক্ষণ গো?
চুমচো কারে? ও নয় তোমার পথিক-বঁধূর
চপল হাসির হা-হা
তরুণ ঝাউএর কচি পাতায় করুণ অরুণ কিরণ
ও যে আ-হা
দূরের পথিক ফিরে নাক আর (আহা আ-হা)
ও সে সবুজ দেশের অবুঝ পাখি
কখন্ এসে যাচবে বাঁধন, চল পাখি ঘরকে চল!
ওকি? চোখে নাম্‌লো কেন মেঘের ছায়া ঢল ছল॥

*ছায়ানটের* 'ছলকুমারী'র প্রথম স্তবকের শেষ দুই চরণ এবং দ্বিতীয় স্তবকের প্রথম চরণে পাঠভেদ পাওয়া যায় *পূবের হাওয়ার* 'প্রণয়-ছল' কবিতায়। সেখানে

আমায় দেখেই সলাজ ত্রাসে
অনামিকায় গড়িয়ে আঁচল গাল দুটিকে ঘামায়॥
সবাই যখন ঘুমে মগন দুরু দুরু বুকে তখন
আমায় চুপে চুপে

রূপান্তরিত হয়েছে

আমায় দেখেই সলাজ ত্রাসে
গাল দুটিকে ঘামায়॥
অনামিকায় জড়িয়ে আঁচল
দুরু দুরু বুকে
সবাই যখন ঘুমে মগন তখন আমায় চুপে চুপে।

এই কবিতায় আরও কিছু পরিবর্তন লক্ষযোগ্য। যেমন : 'ছলকুমারীর'র "সইরা হাসে দেখে তাহার" 'প্রণয়-ছলে' "সইরা হাসে দেখে ছুঁড়ির" এবং প্রথমোক্ত কবিতার

কি যে কথা সেই তা জানে
ছলকুমারী নানান ছলে আমারে সে জানায়

দ্বিতীয়োক্ত কবিতায়

চলতে চাদর পরশ হানে
আমারো কি নিতুই পথে তারি বুকের জামায়।

*ছায়ানটের* 'বাদল-দিনে' কবিতার চতুর্থ ও পঞ্চম স্তবক এবং ষষ্ঠ স্তবকের প্রথম চরণদুটি পূবের হাওয়ার 'বরষা' কবিতায় নেই।

*পূবের হাওয়ায়* নতুন যে-১১টি কবিতা গৃহীত হয়, তার পাঠের ক্ষেত্রে প্রথম সংস্করণ অনুসরণ করা হয়েছে।

## সর্বহারা

'সর্বহারা ১৩৩৩ সালে গ্রন্থাকারে প্রকাশিত হয়। তাহাতে অন্তর্ভুক্ত হয় এই ১১টি কবিতা : (১) সর্বহারা, (২) কৃষাণের গান, (৩) শ্রমিকের গান, (৪) ধীবরদের গান, (৫) ছাত্রদলের গান, (৬) কাণ্ডারী হুঁশিয়ার, (৭) সাম্যবাদী, (৮) ফরিয়াদ, (৯) আমার কৈফিয়ৎ, (১০) প্রার্থনা ও (১১) গোকুল নাগ।

উৎসর্গ-কবিতাটি 'সর্বহারা' শিরোনামে ১৩৩৩ আশ্বিনের সওগাতে প্রকাশিত হইয়াছিল। 'সর্বহারা' কবিতাটি ২৫শে চৈত্র ১৩৩২ তারিখের, 'কৃষাণের গান' ৮ই পৌষ ১৩৩২ তারিখের এবং 'শ্রমিকের গান' ৬ই ফাল্গুন ১৩৩২ তারিখের 'লাঙলে' বাহির হইয়াছিল। ২৩শে মাঘ ১৩৩২ মুতাবিক ৬ই ফেব্রুয়ারি ১৯২৬ তারিখে কৃষ্ণনগরে নিখিল বঙ্গীয় প্রজা-সম্মিলনের দ্বিতীয় অধিবেশনের উদ্বোধনী সঙ্গীত-রূপে কবি-কর্তৃক 'শ্রমিকের গান' গীত হইয়াছিল।

'ধীবরদের গান' ৪ঠা চৈত্র ১৩৩২ মুতাবিক ১৮ই মার্চ ১৯২৬ তারিখে 'লাঙলে' 'জেলেদের গান' শিরোনামে ছাপা হয় ; তাহার পাদটীকায় মুদ্রিত আছে ; "মাদারিপুরে নিখিল বঙ্গীয় ও আসাম প্রদেশীয় মৎসজীবী সম্মিলনীর তৃতীয় অধিবেশনের উদ্বোধন-সঙ্গীত।" উক্ত সম্মিলনী সম্পর্কে সে-সংখ্যার লাঙলে বলা হয় : "গত ১১ই ও ১২ই মার্চ (২৭শে ও ২৮শে ফাল্গুন) তারিখে ফরিদপুর জেলার মাদারিপুর শহরে মৎস্যজীবী সম্মিলনীর তৃতীয় অধিবেশন হয়। ১০ই মার্চ সন্ধ্যায় সভাপতি শ্রীযুক্ত হেমন্তকুমার সরকার মহাশয় ষ্টিমার-যোগে আসেন। তাঁর সঙ্গে কাজী নজরুল ইসলাম, শ্রীযুক্ত বসন্তকুমার মজুমদার ও শ্রীমতী হেমপ্রভা মজুমদার ছিলেন।"

'ছাত্রদলের গান' ১৯২৬ খ্রিষ্টাব্দের মে মাসে কৃষ্ণনগরে ছাত্র ও যুব-সম্মেলনের উদ্বোধন-সঙ্গীত রূপে কবি-কর্তৃক গীত হইয়াছিল।

'কাণ্ডারী হুঁশিয়ার' ১৩৩৩ জ্যৈষ্ঠের 'বঙ্গবাণী'তে বাহির হইয়াছিল। তাহার পাদটীকায় মুদ্রিত আছে : "কৃষ্ণনগর প্রাদেশিক সম্মিলনীতে গীত।" ১৯২৬ খ্রিস্টাব্দের ২২শে মে কৃষ্ণনগরে বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেসের বার্ষিক সম্মেলনের উদ্বোধন-সঙ্গীত রূপে কবি-কর্তৃক গীত হইয়াছিল। ১৩৩৩ আশ্বিনের 'কালি-কলমে' এই গানটি কবি-কৃত স্বরলিপি-সহ প্রকাশিত হয়।

'আমার কৈফিয়ৎ' ১৩৩২ আশ্বিনে ৫ম বর্ষের ৪১শ সংখ্যক 'বিজলী'তে বাহির হইয়াছিল।

'গোকুল নাগ' ১৩৩২ অগ্রহায়ণের 'কল্লোল'-এ ছাপা হইয়াছিল। গোকুলচন্দ্র নাগ ১৯২২ হইতে ১৯২৫ পর্যন্ত 'কল্লোল' পত্রিকার সহ-সম্পাদক ছিলেন। তাঁহার গল্পগ্রন্থ 'সোনার ফুল' ও উপন্যাস 'পথিক' সুপরিচিত। তিনি ১৩৩২ সালের ৮ই আশ্বিন একত্রিশ বৎসর বয়সে দার্জিলিঙে পরলোকগমন করেন।

## পু ন শ্চ

*সর্বহারা* ১৯২৬ খ্রিস্টাব্দের অক্টোবর মাসে প্রকাশিত হয়। প্রকাশক : ব্রজবিহারী বর্মণ রায়, বর্মণ পাবলিশিং হাউস, ১৯৩ কর্নওয়ালিশ স্ট্রিট, কলিকাতা। পৃষ্ঠাসংখ্যা ২+৬৪, মূল্য এক টাকা ছয় আনা।

১৯৫৯ বঙ্গাব্দে কলকাতার নলেজ হোম থেকে *সর্বহারার* দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হয়। এতে *সাম্যবাদী* ও *সর্বহারার* কিছু কবিতা এবং গ্রন্থাকারে অপ্রকাশিত কিছু কবিতা সংগৃহীত হয়। এই সংস্করণের মুখবন্ধ রচনা করেন রবীউদ্দীন আহমদ। সূচি এইরূপ : কৃষাণের গান, শ্রমিকের গান, ধীবরদের গান (তিনটিই *সর্বহারা* থেকে), চোর-ডাকাত, মিথ্যাবাদী, রাজা-প্রজা, সাম্য (চারটিই *সাম্যবাদী* থেকে), প্রার্থনা (*সর্বহারা* থেকে), চাষার গান, ছাদপেটার গান, চীন ও ভারত, নারী, চাষীর গান, এই দেশ কার, বিদায় মাভৈ, জাকাত লইতে এসেছে ডাকাত চাঁদ ও শ্রীমান আবদুল মুহিত চৌধুরী স্নেহভাজনেষু (গ্রন্থাকারে অপ্রকাশিত এবং বেশির ভাগই সর্বহারা প্রকাশের অনেক পরে লিখিত)। এই সংস্করণের অন্তর্ভুক্ত 'নারী ও *সাম্যবাদী*'র নারী স্বতন্ত্র কবিতা। *সর্বহারা* গ্রন্থের মূল উৎসর্গপত্র বদলে দিয়ে এই সংস্করণে 'উৎসর্গ—মুজফ্‌ফর আহমদ-কে' মুদ্রিত হয়।

*নজরুল-রচনাবলী*'র নতুন সংস্করণে সর্বহারার প্রথম সংস্করণের পাঠ ও ক্রম অনুসৃত হয়েছে। দ্বিতীয় সংস্করণভুক্ত অতিরিক্ত নটি কবিতা *নজরুল-রচনাবলী*'র তৃতীয় খণ্ডে গ্রন্থাকারে অপ্রকাশিত কবিতা অংশে মুদ্রিত হলো।

## বুলবুল

'বুলবুল' প্রথম সংস্করণ ১৩৩৫ আশ্বিনে প্রকাশিত হয় ; তাহাতে ৪২টি গান অন্তর্ভুক্ত হইয়াছিল। ১৩৩৫ চৈত্রে দ্বিতীয় সংস্করণে 'নূতন গান' বিভাগে শেষের ৭টি গান সংযোজিত হয়। ১৩৩৫ পৌষের সওগাতে অমলেন্দু দাশগুপ্ত 'বুলবুলের কবি' শিরোনামে 'বুলবুল'- এর একটি আলোচনা লেখেন ; উহা দ্বিতীয় সংস্করণের গোড়ায় সন্নিবেশিত হয়।

'বাগিচায় বুলবুলি তুই' ১৩৩৩ মাঘের কল্লোলে প্রকাশিত হয়। রচনার স্থান ও তারিখ : কৃষ্ণনগর, ৮ই অগ্রহায়ণ ১৩৩৩।

'আমারে চোখ ইশারায়' ১৩৩৩ চৈত্রের কল্লোলে প্রকাশিত হয়। কল্লোল হইতে উহা ১৩৩৪ আষাঢ়ের সওগাতে উদ্ধৃত হয়।

'বসিয়া বিজনে কেন একা মনে' ১৩৩৩ ফাল্গুনের এবং 'ভুলি কেমনে আজো যে মনে' ১৩৩৪ জ্যৈষ্ঠের কল্লোলে প্রকাশিত হয়।

'কেন কাঁদে পরাণ কি বেদনায়' ১৩৩৪ শ্রাবণের নওরোজে এবং 'মৃদুল বায়ে বকুল-ছায়ে' ১৩৩৩ মাঘের কল্লোলে প্রকাশিত হয়।

'কে বিদেশী বন-উদাসী' ১৩৩৪ পৌষের এবং উহার কবি-কৃত স্বরলিপি ১৩৩৪ চৈত্রের সওগাতে প্রকাশিত হয়।

'করুণ কেন অরুণ আঁখি' এবং 'এত জল ও-কাজল চোখে' ১৩৩৪ জ্যৈষ্ঠের 'বঙ্গবাণী'তে প্রকাশিত হয়। এ দুইটি গান কবি-কৃত স্বরলিপি-সহ যথাক্রমে ১৩৩৪ আষাঢ় ও আশ্বিনের নওরোজে বাহির হয়।

'আসে বসন্ত ফুল-বনে' ১৩৩৩ পৌষের সওগাতে প্রকাশিত হয়। রচনার স্থান ও তারিখ : কৃষ্ণনগর, ২৮ অগ্রহায়ণ ৩৩। পাদটীকায় মুদ্রিত আছে : 'বিখ্যাত উর্দু গজল 'কিসকে খেরামে নাজ্‌নে কবর্‌মে দিল্‌ হিলা দিয়া'—সুর।

'দুরন্ত বায়ু পুরবইয়া' ১৩৩৩ ফাল্গুনের সওগাতে প্রকাশিত হয়। রচনার স্থান ও তারিখ : কৃষ্ণনগর, ১ পৌষ ১৩৩৩। পাদটীকায় মুদ্রিত আছে : 'উর্দু গজল : 'নাজ্‌ভি হোতা রহে হোতি রহে বে-দাদ্‌ ভি'—সুর।'

'চেয়ো না সুনয়না' ১৩৩৪ অগ্রহায়ণের সওগাতে এবং 'নিশি ভোর হল জাগিয়া' ১৩৩৪ চৈত্রের 'প্রগতি'তে প্রকাশিত হয়। 'এ বাসি বাসরে আসিলে কে গো' ১৩৩৫ বৈশাখের 'প্রগতি'তে কবি-কৃত স্বরলিপি-সহ প্রকাশিত হয়।

'কেন দিলে এ কাঁটা' ১৩৩৪ ভাদ্রের নওরোজে এবং 'সখি বলো বঁধুয়ারে নিরজনে' ১৩৩৪ চৈত্রের সওগাতে প্রকাশিত হয়।

'নহে নহে প্রিয় এ নয় আঁখিজল' ১৩৩৫ জ্যৈষ্ঠের এবং 'পরদেশি বঁধুয়া এলে কি এতদিনে' ১৩৩৪ চৈত্রের কালিকলমে প্রকাশিত হয়।

'আসিলে এ ভাঙা ঘরে' ১৩৩৪ শ্রাবণের নওরোজে কবি-কৃত স্বরলিপিসহ প্রকাশিত হয়।

'আজি দোল-পূর্ণিমাতে' ১৩৩৪ চৈত্রের এবং 'আজি এ কুসুম-হার' ১৩৩৫ আষাঢ়ের কল্লোলে প্রকাশিত হয়।

'গরজে গম্ভীর গগনে কম্বু', 'হাজার তারার হার হয়ে গো', 'অধীর অম্বরে গুরু গরজনে', 'চরণ ফেলি গো মরণ-ছন্দে' এবং 'নমো হে নমো যন্ত্রপতি' ১৩৩৪ শ্রাবণের নওরোজে 'সারা ব্রিজ' (সেতুবন্ধ) নাটিকার গান-রূপে প্রকাশিত হইয়াছিল।

'ঝরে ঝরঝর কোন্ গভীর গোপন ধারা', 'হৃদয় যত নিষেধ হানে', 'শুকাল মিলন-মালা' এবং 'স্মরণ-পারের ওগো প্রিয়' ১৩৩৪ আষাঢ়ের নওরোজে 'ঝিলিমিলি' নামক একাঙ্কিকার গান-রূপে প্রকাশিত হইয়াছিল।

'গহীন রাতে ঘুম কে এলে ভাঙাতে' ১৩৩৫ ভাদ্রে 'ধূপছায়া'য় ও 'সওগাত'-এ প্রকাশিত হয়।

'কোন্ শরতে পূর্ণিমা-চাঁদ আসিলে এ ধরাতল' ৩১শে ভাদ্র ১৩৩৫ মুতাবিক ১৬ই সেপ্টেম্বর ১৯২৮ তারিখে কলিকাতা ইউনিভার্সিটি ইন্‌স্টিটিউট হলে শরৎচন্দ্র চট্টোপাধ্যায়ের (জন্ম : ৩১শে ভাদ্র ১২৮৩ মুতাবিক ১৫ই সেপ্টেম্বর ১৮৭৬) জন্ম-জয়ন্তী উৎসবে শ্রীমতী সাহানা দেবী কর্তৃক গীত এবং ১৩৩৫ আশ্বিনের কল্লোলে প্রকাশিত হয়।

'কার নিকুঞ্জে রাত কাটায়ে' ১৩৩৪ জ্যৈষ্ঠের সওগাতে প্রকাশিত হয়। পাদটীকায় মুদ্রিত আছে : 'উর্দু গজল 'নাজ্ ভি হোতা রহে হোতি রহে বেদাদ্ ভি'—সুর।'

'কেন আন ফুল-ডোর' রচনার স্থান ও তারিখ : 'নিমতিতা, মুর্শিদাবাদ, ১৯শে অগ্রহায়ণ ১৩৩৫'—উহা ১৩৩৫ মাঘের এবং 'কেমনে রাখি আঁখি-বারি চাপিয়া' ১৩৩৫ ফাল্গুনের সওগাতে প্রকাশিত হয়।

## পু ন শ্চ

*বুলবুল* ১৩৩৫ বঙ্গাব্দের কার্তিকে (নভেম্বর ১৯২৮) প্রকাশিত হয়। প্রকাশক : গোপালদাস মজুমদার, ডি. এম. লাইব্রেরি, ৬১ কর্নওয়ালিশ স্ট্রিট, কলিকাতা। পৃষ্ঠা ৪+৭০ ; মূল্য এক টাকা ; রাজসংস্করণ পাঁচ সিকা। *বুলবুলের* দ্বিতীয় সংস্করণ হয় ১৩৩৫ বঙ্গাব্দের চৈত্রে ও তৃতীয় সংস্করণ হয় ১৩৩৭-এর ভাদ্রে। *নজরুল-রচনাবলীর* নতুন সংস্করণে তৃতীয় সংস্করণের পাঠ অনুসৃত হয়েছে। এই সংস্করণের প্রকাশক গোপালদাস মজুমদার, ডি. এম. লাইব্রেরি, ৬১ কর্নওয়ালিশ স্ট্রিট কলিকাতা ; পৃষ্ঠা ৮+১৬+৮০ ; মূল্য এক টাকা চার আনা, রাজসংস্করণ দেড় টাকা।

## চোখের চাতক

'চোখের চাতক' প্রথম সংস্করণ ১৩৩৬ অগ্রহায়ণে প্রকাশিত হয়। প্রকাশক শ্রীগোপালদাস মজুমদার ; ডি. এম্. লাইব্রেরি, ৬১, কর্ণওয়ালিশ স্ট্রিট, কলিকাতা। প্রিন্টার : শ্রীসতীশচন্দ্র রায়, সুধা প্রেস, ১৯৮।১ কর্ণওয়ালিস্ স্ট্রিট, কলিকাতা। মূল্য

এক টাকা, রাজ-সংস্করণ ১।০। উহাতে ৫৩টি গান অন্তর্ভুক্ত হইয়াছে, কিন্তু 'সূচি'তে আছে ৫১টি গান। উহার 'উৎসর্গ-পত্র'—

কল্যাণীয়া বীণা-কণ্ঠী
শ্রীমতী প্রতিভা সোম
জয়যুক্তাসু।

'আমার কোন্ কূলে আজ ভিড়ল তরী' ১৩৩৬ আশ্বিনের সওগাতে এবং 'কে তুমি দূরের সাথী' ১৩৩৬ শ্রাবণের কল্লোলে প্রকাশিত হয়।

'আমার সাম্পান যাত্রী না লয়' এবং 'তোমায় কূলে তুলে বন্ধু' ১৩৪৩ ফাল্গুনের বুলবুলে 'চট্টল-গীতিকা' শিরোনামে উদ্ধৃত হয়।

'ওরে মাঝি ভাই' ১৩৩৫ ফাল্গুনের, 'আঁধার রাতে কে গো একেলা' ১৩৩৬ আষাঢ়ের এবং 'জনম জনম গেল আশা-পথ চাহি' ১৩৩৬ অগ্রহায়ণের সওগাতে প্রকাশিত হয়। 'ওরে মাঝি ভাই' রচনার স্থান ও তারিখ : 'চট্টগ্রাম, জানুয়ারি ১৯২৯।'

'পেয়ে কেন নাহি পাই হৃদয়ে মম' ১৩৩৫ সালে ঢাকার 'জাগরণ' পত্রিকায় প্রকাশিত হয় এবং 'জাগরণ' হইতে ১৩৩৬ অগ্রহায়ণের 'সঞ্চয়'-এ উদ্ধৃত হয়।

'না মিটিতে সাধ মোর নিশি পোহায়' ১৩৩৬ কার্তিকের সওগাতে এবং 'পর-জনমে দেখা হবে প্রিয়' ১৩৩৭ অগ্রহায়ণের 'উত্তরা'-য় প্রকাশিত হয়।

'কে ডাকিলে আমারে আঁখি তুলে' ১৩৩৬ পৌষের ও 'কার বাঁশী বাজে মুলতান-সুরে' ১৩৩৬ মাঘের সওগাতে প্রকাশিত হয়।

## পু ন শ্চ

*চোখের চাতক* ১৯২৯ খ্রিস্টাব্দের ডিসেম্বরে প্রকাশিত হয়। পৃষ্ঠা ৪+৭৮। নজরুল-রচনাবলীর নতুন সংস্করণে প্রথম সংস্করণের পাঠ অনুসৃত হয়েছে।

## রিক্তের বেদন

'রিক্তের বেদন' ১৯২৪ খ্রিস্টাব্দের ডিসেম্বর মাসে গ্রন্থাকারে প্রকাশিত হয়। প্রকাশক : ওরিয়েন্টাল প্রিন্টার্স এন্ড পাবলিশার্স লিমিটেড ; ২৬/৯/১-এ, হ্যারিসন রোড, কলিকাতা। প্রকাশকদের পক্ষে জনাব কবি মোহাম্মদ মোজাম্মেল হক 'নিবেদন'-এ বলেন :

> রণকোলাহলের মত্ততার মাঝে জন্মেছিল তরুণ কবির ভাবরাজ্যের দ্যোতনা-করা এই উচ্ছ্বাস। মেসোপটেমিয়ার ধূলি ঝেড়ে আমার ন্যায় অযোগ্য ব্যক্তিকেই একে কোল

দিতে হয়েছিল। আমার অযোগ্যতাই এতদিন কবির হৃদয়োচ্ছ্বাসকে চেপে রেখে সহৃদয় পাঠকবর্গের সহিত তার পরিচয়ের ব্যাঘাত জন্মিয়েছে। এতে কবি এবং তার পাঠকবর্গের প্রতি অন্যায়-অত্যাচারের জন্য আমি দায়ী। অদ্য প্রায়শ্চিত্ত করলাম।

কলিকাতা,
বড়দিন, ১৯২৪।

'রিক্তের বেদন' গল্পটি ১৩২৭ বৈশাখের 'নূর'-এ, 'বাউন্ডেলের আত্মকাহিনী' ১৩২৬ জ্যৈষ্ঠের 'সওগাত'-এ, 'মেহের-নেগার' ১৩২৬ মাঘের 'নূর'-এ, 'সাঁঝের তারা' ১৩২৭ মাঘের 'বঙ্গীয় মুসলমান সাহিত্য-পত্রিকায়, 'রাক্ষুসী' ১৩২৭ মাঘের 'সওগাত'-এ, 'সালেক' ১৩২৭ আষাঢ়ের 'বকুল'-এ 'সালিক' শিরোনামে এবং 'স্বামীহারা' ১৩২৬ ভাদ্রের 'সওগাত'-এ প্রকাশিত হইয়াছিল। 'দুরন্ত পথিক' দৈনিক 'নবযুগ' হইতে ১৩২৭ আশ্বিনের 'মোসলেম ভারতে' সঙ্কলিত হইয়াছিল।

'বাউন্ডেলের আত্মকাহিনী' নজরুলের প্রথম প্রকাশিত রচনা।

## পুনশ্চ

প্রকাশকালের রিক্তের বেদনের পৃষ্ঠাসংখ্যা ছিল ৪+১৬০, মূল্য দেড় টাকা।

## মৃত্যুক্ষুধা

'মৃত্যুক্ষুধা' ১৩৩৭ বৈশাখে গ্রন্থাকারে প্রকাশিত হয়। উহা ১৩৩৪ অগ্রহায়ণ সংখ্যা হইতে ১৩৩৬ ফাল্গুন সংখ্যা পর্যন্ত সওগাতে ধারাবাহিকরূপে প্রকাশিত হইয়াছিল। 'মৃত্যুক্ষুধা' রচনার সময় কবি সপরিবারে কৃষ্ণনগরে বাস করিতেন। এ-সম্পর্কে জনাব মুজফ্‌ফর আহ্‌মদ লিখিয়াছেন :

> '১৯২৬ সালের ২রা জানুয়ারি তারিখে নজরুল ইসলাম হুগলি ছেড়েছিল এবং সেইদিনই অল্প কঘন্টার ভিতরে সে কৃষ্ণনগরে পৌঁছে গিয়েছিল। ... কৃষ্ণনগরে প্রথম যে-বাড়িতে নজরুলের ওঠার ব্যবস্থা শ্রী হেমন্তকুমার সরকার করেছিলেন, সেটা ছিল গোলা-পটি মহল্লার মদন সরকারের গলিতে। মদন সরকার হেমন্ত বাবুর বাবার নাম। এটা হেমন্তবাবুদের পুরানো বাড়ি ছিল। ... যে মাস পর্যন্ত কৃষ্ণনগরে অনেকগুলি সম্মেলন হয়েছিল। ... বঙ্গীয় প্রাদেশিক সম্মেলনের জন্য সে (নজরুল ইসলাম) লিখেছিল 'কাণ্ডারী হুশিয়ার'। ... সম্মেলন ইত্যাদির ঝামেলা মিটে যাওয়ার পরে নজরুল ইসলাম কৃষ্ণনগরে একটা ভালো বাড়ি পেয়ে সেই বাড়িতে উঠে গেল। বাড়িটি

ছিল স্টেশন রোডের ধারে। একতলা ছোট বাড়ি হলেও খুব চওড়া ছিল তার বারান্দা। পাশে আমের বাগান ছিল এবং এত বেশি খোলা ময়দান ছিল যে, তাকে বাগান-বাড়িও বলা যায়। বাড়ির মালিক ছিলেন একজন খ্রিস্টান মহিলা। ... এই জায়গাটা কৃষ্ণনগরের বিখ্যাত 'চাঁদ সড়ক' ইলাকা। শ্রমজীবী খ্রিস্টান ও মুসলিমদের বাস এই ইলাকায়। নজরুলের উপন্যাস 'মৃত্যুক্ষুধা' এই পরিবেশেই লেখা হয়েছিল।"

— [ কাজী নজরুল ইসলাম : স্মৃতিকথা, ৩৫৬–৩৭৭ পৃ. ]

## দুর্দিনের যাত্রী

১৩২৯ বঙ্গাব্দের ২৬শে শ্রাবণ মুতাবিক ১৯২২ খ্রিস্টাব্দের ১১ই আগস্ট অর্ধসাপ্তাহিক 'ধূমকেতু'র প্রথম সংখ্যা বাহির হয়। নজরুল ইসলাম 'ধূমকেতু'তে যে-সকল সম্পাদকীয়, প্রবন্ধ লেখেন, তাহারই কতকগুলি সংগ্রহ করিয়া ৫৪ পৃষ্ঠার পুস্তিকা 'দুর্দিনের যাত্রী' প্রকাশিত হয়। প্রকাশক—নজরুল ইসলাম। প্রিন্টার—শ্রীঅমূল্যচন্দ্র ভট্টাচার্য, 'ভট্টাচার্য প্রিন্টিং ওয়ার্কস', ৪নং বৃন্দাবন পাল বাই লেন, কলিকাতা। মূল্য ছয় আনা। পুস্তিকাখানিতে প্রকাশকালের উল্লেখ নাই। তাহা বঙ্গীয় সরকার কর্তৃক বাজেয়াফ্‌ত হইয়া যায়।

'আমরা লক্ষ্মীছাড়ার দল' ১৩২৯ বঙ্গাব্দের ৮ই ভাদ্র, 'তুবড়ী বাঁশীর ডাক' ১৩২৯ বঙ্গাব্দের ১২ই ভাদ্র, 'মোরা সবাই স্বাধীন : মোরা সবাই রাজা' এবং 'স্বাগত' ১৩২৯ বঙ্গাব্দের এই ভাদ্র, 'মেয় ভুখা হুঁ' ১৩২৯ বঙ্গাব্দের ২৯শে ভাদ্র, 'পথিক'। তুমি পথ হারাইয়াছ?' ১৩২৯ বঙ্গাব্দের ৫ই আশ্বিন এবং 'আমি সৈনিক' ১৩২৯ বঙ্গাব্দের ১৪ই কার্তিক তারিখের 'ধূমকেতু'তে প্রকাশিত হইয়াছিল।

### পুনশ্চ

দুর্দিনের যাত্রী ১৯২৬ খ্রিস্টাব্দের অক্টোবরে প্রকাশিত হয় বলে অধ্যাপক রফিকুল ইসলাম নির্দেশ করেছেন।

## রুদ্রমঙ্গল

'রুদ্র-মঙ্গল' ৭৮ পৃষ্ঠার পুস্তিকা। গ্রন্থাকার কর্তৃক প্রকাশিত। প্রকাশকালের উল্লেখ নাই। প্রিন্টার—শ্রীঅমূল্যচন্দ্র ভট্টাচার্য, 'ভট্টাচার্য প্রিন্টিং ওয়ার্কস, ২ নিবেদিতা লেন, বাগবাজার, কলিকাতা। মূল্য—আট আনা।

